রূপ metaphysical ব্যাখ্যার চেষ্টা করেন নাই। মম্মট অভিনবগুপ্তের অনুসরণ করিয়া বলিয়াছেন যে, দর্শক বা পাঠকের হৃদয়ে স্থায়িভাব বাসনারূপে ব্যক্তিবিশেষ ও দেশকাল-বিশেষের সহিত নিতান্ত personal ভাবে জড়িত হইয়া গিয়াছে। সাধারণীকরণের দ্বারায় সেই সমস্ত ব্যক্তিত্ব বাহ্যজগতের সহিত সম্বন্ধতারূপ যে সমস্ত বিঘ্ন রহিয়াছে, তাহা হইতে একান্তভাবে নির্মুক্ত হইয়া সমস্ত বাধাবন্ধনের সীমা অতিক্রম করিয়া যখন সেই বাসনারূপে স্থিত স্থায়ী ভাবটি উন্মেষিত হইয়া আস্বাদিত হয়, তখনই তাহাকে রস বলে। ...সীমাবদ্ধ বাসনার বন্ধনহীন অসীম সাধারণীভাবে স্ফুরণই রসাস্বাদের কারণ। এই ব্যাখ্যাটি সম্পূর্ণ ভাবেই মনোবৃত্তির বিশ্লেষণমূলক বা psychological. কিন্তু বিশ্বনাথ বলেন যে, সাধারণী বৃত্তিরূপে কাব্যার্থ উপস্থাপিত হইলে তাহার ফলে চিত্তের রজোগুণ ও তমোগুণ অভিভূত হওয়াতে চিত্ত চিন্ময় হইয়া উঠে ও দুঃখ অভিভূত হইয়া সত্ত্বগুণ উদ্রিক্ত হওয়াতে চিত্ত স্বপ্রকাশ ও আনন্দময় হইয়া দেখা দেয়। প্রকাশ ও আনন্দ উভয়েই সত্ত্বগুণের ধর্ম। সত্ত্বগুণের প্রাচুর্য্যপ্রযুক্ত ইহা ব্রহ্মসাক্ষাৎকার তুল্য একথা বলা হইয়াছে। ...

অভিনবগুপ্ত নাট্যসূত্রের ব্যাখ্যাতে কি উপায়ে কাব্য ও নাট্যরসের সহিত লৌকিক ভয়াদি অনুভবের পার্থক্য (psychological difference) ঘটে, তাহা অতি নিপুণভাবে দেখাইয়াছেন। কিন্তু বিশ্বনাথ সে পদ্ধতি অনুসরণ করেন নাই। তিনি সত্ত্বোদ্রেকের ফলে রস অভিব্যক্ত হয় এই কথা বলিয়াছেন। এই জন্যই দুঃখকারণ হইতে সুখোৎপত্তি কি করিয়া হইতে পারে, এই তথ্যের কোন যুক্তিপূর্ণ উত্তর দিতে পারেন নাই। ...

বিভাবাদি ব্যাপার সম্বন্ধেও বিশ্বনাথের মতের সহিত অভিনবের মতের পার্থক্য দেখা যায়। ...বিশ্বনাথ বলেন যে, যে নায়ক সম্বন্ধে বিভাবাদি বর্ণিত হয়, দর্শক বা পাঠক তাহার সহিত আপনাকে অভিন্ন মনে করিয়া তদীয় বিভাবাদিকে আপন বিভাবাদি মনে করিয়া তাহা হইতে রস অনুভব করেন। যদি দর্শক বা পাঠক কাব্য বা নাটক বর্ণিত নায়কের সহিত আপনাকে অভিন্নই মনে করে, সেই জন্যই যদি তৎগত ব্যভিচারী ভাবগুলি তাহার চিত্তে উদ্ভূত হয়, তবে তাহা ত তাহার স্বগত, লৌকিক ভাবের তুল্যই হইল। তবে তাহা কিরূপে স্বগতত্ব,

পরগতত্ব এই উভয়বিলক্ষণরূপে প্রতীত হইতে পারে? এই প্রশ্নের উত্তরে বিশ্বনাথের একমাত্র উত্তর এই যে, বিভাবাদির অলৌকিকত্বপ্রযুক্ত এইরূপ ঘটিতে পারে"।

(কাব্যবিচার পৃঃ ১৪২-৪৩, ১৪৮-৫০)।

সাহিত্যদর্পণের সপ্তম, অষ্টম নবম ও দশম পরিচ্ছেদে যথাক্রমে দোষ, গুণ, রীতি ও অলংকার সম্বন্ধে আলোচনা আছে। এই আলোচনার বিশ্লেষণ-বৈশিষ্ট্য যাহাই হউক, তত্ত্ববিচারে ইহা ধ্বনিবাদিগণের অভিমতই গ্রহণ করিয়াছে। নিম্নলিখিত সংক্ষিপ্ত আলোচনা হইতে তাহা সুস্পষ্ট হইবে।

বিশ্বনাথ দোষের সংজ্ঞা নিরূপণ করিলেন—

'রসাপকর্ষকা দোষাঃ।'

তাঁহার গুণের সংজ্ঞা হইতেছে—

রসস্যাঙ্গিত্বমাপ্তস্য ধর্মাঃ শৌর্য্যাদয়ো যথা।
গুণাঃ।

বিশ্বনাথের মতে রীতি হইতেছে—

পদসংঘটনা রীতিরঙ্গসংস্থাবিশেষবৎ।
উপকর্ত্রী রসাদীনাম্।

এবং অলংকারের সংজ্ঞা হইতেছে—

শব্দার্থয়োরস্থিরা যে ধর্মাঃ শোভাতিশায়িনঃ।
রসাদীনুপকুর্বন্তোঽলংকারাস্তেঽঙ্গদাদিবৎ॥

উদ্ধৃতিসমূহ হইতে দেখা যায়—দোষ, গুণ, রীতি এবং অলংকার সকলই রসের অপেক্ষিত। আমরা জানি—দণ্ডী, ভামহ, উদ্ভট, বামন প্রভৃতি আচার্য্যগণ কাব্যের এই সব উপাদানকে রসাপেক্ষিতরূপে ব্যাখ্যা করেন নাই এবং এগুলিকে কাব্যশোভাকারী বা কাব্যশোভার অপকর্ষকারী বাহ্য উপাদানরূপে গ্রহণ করিয়াছিলেন। ধ্বনিকারই এই উপাদানসমূহকে রসমুখী করিয়া কাব্যের আত্মা রসের সহিত ইহাদের অঙ্গাঙ্গিভাব প্রতিপাদন করিয়াছেন। গুণ সম্বন্ধে ধ্বনিকারিকায় বলা হইয়াছে—

তমর্থমবলম্বন্তে যেঽঙ্গিনং তে গুণাঃ স্মৃতাঃ। ২৬

বৃত্তিতে ব্যাখ্যা করা হইয়াছে—

যে তমর্থং রসাদিলক্ষণম্‌ অঙ্গিনং সন্তমবলম্বন্তে তে গুণাঃ শৌর্য্যাদিবৎ।

অভিনবগুপ্ত ধ্বন্যালোকের ২।৭ কারিকার ব্যাখ্যাপ্রসঙ্গে বলিয়াছেন—

"অপিতু আত্মভূতস্য রসস্যৈব পরমার্থতো গুণা মাধুর্য্যাদয়ঃ, উপচারেণ তু শব্দার্থয়োঃ।"

আচার্য্য মম্মটও এই অভিমত গ্রহণ করিয়া বলিয়াছেন—

"আত্মন এবাত্র যথা শৌর্য্যাদয়ো নাকারস্য তথা রসস্যৈব মাধুর্য্যাদয়ো গুণা ন বর্ণানাম্।" তিনিও ইহাদিগকে "রসপর্য্যন্তবিশ্রান্তপ্রতীতিবন্ধাঃ" বলিয়া বর্ণনা করিয়াছেন।

দোষসম্বন্ধেও ধ্বনিবাদিগণ রসাপকর্ষক কাব্যোপাদানকেই দোষ বলিয়া মনে করেন। ধ্বন্যালোকের—

'শ্রুতিদুষ্টাদয়ো দোষা অনিত্যা যে চ দর্শিতাঃ।' (২।১১)

কারিকায় ও বৃত্তিতে এবং লোচনটীকায় ইহার আলোচনা আছে। আচার্য্য মম্মট এই মতকেই অনুসরণ করিয়া দোষ-সংজ্ঞা দিয়াছেন—

মুখ্যার্থহতির্দোষো রসশ্চ মুখ্যস্তদাশ্রয়াদ্ বাচ্যঃ।"

হেমচন্দ্র তাহার কাব্যানুশাসনে এই অভিমতকে সুস্পষ্টরূপে বিবৃত করিলেন—

"রসস্যোৎকর্ষাপকর্ষহেতূ গুণদোষৌ শব্দার্থয়োঃ। ...তে চ রসস্যৈব ধর্মা, উপচারেণ তু তদুপকারকে শব্দার্থয়োরুচ্যন্তে"।

রীতি ও বৃত্তি সম্বন্ধে লোচনটীকায় বলা হইয়াছে—

"রীতিরপি গুণেষ্বেব পর্য্যবসিতা। যদাহ—বিশেষো গুণাত্মগুণাশ্চ রসপর্য্যবসায়িন এবেতি হি উক্তং প্রাগ্‌গুণনিরূপণে 'শৃঙ্গার এব মধুরঃ' ইত্যত্রেতি।"

"বৃত্তয়ঃ কাব্যমাতৃকা ইতি যদুক্তং মুনিনা, তত্র রসোচিত এব চেষ্টাবিশেষো বৃত্তিঃ।"

অলংকার সম্বন্ধেও ধ্বনিকারের দৃষ্টি রসাভিমুখী। ধ্বন্যালোকে অলংকারের সংজ্ঞা হইতেছে—

"রসাক্ষিপ্ততয়া যস্য বন্ধঃ শক্যক্রিয়ো ভবেৎ।
পৃথক্‌-যত্ন নির্বর্ত্ত্যঃ সোহলংকারো ধ্বনৌ মতঃ॥ ২।১৬

বৃত্তিতে বলা হইয়াছে—অলংকারের "রসাঙ্গত্বং মুখ্যম্"। আরো স্পষ্ট করিয়া একটু পরেই বলা হইয়াছে—

"রসাঙ্গত্বে চ তস্য লক্ষণমপৃথগ্‌যত্ননির্বর্ত্ত্যমিতি যো রসং বন্ধুমধ্যবসিতস্য কবেরলংকার স্তাং বাসনামত্যূহ্য যত্নান্তরমাস্থিতস্য নিষ্পদ্যতে স ন রসাঙ্গমিতি। ... যতো রসা বাচ্যবিশেষৈরেবাক্ষেপ্তব্যাঃ ... তস্মান্ন তেষাং বহিরঙ্গত্বং রসাভিব্যক্তৌ।"

বিশ্বনাথ ধ্বনিকারের মত গভীর অন্তর্দৃষ্টিসহকারে অলংকারের স্বরূপদর্শন না করিলেও সাহিত্যদর্পণ হইতে উদ্ধৃত অলংকারসংজ্ঞায় এই অভিমতই প্রতিধ্বনিত হইয়াছে। সাহিত্যদর্পণের নিম্নোদ্ধৃত শ্লোকটিও এই প্রসঙ্গে স্মর্তব্য—

রসস্য পরিপন্থিত্বান্নালঙ্কারঃ প্রহেলিকা।
উক্তিবৈচিত্র্যমাত্রং সা চ্যুতদত্তাক্ষরাদিকা।

অলংকার প্রসঙ্গে রুয্যকের নিকটও বিশ্বনাথের ঋণ স্মর্তব্য।

( ৫ )

সাহিত্যদর্পণের অন্যতম বৈশিষ্ট্য হইতেছে অলংকার শাস্ত্র হিসাবে ইহার সমগ্রতা। সাহিত্যদর্পণ সম্বন্ধে মন্তব্য করিতে গিয়া অধ্যাপক পি. ভি. কাণে বলিয়াছেন—

"Its greatest merit is that it presents in the compass of a single work a full and complete treatment of the science of rhetoric in all its branches. Most Sanskrit writers on Sāhitya, such as Dandin, Mammata and Jagannāth, leave out the treatment of dramaturgy. The Sāhitya Darpaṇ however contains a thorough disquisition on the technicalities of the dramatic art and forms, together with the Nātya-Śāstra of Bharat and the Daśarūpa of Dhananjoy, a triumvirate in the domain of Sanskrit drama".

সত্যই নাট্যশাস্ত্রসহ সমস্ত সাহিত্যশাস্ত্র আলোচনাই বিশ্বনাথের গ্রন্থের অন্যতম উল্লেখযোগ্য গুণ। এখানেও বিশ্বনাথের কৃতিত্ব—মৌলিক তত্ত্ব উদ্ভাবনায় নয়—সংঘটনারীতিতে। বিশ্বনাথ তাঁহার অসাধারণ

গ্রহণ-বর্জ্জন-শক্তির দ্বারা পূর্বসূরিদের তত্ত্ব ও তথ্যকে কাজে লাগাইয়াছেন

বিশ্বনাথ কাব্যকে দৃশ্য ও শ্রব্যকাব্যভেদে দুই শ্রেণীতে ভাগ করিয়া নাটককেও কাব্যের অন্তর্গত করিয়াছেন। নাটককে কাব্যের অন্তর্ভুক্ত করার বিষয়ে তিনি স্পষ্টতঃ অভিনবগুপ্তের মতানুসরণ করিয়াছেন। আপনার গুরু ভট্টতৌতের নির্দ্দেশানুসারে নাট্যশাস্ত্রের ব্যাখ্যা করিতে গিয়া অভিনবগুপ্ত বলিলেন—

"নাট্যাৎ সমুদায়রূপাদ্ রসাঃ যদি বা নাট্যমেব রসাঃ, রসসমুদয়ো হি নাট্যম্। ন নাট্যে এব চ রসাঃ কাব্যেঽপি, নাট্যায়মান এব রসঃ, কাব্যার্থবিষয়ে হি প্রত্যক্ষকল্পসংবেদনোদয়ে রসোদয়ঃ ইত্যুপাধ্যায়াঃ। ... কাব্যং চ নাট্যমেব।"

সাহিত্যদর্পণের পূর্বে ভোজের সরস্বতীকণ্ঠাভরণের পঞ্চমাধ্যায়ে পঞ্চসন্ধি ও চারি প্রকার বৃত্তির আলোচনা আছে। বিদ্যানাথের প্রতাপ-রুদ্র-যশোভূষণের তৃতীয় প্রকরণে নাটক সম্বন্ধে প্রয়োজনীয় আলোচনা আছে। ধনঞ্জয়ের দশরূপকের কথা পূর্বেই উল্লিখিত হইয়াছে। বিশ্ব-নাথের পরে শ্রীপাদ রূপগোস্বামী নাটকচন্দ্রিকা রচনা করিয়া তাহাতেও নাটক বিষয়ে আলোচনা করিয়াছেন। কিন্তু নাটককে কাব্যদেহের অন্তর্ভুক্ত করিয়া সংক্ষেপে নাট্যশাস্ত্রের প্রয়োজনমূলক সামগ্রিক আলোচনাতে বোধহয় বিশ্বনাথ শ্রেষ্ঠত্ব দাবী করিতে পারেন।

নাট্যশাস্ত্রের আলোচনায় ভরতনাট্যশাস্ত্র সকল আলংকারিকেরই উপজীব্য। নাটকের শ্রেণীবিভাগ, আঙ্গিক, বাচিক, আহার্য্য ও সাত্ত্বিক অভিনয়, ভারতী, সাত্বতী, কৈশিকী ও আরভটী বৃত্তি, বিভাব, অনুভাব ও সঞ্চারিভাবসংযোগে রসনিষ্পত্তি, নাট্যবস্তুর আধিকারিক ও প্রাসঙ্গিকবিভাগ, পঞ্চসন্ধি, পঞ্চ অবস্থা, পাঁচ প্রকারের অর্থোপক্ষেপক, পাত্র-পাত্রীর বিভিন্ন ভাষাব্যবহার ও সম্বোধন-বিধি, নায়ক-নায়িকার লক্ষণ নির্দ্দেশ ও তাহাদের শ্রেণীবিভাগ, নায়কনায়িকাবৃন্দের সহকারি-গণের লক্ষণ ও শ্রেণীবিভাগ এবং আরো অসংখ্য বিষয়ে মহাসমুদ্র সদৃশ এই আকরগ্রন্থ পৃথিবীর নাট্যতত্ত্বসাহিত্যে অনন্য। অধ্যাপক কাণে যথার্থই মন্তব্য করিয়াছেন—

"This work is probably unique in the world's literature on dramaturgy. Hardly any work on dramaturgy in any language has the comprehensiveness, the sweep and the literary and artistic flair of the Nātya Śāstra.

অতি স্বাভাবিকভাবেই বিশ্বনাথ কবিরাজ তাঁহার সাহিত্যদর্পণে নাটকের আলোচনায় এই আকর গ্রন্থকে আশ্রয় করিয়াছেন এবং ভরতাচার্য্যের মুখ্য তত্ত্বগুলিকে আপনার গ্রন্থে স্থান দিয়াছেন। তবে এখানেও অনাবশ্যক অংশ বর্জ্জন করিয়া ও আবশ্যক অংশকে গ্রহণ করিয়া তিনি ইহার উপযোগিতা বৃদ্ধি করিয়াছেন ও আপনার গ্রন্থনা-শক্তির পরিচয় দিয়াছেন।

বিশ্বনাথের উপর ধনঞ্জয়ের দশরূপকের প্রভাব গভীর ও ব্যাপক। দশরূপকের উপজীব্য যে ভরতনাট্যশাস্ত্র এবং তিনিও যে ইহার সারবস্তু তাঁহারই ভাষায় সংক্ষেপে উপস্থাপিত করিতেছেন, তাহা ধনঞ্জয় প্রথমেই স্বীকার করিয়াছেন—

"উদ্ধৃত্যোদ্ধৃত্যসারং যমখিলনিগমান্নাট্যবেদান্ বিরিঞ্চি
শ্চক্রে যস্য প্রয়োগং মুনিরপি ভরতস্তাণ্ডবং নীলকণ্ঠঃ।
শর্বাণি লাস্যমস্য প্রতিপদমপরং লক্ষ্ম কঃ কর্ত্তুমিষ্টে
নাট্যানাং কিন্তু কিঞ্চিৎ প্রগুণরচনয়া লক্ষণং সংক্ষিপামি।
ব্যাকীর্ণে মন্দবুদ্ধীনাং জায়তে মতিবিভ্রমঃ।
তস্যার্থস্তৎপদৈস্তেন সংক্ষিপ্য ক্রিয়তেঽঞ্জসা।

বিশ্বনাথ তাঁহার নাটকালোচনায় ভরত ও ধনঞ্জয় হইতেই সমস্ত মুখ্য উপাদান গ্রহণ করিয়াছেন, কিন্তু দুঃখের বিষয় কোন ঋণ স্বীকার করেন নাই। কেবলমাত্র সাহিত্যদর্পণের কয়েক স্থানে ধঞ্জয়ের প্রতি তাঁহার ইঙ্গিত আছে। উদ্দিষ্ট স্থানগুলি নিম্নে উল্লিখিত হইল। বিশ্বনাথ 'অর্থচিন্তনে সহায়তামাহ' বলিয়া কারিকা করিলেন—

"মন্ত্রী স্যাদর্থানাং চিন্তায়াম্"

এবং বৃত্তিতে বলিলেন—

"অর্থাস্তন্ত্রাবাপাদয়ঃ। যত্তত্র সহায়কথনপ্রস্তাবে মন্ত্রী স্বক্ষোভয়ক্ষাপি

**সখা তস্যার্থচিন্তনে ইতি কেচিল্লক্ষণং কৃতং**, তদপি রাজ্ঞোঽর্থচিন্তনোপায়লক্ষণপ্রকরণে লক্ষিতব্যম্, ন তু সহায়কথনপ্রকরণে নায়কস্য। অর্থচিন্তনে মন্ত্রী সহায়ঃ' ইত্যুক্তেঽপি নায়কস্যার্থত এব সিদ্ধত্বাৎ। **যদপ্যুক্তম্, মন্ত্রিণা ললিতঃ শেষা মন্ত্রিস্বায়ত্তসিদ্ধয়ঃ' ইতি** তদপি স্বলক্ষণকথনেনৈব লক্ষিতস্য ধীর-ললিতস্য মন্ত্রিমাত্রায়ত্তার্থচিন্তনোপপত্তের্গতার্থম্। ন চার্থচিন্তনে তস্য মন্ত্রী সহায়ঃ, কিন্তু স্বয়মেব নিষ্পাদকস্তস্যার্থচিন্তনাদ্যভাবাৎ।"

উপরে উদ্ধৃত স্থূল অক্ষরের অংশ সমূহ হইতেছে ধনঞ্জয়ের দশরূপকের দ্বিতীয় অধ্যায়ে উল্লিখিত সহায়ক প্রকরণের সংশ্লিষ্ট কারিকা। বিশ্বনাথ কারিকাটির সমালোচনা করিয়াছেন—নামোল্লেখ করেন নাই।

ধনঞ্জয়ের নিকট বিশ্বনাথের ঋণ সম্বন্ধে অধ্যাপক G.C.O. Haas বলিয়াছেন—

"The Sāhitya Darpaṇa bases its treatment of dramaturgy to a great extent on Dhananjoy's work and repeats verbatim or with minor variations a large number of its section. ( Haas's Translation of D.R.—Intro. pp. 28 ).

আমরা উভয় গ্রন্থ হইতে কিছু কিছু যদৃচ্ছ উদ্ধৃতি দিয়া দেখাইতেছি—উপরোক্ত মন্তব্য কতদূর সত্য—

(১) দৃশ্যং তত্রাভিনেয়ং তদ্রূপারোপাত্তু রূপকম্। সাঃ দঃ
রূপকং তৎসমারোপাৎ দশধৈব রসাশ্রয়ম্। দঃ রূঃ

(২) অধিকারঃ ফলে স্বাম্যমধিকারী চ তৎপ্রভুঃ।
তস্যেতি বৃত্তং কবিভিরাধিকারিকমুচ্যতে। সাঃ দঃ
অধিকারঃ ফলস্বাম্যমধিকারী চ তৎপ্রভুঃ।
তন্নির্বর্ত্ত্যমভিব্যাপি বৃত্তং স্যাদাধিকারিকম্॥ দঃ রূঃ

(৩) উপক্ষেপঃ পরিকরঃ পরিন্যাসো বিলোভনম্।
যুক্তিঃ প্রাপ্তিঃ সমাধানং বিধানং পরিভাবনা
উদ্ভেদঃ করণং ভেদ এতান্যঙ্গানি বৈ মুখে॥ সাঃ দঃ

উপক্ষেপঃ পরিক্ষেপঃ পরিন্যাসো বিলোভনম্।

যুক্তিঃ প্রাপ্তিঃ সমাধানং বিধানং পরিভাবনা।
উদ্‌ভেদভেদকরণান্যন্বর্থান্যথ লক্ষণম্ ॥ দঃ রূঃ

(৪) তন্নিষ্পত্তিঃ পরিন্যাসঃ। সাঃ দঃ
তন্নিষ্পত্তিঃ পরিন্যাসঃ। দঃ রূঃ

(৬) গুণাখ্যানং বিলোভনম্। সাঃ দঃ
গুণাখ্যানং বিলোভনম্। দঃ রূঃ

উদ্ধৃতি-বাহুল্যের প্রয়োজন নাই। দশরূপক ও সাহিত্যদর্পণ মিলাইয়া পড়িলেই বিশ্বনাথের উপর ধনঞ্জয়ের প্রভাব কত ব্যাপক ও গভীর—তাহা বুঝা যাইবে।

( ৬ )

*সাহিত্য-সমালোচনার প্রাচীন নাম অলংকার[১]। বিশ্বনাথ অলংকার শব্দটির পরিবর্তে সাহিত্যপদের ব্যবহার করিয়াছেন। একাদশ শতকে রচিত রুয্যকের ( রুচকের ) সাহিত্যমীমাংসায় সমালোচনা গ্রন্থের সংজ্ঞা-রূপে সাহিত্যপদের প্রয়োগ হইয়াছে। Dr. Aufrecht এর Catalogus Catalogarum এ প্রায় ·৩০ খানি সাহিত্য-সংজ্ঞক সমালোচনা গ্রন্থের উল্লেখ রহিয়াছে। অধ্যাপক কাণে বহু উদ্ধৃতির সাহায্যে ৭ম বা ৮ম শতাব্দী হইতে সাহিত্যশব্দের ব্যবহার প্রমাণ করিয়াছেন[২]। সম্ + ধা + ক্ত > সহিত অথবা সহ হিতেন > সহিত দুই

(১) আচার্য্য কুন্তক অলংকার পদটির অর্থ দিয়াছেন—"অলংকারশব্দঃ শরীরস্য শোভাতিশয়কারিত্বাৎ মুখ্যতয়া কটকাদিষু বর্ত্ততে। তৎকারিত্বসামান্যাদু-পচারাদুপমাদিষু তদ্বদেব চ তৎসদৃশেষু গুণেষু তথৈব চ তদভিধায়িনি গ্রন্থে।"

(২) সাহিত্যদর্পণমমুং সুধিয়ো বিলোক সাহিত্যতত্ত্বমখিলং সুখমেব বিত্ত। Vide B.N. Bhattacharya :—A brief Survey of Sāhitya Śāstra [J. D. L. ( C. U. ) vol XI p. 96] রাজশেখর সাহিত্যবিদ্যার উল্লেখ করিয়াছেন ; যথা—আন্বীক্ষিকী ত্রয়ী বার্ত্তা দণ্ডনীতয়শ্চতস্রো বিদ্যা ইতি কৌটিল্যাঃ।

প্রকারে সাহিত্য-পদের নির্বচন সম্ভব। মনে হয় শব্দার্থের সহিতই শব্দটি আসিয়াছে।

বিশ্বনাথ কবিরাজ প্রণীত সাহিত্যদর্পণ অলংকারশাস্ত্রের নিবন্ধ গ্রন্থ। আচার্য্য মম্মট এই নবীন মতের প্রধান প্রবক্তা, বিশ্বনাথ তাঁহার অনুগামী। ধ্বন্যালোকে রসাভিব্যক্তিবাদের বীজ উপ্ত হইয়াছে, অভিনবগুপ্ত তাহাতে বারিসিঞ্চন করিয়াছেন, কাব্যপ্রকাশ ইহার ফল-সমন্বিত তরু বলিলে অত্যুক্তি হয় না।

কাব্যপ্রকাশ বহুপ্রশংসিত কিন্তু সর্বথা দোষশূন্য নহে[১]। যে পণ্ডিত সমাজে ইহার বিপুল সমাদর, সেখানে সাহিত্যদর্পণের নামোল্লেখে অনেকেই নাসিকা কুঞ্চন করেন। পণ্ডিত-প্রবর মহামহোপাধ্যায় মহেশ চন্দ্র ন্যায়রত্ন কৌতুক করিয়াই বোধ হয় বলিয়াছিলেন—"সম্ভাবয়ামঃ কাব্যপ্রকাশস্য পণ্ডিতসমাজে সমাদরণীয়তাং কাঠিন্যমপ্যেকো হেতুঃ। প্রায়ো হি পণ্ডিতাঃ সমীচীনমপি প্রসাদগুণবন্তং সন্দর্ভং নাদ্রিয়ন্তে নিঃসারমপি দুর্বোধং বহুমন্যন্তে।'

কিন্তু সত্যসত্যই নৈয়ায়িকগণ এমনভাবে কাব্যপ্রকাশরূপ নারিকেল ফল কামড়াইয়া ছোবড়া খাইতে আরম্ভ করিলেন যে শেষ পর্য্যন্ত এই মান্য গ্রন্থ নৈয়ায়িকগণের ক্রীড়নকে পরিণত হইয়াছিল[২]।

পঞ্চমী সাহিত্যবিদ্যেতি সা হি চতসৃণামপি বিদ্যানাং নিষ্যন্দঃ।
( K. M. ch II )

(১) মহেশচন্দ্র ন্যায়রত্নকর্ত্তৃক উল্লিখিত দোষের মধ্যে "কাব্যানুপযোগী সংকেতঃ কুত্র গৃহ্যতে গৌর্বাহীক ইত্যত্র কুত্র লক্ষণা ইত্যাদের্বিচারঃ··· উপমালংকারস্য বৈয়াকরণরীত্যা ক্যঙ্‌ক্যচাদিনা অচমৎকারিতয়া বিভজনম্"—কাব্যপ্রকাশ ও সাহিত্য-দর্পণে সাধারণ।

(২) কাব্যপ্রকাশের বিচারপদ্ধতির অনুসরণে তাঁহার অনুবর্ত্তিগণ যে নৈয়ায়িক প্রণালীর অনুসরণ করিয়াছিলেন, মহেশচন্দ্র ন্যায়রত্ন মহাশয় তাহার প্রতি কটাক্ষ করিয়াছেন—"নৈয়ায়িক-সময়ানুসারেণ দূষণ-ভূষণাদিকরণং নালংকার-শাস্ত্রীয়বিচারার্হম্। যদুক্তং—'কঠোরতার্কিকালাপৈরলংকারপরিক্রিয়া, বাণীকুদ্দাল-কুঠারৈর্নাসাভরণরঞ্জনম্'। ন্যায়রত্ন মহাশয়ের পূর্ব্ববর্ত্তী কাব্য-প্রকাশের টীকাকার

কাব্যপ্রকাশ, সাহিত্যদর্পণ, একাবলী, এমনকি রসগঙ্গাধর একই পর্য্যায়ের নিবন্ধ গ্রন্থ[১]। সুখের বিষয় সাহিত্যদর্পণ রচনাগুণে অপেক্ষাকৃত সহজবোধ্য। মম্মট পথিকৃৎ, বিশ্বনাথ তাঁহার অনুগামী।*

বাহ্য ও আভ্যন্তরীণ সাক্ষ্য হইতে মনে করা হয় বিশ্বনাথ কবিরাজ চতুর্দ্দশ শতকের লোক[২]। আধুনিক গবেষণা তাহাকে পঞ্চদশ শতকের লোক বলিয়া মনে করে[৩]। তিনি উড়িষ্যার অধিবাসী ছিলেন এবং রাজ-সরকারে উচ্চপদে অধিষ্ঠিত ছিলেন। সাহিত্যদর্পণ ব্যতীত তাঁহার অন্যান্য রচনা হইতেছে—রাঘববিলাস, কুবলয়াশ্বচরিত, প্রভাবতী-পরিণয়, চন্দ্রকলা, প্রশস্তিরত্নাবলী ও নরসিংহবিজয়। তিনি 'কাব্য-প্রকাশ দর্পণ' নামে কাব্য-প্রকাশের একখানি টীকাও রচনা করিয়াছিলেন।

অলংকার শাস্ত্রে বিশ্বনাথের মৌলিক অবদান না থাকিলেও পরবর্ত্তী আলংকারিকগণের উপর তাঁহার প্রভাব যথেষ্ট ছিল। বিশ্বনাথের অভিমতের যেমন সমালোচনা হইয়াছে—তেমনি অনেকক্ষেত্রে তাঁহার অভিমত ও পদ্ধতি গ্রহণ করাও হইয়াছে। শ্রীযুত হরেকৃষ্ণ মুখোপাধ্যায় সাহিত্যরত্ন মহাশয় মনে করেন—"পূর্বরাগ" পরিভাষা বিশ্বনাথই প্রথম

---

চণ্ডীদাস দুঃখ করিয়া বলিয়াছিলেন—কাব্যপ্রকাশতরুবের কুসম্প্রদায়ব্যাখ্যা-বিলোলমরুদাকুলিতপ্রতানঃ॥

(১) The majority of the Nibandhas including the justly famous Kāvya Prakāṣ, if not everyone of them, ..., does not enunciate any new principle apart from the tradition they inherit. The worth of a work is to be judged by its novelty of treatment. ... So far as originality in Jagannath is concerned, we have to trace it to his method of discrimination ( vicāra ). ...More than this cannot be claimed for him and self-sufficient though he was, he has not put forward any claim therefor" ( S. P. Bhattacharya—S. I. Pp. 17 )

(২) P. V. Kane—H. A. L. p. 291. Also S. K. De.

(৩) Descriptive Catalogue of Sanskrit manuscripts—Sri K. N. Mahapatra.

ব্যবহার করেন এবং বৈষ্ণব আলংকারিক শ্রীপাদ রূপগোস্বামী ও শ্রীপাদ কবিকর্ণপূর তাঁহার নিকট হইতেই 'পূর্বরাগ' কথাটি গ্রহণ করিয়াছিলেন।

বিপ্রলম্ভশৃঙ্গারের যে চারিটি ভেদ বিশ্বনাথ করিয়াছেন—"পূর্বরাগ-মান-প্রবাস-করুণাত্মকশ্চতুর্ধা"—পরবর্ত্তী সাহিত্যে, বিশেষতঃ বৈষ্ণব সাহিত্যে, তাহা সাদরে গৃহীত হইয়াছে।

অধ্যাপক কাণে—একটু যেন পরিহাস করিয়াই বলিয়াছেন—ভারতের অন্যান্য প্রদেশ অপেক্ষা বাংলা দেশেই এই গ্রন্থের সমাদর বেশী[১]। বাংলার বিবেচনাশীল গুণগ্রাহী পণ্ডিতসমাজ কেন এই গ্রন্থের সমাদর করেন—সে সম্বন্ধে একজন অ-বাঙ্গালী পণ্ডিতের মন্তব্য উদ্ধৃত করিয়া এই প্রসঙ্গের উপসংহার করিতেছি—

"The Sāhitya Darpana is really superior to the Kāvya Prakāśa *because of its treatment of the science of rhetoric in all its branches, its systematic exposition of topics, its clear and precise definitions and its easy and flowing style*".[২]

(৭)

আমার নানা কাজের ফাঁকে ফাঁকে দীর্ঘ ছয় বৎসর ধরিয়া এই বৃহৎ ও দুরূহ গ্রন্থের বাংলা ভাষায় অনুবাদ করিয়াছি। অনুবাদ-কার্য্যে পূর্ববর্ত্তী বিভিন্ন অনুবাদকগণের অনুবাদ, সাহিত্যদর্পণের ইংরাজী অনুবাদ ও বিভিন্ন টীকা দেখিয়াছি। তবে অনুবাদে আমি নিজস্ব পন্থাই অনুসরণ করিয়াছি। নানা তত্ত্বের আলোচনায় সমৃদ্ধ এবং অসংখ্য পারিভাষিক শব্দে ও বাক্যে পরিপূর্ণ নৈয়ায়িক পদ্ধতিতে রচিত এই শ্রেণীর গ্রন্থের অনুবাদ অত্যন্ত দুরূহ। স্বভাবতঃই এজাতীয় গ্রন্থের অনুবাদে অনুবাদকের স্বাধীনতা একান্ত-ভাবেই সীমাবদ্ধ। সেই-কারণেই ইচ্ছা করিলেও অনুবাদে সহজবোধ্যতা আনা যায় না। তথাপি যাহাতে অনুবাদ মূলানুগ অথচ সহজবোধ্য

(১) P. V. Kane. H. A. L. p. 292

(২) ( অধ্যক্ষ এ. বি. গজেন্দ্রগড়কার সম্পাদিত কাব্যপ্রকাশের ভূমিকা পৃঃ ২৯ )

হয়—তাহার জন্য চেষ্টার ত্রুটি করি নাই। ধৈর্য্যসহকারে মূলের সহিত অনুবাদ মিলাইয়া পড়িলেই গ্রন্থের আশয় বোধে অসুবিধা হইবে না বলিয়া মনে হয়।

এ ধরণের অনুবাদে স্খলন ও ত্রুটি স্বাভাবিক। পণ্ডিত ও পাঠক সমাজের নিকট আমার বিনীত নিবেদন আমার অক্ষমতার ত্রুটি যেন তাঁহারা কৃপাদৃষ্টিতে ক্ষমা করেন। যথেষ্ট সাবধানতা সত্ত্বেও কিছু মুদ্রাকরপ্রমাদ রহিয়াই গেল—তজ্জন্য ক্ষমা ভিক্ষা করি।

এই গ্রন্থখানি আমার পরমারাধ্য ইষ্টদেব ব্রজবিদেহী মহন্ত ও চতুঃ-সম্প্রদায়ের শ্রীমহন্ত শ্রীশ্রী ১০৮ ধনঞ্জয় দাসজী কাঠিয়া বাবার আশীর্বাদে ধন্য হইয়াছে। তাঁহার চরণে শতকোটি প্রণাম।

বিশ্ববন্দিত মনীষী ডঃ সুনীতিকুমার চট্টোপাধ্যায় মহাশয় এই গ্রন্থের কথামুখ লিখিয়া দিয়া এবং বিদ্বজ্জনবরেণ্য বিশ্ববিখ্যাত সংস্কৃতজ্ঞ সুধী ডঃ সাতকড়ি মুখোপাধ্যায় মহাশয়—ইহার ভূমিকা লিখিয়া দিয়া আমার প্রতি অশেষ কৃপা ও স্নেহ প্রদর্শন করিয়াছেন। তাঁহাদের চরণে ভূয়োভূয়ঃ প্রণাম নিবেদন করিতেছি।

অর্থাভাবে মাঝে পুস্তক-মুদ্রণ বন্ধ হইয়া যাইবার উপক্রম হইয়াছিল। আমার পরম হিতৈষী, পশ্চিমবাংলার প্রাক্তন মুখ্যমন্ত্রী শ্রীপ্রফুল্লচন্দ্র সেন মহাশয়ের আনুকূল্যে এবং কলিকাতার প্রখ্যাত ব্যবসা-প্রতিষ্ঠান কুইন্‌স্ ষ্টেশনারী ষ্টোর্সের স্বত্বাধিকারী শ্রীযুত হরিসাধন ঘোষ মহাশয়ের সাহায্যে সে সংকট কাটিয়া যায় ও গ্রন্থখানি দিনের আলোক দেখিতে পায়। তাঁহাদিগকে সশ্রদ্ধ কৃতজ্ঞতা জানাইতেছি।

কলিকাতা বিশ্ববিদ্যালয়ের সংস্কৃত বিভাগের প্রধান ও আশুতোষ অধ্যাপক ডঃ কৃষ্ণগোপাল গোস্বামী, কলিকাতা বিশ্ববিদ্যালয়ের সংস্কৃত বিভাগের রীডার, আমার শিক্ষক ডঃ জানকীবল্লভ ভট্টাচার্য্য, যাদবপুর বিশ্ববিদ্যালয়ের সংস্কৃত বিভাগের প্রধান অধ্যাপক ডঃ রমারঞ্জন মুখোপাধ্যায়, রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়ের সংস্কৃত বিভাগের প্রধান ডঃ সুধীরঞ্জন সেন, কলিকাতা বিশ্ববিদ্যালয়ের ভূতপূর্ব কোষাধ্যক্ষ ও

অধ্যাপক ডঃ অনিলচন্দ্র বন্দ্যোপাধ্যায়, বর্ধমান বিশ্ববিদ্যালয়ের সংস্কৃত বিভাগের প্রধান ডঃ গোবিন্দগোপাল মুখোপাধ্যায়, বিশ্বভারতী বিশ্ববিদ্যালয়ের সংস্কৃত বিভাগীয় প্রধানাধ্যাপক শ্রীবিশ্বনাথ বন্দ্যোপাধ্যায়, প্রখ্যাত সংস্কৃতজ্ঞ সুধী, অধ্যক্ষ শ্রীবিষ্ণুপদ ভট্টাচার্য্য, সাহিত্যাচার্য্য শ্রীহরেকৃষ্ণ মুখোপাধ্যায় সাহিত্যরত্ন, কাঁথি সংস্কৃত মহাবিদ্যালয়ের অধ্যক্ষ শ্রীশ্রীমোহন তর্কবেদান্ততীর্থ, মহামহোপাধ্যায় শ্রীকালীপদ তর্কাচার্য্য, নবদ্বীপ সংস্কৃত মহাবিদ্যালয়ের অধ্যক্ষ শ্রীযাদবেন্দ্র ন্যায়তর্কতীর্থ, চন্দননগর কালিদাস চতুষ্পাঠীর অধ্যক্ষ, আমার শিক্ষক শ্রীসূর্য্যনারায়ণ তর্কতীর্থ, সিউড়ি বিদ্যাসাগর কলেজের প্রধান বাংলা ও সংস্কৃতাধ্যাপক ডঃ দেবরঞ্জন মুখোপাধ্যায়, চন্দননগর কলেজের ফরাসী ভাষা ও সাহিত্য-বিভাগের প্রধান অধ্যাপক শ্রীকালীচরণ কর্মকার, জাতীয় গ্রন্থাগারের ডেপুটি লাইব্রেরিয়ান শ্রীচিত্তরঞ্জন বন্দ্যোপাধ্যায়, প্রীতিভাজন বন্ধুবর শ্রীঅনিলবরণ তর্কবেদান্ত-তীর্থ ও শ্রীফটিকলাল দাস প্রভৃতি বিশিষ্ট অধ্যাপক ও মনীষিবৃন্দ আমার গ্রন্থের সমাদর করিয়া ও নানাভাবে সাহায্য করিয়া আমাকে অনুপ্রাণিত ও উৎসাহিত করিয়াছেন। তাঁহাদের সকলকে আমার অন্তরের কৃতজ্ঞতা নিবেদন করি।

চন্দননগর কলেজের সংস্কৃত বিভাগের প্রধান অধ্যাপক শ্রীদয়াময় মুখোপাধ্যায়—গ্রন্থসম্পাদনা বিষয়ে নানা পরামর্শ দিয়া আমাকে অনুগৃহীত করিয়াছেন। তিনি সাহিত্যদর্পণ সম্বন্ধে একটি উপাদেয় নিবন্ধ রচনা করিয়াছিলেন। আমি তাঁহার রচনা হইতে বিভিন্ন অংশ আমার উপক্রমণিকার মধ্যে গ্রহণ করিয়াছি এবং গৃহীত অংশসমূহের পূর্বে ও পরে তারকাচিহ্ন ( * ) দিয়া সেগুলি সূচিত করিয়া দিয়াছি। এই অগ্রজ-প্রতিম সহকর্মীকে আমার শ্রদ্ধার্ঘ্য নিবেদন করি।

কামারপুকুর শ্রীরামকৃষ্ণ সারদা বিদ্যামহাপীঠের সংস্কৃতাধ্যাপক শ্রীমান রামশংকর মুখোপাধ্যায় এম. এ. রামচরণতর্কবাগীশ মহাশয়ের টীকার অনুলিপি প্রস্তুত করিয়া দিয়া একটী কঠিন কার্য্যে আমাকে বিশেষভাবে সাহায্য করিয়াছেন। শ্রীমানকে আন্তরিক স্নেহাশিস্ জানাই।

এইরূপ দুরূহ গ্রন্থের প্রুফ দেখা অত্যন্ত কষ্টসাধ্য ব্যাপার। শ্রীযুত লালমোহন সেন মহাশয় এই কার্য্যে আমাকে যেভাবে সাহায্য করিয়াছেন, তাহাতে তাঁহার প্রতি আমার কৃতজ্ঞতার অন্ত নাই। আমি তাঁহাকে আমার সশ্রদ্ধ নমস্কার জানাইতেছি। মুদ্রণকার্য্যে বন্ধুবর শ্রীব্যোমকেশ মজুমদার মহাশয়ের প্রশংসনীয় চেষ্টা সর্বদাই আমার অকুণ্ঠ প্রীতি ও শ্রদ্ধা আকর্ষণ করিয়াছে।

বাংলাদেশে বহুল প্রচলিত এই জনপ্রিয় বিখ্যাত অলংকার গ্রন্থ ও তাহার মূলানুগ অনুবাদ ( রামচরণ তর্কবাগীশের অতি সমাদৃত টীকাসহ ) বাঙ্গালী পণ্ডিত ও ছাত্রবৃন্দের বিশেষ কাজে লাগিবে মনে করিয়া বহুশ্রমে লিখিত ও বঙ্গাক্ষরে প্রকাশিত হইল। পণ্ডিত ও ছাত্রসমাজে ইহার সমাদর হইলে শ্রম সার্থক হইয়াছে মনে করিব।

শ্রীবিমলাকান্ত মুখোপাধ্যায়

# সাহিত্যদর্পণঃ

## প্রথমঃ পরিচ্ছেদঃ

### অবতরণিকা

**মূল**

(ক) গ্রন্থারম্ভে নির্বিঘ্নেন প্রারিপ্সিতসমাপ্তিকামো বাঙ্‌ময়াধিকৃততয়া বাগ্দেবতায়াঃ সাম্মুখ্যমাধত্তে।

**অনুবাদ**

গ্রন্থারম্ভে যাহাতে নির্বিঘ্নে আরব্ধ ঈপ্সিত কর্ম্মের পরিসমাপ্তি ঘটে, সেই উদ্দেশ্যে বাক্যাত্মক শাস্ত্রের অধিকর্ত্রী বাগ্দেবতার আরাধনা দ্বারা (গ্রন্থকার) আনুকূল্য সাধন করিতেছেন।

---

**রামচরণতর্কবাগীশকৃতটীকা—**

বাগীশ্বরীসরসগীতগুণপ্রবাহং সারস্বতীসততসেবিতপাদপদ্মম্।
হেমাদ্রিমারকতশেখরকান্তমীশং বন্দে খগেন্দ্রভুজমৌলিগতং মুকুন্দম্ ॥১॥
শ্রীবিশ্বনাথকবিরাজকৃতিপ্রণীতং সাহিত্যদর্পণমতিস্ফুটগূঢ়প্রমেয়ম্।
শ্রীমদ্বিধায় চরণং শরণং গুরূণাং যত্নেন রামচরণো বিবৃণোতি বিপ্রঃ ॥২॥
যঃ পরঃ পরগুণপ্রকাশনে লব্ধবর্ণনিকরো জয়ত্যসৌ।
দোষগানরচিতাবসক্তয়া যাত্বধঃ পিশুনরাজিরজ্ঞা ॥৩॥

(ক) সমগ্রসিদ্ধান্তগ্রহব্যগ্রমনসামনভিমতে প্রকটদোষপ্রকরবিঘটিতাদরকাব্যাদি-নিরূপণে সত্যপ্যলঙ্কারগ্রন্থনিকরে তেষামভীষ্টকাব্যাদিনিরূপণমব্যাহতরাদ্ধান্ত-সন্তানমলঙ্কারগ্রন্থমারিপ্সমাণঃ প্রথমকারিকায়াঃ সরস্বত্যাঃ প্রথনপ্রযুক্তস্বার্থনির্বাহপ্রযুক্তি-পরতাং প্রকাশয়িষুঃ অবতারণিকাং স্বয়মেব গ্রন্থকারঃ প্রস্তারয়তি ইতি। এবঞ্চ

## মূল

(খ) শরদিন্দুসুন্দররুচিশ্চেতসি সা মে গিরাং দেবী।
অপহৃত্য তমঃ সন্ততমর্থানখিলান্ প্রকাশয়তু ॥১॥

## অনুবাদ

শরচ্চন্দ্রের মনোহারী দীপ্তির মত যাঁহার প্রভা, সেই বাগ্দেবী আমার চিত্তে পরিব্যাপ্ত অজ্ঞানরূপ তমঃ দূরীভূত করিয়া (গ্রন্থনির্ম্মাণোপযোগী) সমস্ত অর্থ প্রকাশ করুন।

---

মহাবাক্যবিশেষস্য আরম্ভে প্রারম্ভপ্রাক্কালে আত্মকৃতিরূপস্যারম্ভস্য মঙ্গলাচরণাধিকরণত্ববাধাদিয়ং লক্ষণা, তৎপ্রযোজনঞ্চ মঙ্গলাচরণারম্ভয়োরব্যবহিতত্ববোধঃ। কেচিত্তু—'আরম্ভে ভাবিনি সতী'ত্যর্থঃ' ইত্যাহুঃ। তন্ন, তথা সতি আরম্ভপ্রাক্কাল ইতি পদাদিবারম্ভে ভাবিনি সতীত্যস্মাদারম্ভপ্রাগভাবসমানকালীনত্বস্যৈব বোধঃ, ন তু সদাচারপরম্পরা-পরিপ্রাপ্তস্যারম্ভব্যবহিতপ্রাক্কালীনত্বস্য। ন চ কালান্তরীণমঙ্গলাচরণস্যাপ্যদৃষ্টদ্বারা প্রকৃতোপযোগিত্বাৎ তযোরব্যবহিতত্বস্য বোধোঽকিঞ্চিৎকর ইতি বাচ্যম্। তস্য প্রাশস্ত্যেনাত্যন্তোপযোগিত্বকল্পনাৎ। নির্বিঘ্নেন প্রতিবন্ধকীভূতদুরদৃষ্টবিঘাতদ্বারা প্রারিপ্সিতস্য চিকীর্ষাবিষয়স্য পরিসমাপ্তিঃ চরমবর্ণপর্যন্তানুষ্ঠানং তৎকামঃ (প্রাগভাবনাশো বা তৎকামো) 'গ্রন্থকৃদি'তি শেষঃ। বাঙ্ময়ানি অষ্টাদশ বিদ্যাঃ কাব্যকলাঃ কামশাস্ত্রাদীনি চ, তদধিকৃততয়া তদধ্যক্ষতয়া বাগ্দেবতায়াঃ সরস্বত্যাঃ সাম্মুখ্যমারাধনেন স্বার্থসাধনানুকূলত্বমাধত্তে করোতি। অত্র প্রথমপুরুষাভিধানং 'রামঃ স্বয়ং যাচতে', 'জীবত্যহো রাবণঃ' ইত্যাদিবৎ কাল্পনিকভেদমুরীকৃত্য, অন্যথা অস্মৎকর্ত্তৃত্বেন উত্তমপুরুষ এব স্যাৎ। ন চ বৃত্তিকারকারিকাকারয়োর্বাস্তবো ভেদ ইতি বাচ্যম্। 'রসস্বরূপং নিরূপয়িষ্যামঃ' ইতি প্রতিজ্ঞাতুঃ বৃত্তিকারস্য কারিকয়া রসনিরূপণং তথাত্বেঽসঙ্গতং স্যাৎ॥

(খ) শরদিন্দ্বিতি॥ সা বেদাগমাদিপ্রসিদ্ধা, সহ এব বিদ্যমানা বর্ত্তমানা বা, গিরাং দেবী সরস্বতী মম চেতসি বর্ত্তমানা সতী তমোঽজ্ঞানমপহৃত্য বিনাশ্য অখিলান্ সর্বান্ বাচ্যলক্ষ্যতাৎপর্যব্যঙ্গ্যরূপান্ অর্থান্ বস্তূনি সন্ততং যদা যদর্থজ্ঞানমুপযুক্তং তদৈব প্রকাশয়তু প্রকটীকরোতু। যদ্বা 'সন্ততমি'তি 'তমঃ' ইত্যস্য বিশেষণং, নিবিড়মিত্যর্থঃ। সা কীদৃশী? শরদিন্দোরিব সুন্দরী অতিবিশদা রুচির্দীপ্তির্যস্যাঃ সা তথা, শরদিন্দুরপি তমো ধ্বান্তং বিনাশ্য অর্থান্ বস্তূনি প্রকাশয়তীত্যুপমা। বাঙ্ময়াধিকৃতত্বখ্যাপনায় 'গিরাং দেবী' ইত্যনেন সরস্বত্যা উপন্যাসঃ।

## মূল

(গ) অস্য গ্রন্থস্য কাব্যাঙ্গতয়া কাব্যফলৈরেব ফলবত্ত্বমিতি কাব্য-ফলান্যাহ।

## অনুবাদ

এই গ্রন্থ কাব্যের অঙ্গ হইতেছে। সে কারণে কাব্যফলের দ্বারাই ইহার ফল সিদ্ধ হয়। অতএব কাব্যফল কি কি—তাহা বলা হইতেছে।

---

অথবা দেবী দুর্গা মম গিরামর্থান্ চেতসি ব্যুৎপিৎসূনাং হৃদি প্রকাশয়তু। সা কীদৃশী? শরদিন্দুসুন্দরঃ (শরদিন্দুসুন্দররুচিঃ—শরদিন্দোঃ শরৎকালিকস্য—চন্দ্রস্য সুন্দররুচিরেব সুন্দররুচিঃ যস্যাঃ সেতি তথোক্তা।) শিবসত্ত্র রুচিরভিলাষো যস্যাঃ সা তথা। অন্যৎ সমানম্। এতৎপক্ষে 'বাঙ্ময়াধিকৃততয়ে'তি কর্তৃবিশেষণম্। বাঙ্ময়াধিকৃতো গ্রন্থকৃদিতি তদর্থঃ। 'রহস্যদেবতায়াঃ' ইতি গোপনীয়দেবতায়া ইত্যর্থঃ। ইষ্টদেবতায়া গোপনীয়ত্বমাগমে প্রসিদ্ধম্। অত্র 'সা' ইত্যনেন সরস্বত্যাঃ শ্রবণম, 'চেতসি বর্তমানে'তি অনেন মনন', ধ্যানং চ লভ্যত ইতি ত্রিবিধং সরস্বত্যারাধনমত্র ফলিতম্। তস্য বিঘ্নধ্বংসদ্বারা প্রারিপ্সিতপরিসমাপ্তিঃ ফলম্। স্বতঃসিদ্ধবিঘ্নবিরহস্য তু প্রারিপ্সিতপরিসমাপ্তিরেব ফলম্, ন তু বিশিষ্টম্। যথা—নিষ্পাপস্য ব্রহ্মলোকপ্রাপ্তিরেব সন্ধ্যোপাসনস্য ফলম, ন তু পাপক্ষয়পূর্বক-ব্রহ্মলোকপ্রাপ্তিঃ। তদুক্তম—'সন্ধ্যামুপাসতে যে তু সততং শংসিতব্রতাঃ। বিধূত-পাপাস্তে যান্তি ব্রহ্মলোকমনাময়ম'। ইতি। যদ্বা নির্বিঘ্নেনেতি বিঘ্নাভাবদ্বারা ইত্যর্থঃ। অভাবশ্চ যথাযথমত্যন্তাভাবো ধ্বংসশ্চ গ্রাহ্যঃ। অত্যন্তাভাবপক্ষে অন্বয়ব্যতিরেকাভ্যাং বিধায়িত্বরূপং জন্যত্বমাদায় ব্যাপারত্বনির্বাহঃ। এতন্মতে সর্বত্রৈব বিশিষ্টফলসম্ভবঃ ইতি সর্বং সমঞ্জসম্। (তস্য বিঘ্নাভাবদ্বারা প্রারিপ্সিতপরিসমাপ্তিঃ ফলম্। অভাবশ্চাত্র ধ্বংসঃ প্রাগভাবশ্চ বিবক্ষণীয়ো যোগ্যত্বাৎ। অত্যন্তা-ভাবস্য ধ্বংসপ্রাগভাবাভ্যাং সহ বিরোধেন বিঘ্নাত্যন্তাভাবস্য জন্যমাত্রেঽসম্ভবাৎ সদাতনসংসর্গাভাবরূপস্য তস্য ব্যাপারত্বাভাবাচ্চ। ন চ প্রাগভাবস্য, জন্যত্বাভাবাৎ কথং ব্যাপারত্বমঙ্গীকৃতম্ ইতি বাচ্যম্। কার্য্যনাশস্য তস্য কালান্তরসম্বন্ধস্য ইষ্টসাধনত্বেন (প্রাগভাবঃ কালান্তরসম্বন্ধজন্যঃ সন্ স্বজনকীভূতকালান্তরসম্বন্ধজন্যাং গ্রন্থসমাপ্তিং জনয়তীতি।) ব্যাপারত্বাঙ্গীকারাৎ কালান্তরসম্বন্ধস্য জন্যত্বস্য সম্ভবাৎ। অন্যথা বিঘ্নরূপকার্যাৎ তৎপ্রাগভাবস্য নাশে ইষ্টসমাপ্তির্ন স্যাদিতি)।

(গ) প্রবৃত্ত্যঙ্গং প্রয়োজনবত্ত্বং দর্শয়তি—অস্যেতি॥ প্রক্রম্যমাণস্যেত্যর্থঃ।

## মূল

(ঘ) চতুর্বর্গফলপ্রাপ্তিঃ সুখাদল্পধিয়ামপি।
কাব্যাদেব যতস্তেন তৎস্বরূপং নিরূপ্যতে ॥২

## অনুবাদ

যেহেতু অল্পবুদ্ধিসম্পন্ন ব্যক্তিগণেরও কাব্যানুশীলন হইতেই অল্পায়াসে চতুর্বর্গফলপ্রাপ্তি ঘটে— সেহেতু সেই কাব্যের স্বরূপনিরূপণ করা যাইতেছে।

কাব্যাঙ্গতয়া কাব্যফলসাধনেঽপ্রধানকারণতয়া। কাব্যফলৈরিতি ধান্যেন ধনবান্ ইতিবদভেদে তৃতীয়া, কাব্যফলাভিন্নফলবত্ত্বমিত্যর্থঃ। যথা দর্শপৌর্ণমাসাঙ্গানাং প্রয়াজাদীনাং দর্শপৌর্ণমাসফলেনৈব ফলবত্ত্বং তথাস্যাপি ইতি ভাব্যম্। ননু প্রয়াজাদীনামঙ্গাপূর্বজননদ্বারা পরমাপূর্বং প্রত্যুপকারঃ সম্ভবতীতি তত্র তথাস্তু, প্রকৃতে তু শাস্ত্রস্য কাব্যগুণদোষাদিজ্ঞাপনোপক্ষীণত্বেন চতুর্বর্গং প্রত্যুপকারাসম্ভবাৎ কথং তৎসাধনত্বমিতি চেন্ন, কাব্যং হি স্বরূপসন্ন কারণম্, কিন্তু কৃতিজ্ঞপ্ত্যন্যতরবিষয়তয়া অত্রাস্যোপকারঃ সম্ভবতীতি ন কাপি বিপ্রতিপত্তিঃ। নন্বস্য চতুর্বর্গাতিরিক্ত-কাব্যগুণাদিজ্ঞানরূপফলসত্ত্বাৎ কথমেবকারার্থান্বয় ইতি চেৎ, ন, ফলবত্ত্বমিত্যত্র মতোঃ প্রশস্তার্থত্বেনোৎকৃষ্টফলপরত্বাৎ। এবঞ্চ চতুর্বর্গসাধনত্বজ্ঞানেনাত্র লোকানাং সাভিনিবেশপ্রবৃত্তির্ভবিষ্যতীতি ভাবঃ ॥

(ঘ) কাব্যফলদর্শনপুরঃসরং কাব্যস্বরূপনিরূপণং প্রতিজানীতে—চতুর্বর্গেতি। চতুর্বর্গো ধর্মার্থকামমোক্ষা এব ফলম্। সুখাদনায়াসাৎ অল্পধিয়াং সুকুমারমতীনাম্, অপিনা পরিণতবুদ্ধীনাঞ্চ। এবকারেণ বেদশাস্ত্রব্যবচ্ছেদঃ। 'যতঃ' ইতি 'কাব্যাৎ' ইত্যস্য বিশেষণম্। এবঞ্চ প্রাচীনসম্মতং নীরসকাব্যং চতুর্বর্গসাধনত্বান্ন নিরূপণীয়-মিতি কলিতম্। তেনায়াসং বিনা চতুর্বর্গসাধনত্বেন, তস্য কাব্যস্য স্বরূপমিতি স্বম-সাধারণং রূপমিতরব্যাবর্তকো ধর্মো লক্ষণমিত্যর্থঃ। নিরূপ্যতে জ্ঞাপ্যতে। কাব্যস্য চতুর্বর্গসাধনত্বমুপপাদয়তি—চতুর্বর্গফলপ্রাপ্তিরিতি। রামাদিবৎ রামাদিনেব চতুর্বর্গকামেন পিতৃাজ্ঞাপরিপালনাদৌ প্রবর্তিতব্যম্। ন রাবণাদিবদিতি রাবণাদিনেব পরদারহরণাদৌ ন প্রবর্তিতব্যমিত্যর্থঃ। কৃত্যং বিহিতং [illegible] অকৃত্যং নিষিদ্ধং কর্ম, তয়োঃ প্রবৃত্তিনিবৃত্তী যত্র বিশেষৌ [illegible] স এব দ্বারং ব্যাপারস্তেন। তথাহি—কাব্যাদ্বিহিতকর্মণি [illegible] প্রবৃত্তি

## মূল

চতুর্বর্গফলপ্রাপ্তির্হি কাব্যতো রামাদিবৎ প্রবর্তিতব্যম্ ন রাবণাদিবদিত্যাদি কৃত্যাকৃত্যপ্রবৃত্তিনিবৃত্ত্যুপদেশদ্বারেণ সুপ্রতীতৈব।

(ঙ) উক্তঞ্চ

ধর্ম্মার্থকামমোক্ষেষু বৈচক্ষণ্যং কলাসু চ।
করোতি কীর্তিং প্রীতিঞ্চ সাধুকাব্যনিষেবণম্ ॥ ইতি

## অনুবাদ

কাব্য হইতে যে চতুবর্গফলপ্রাপ্তি হয় তাহা সুস্পষ্ট। (রামায়ণাদি কাব্য পাঠে জানা যায়) কর্ত্তব্য কর্ম্মে রামের মত প্রবর্ত্তিত হওয়া উচিত, রাবণের মত অকর্ত্তব্যে প্রবর্ত্তিত হওয়া উচিত নয়—এইভাবে কৃত্যকর্ম্মে প্রবৃত্তির ও অকৃত্যকর্ম্মে নিবৃত্তির উপদেশ দান করিয়া কাব্য চতুবর্গ-ফলপ্রাপ্তির সহায়তা করে। বলা হইয়াছে—

সৎকাব্য নিষেবণের (নির্ম্মাণ ও শ্রবণের) দ্বারা ধর্ম্ম, অর্থ, কাম, মোক্ষ তথা কলাবিদ্যায় বিচক্ষণতা এবং কীর্ত্তি ও প্রীতিলাভ হয়।

## মূল

কিং চ। কাব্যাদ্ধর্মপ্রাপ্তির্ভগবন্নারায়ণচরণারবিন্দস্তবাদিনা। "একঃ শব্দঃ সুপ্রযুক্তঃ সম্যগ্ জ্ঞাতঃ স্বর্গে লোকে চ কামধুগ্ ভবতি" ইত্যাদি বেদবাক্যেভ্যশ্চ সুপ্রসিদ্ধৈব। অর্থপ্রাপ্তিশ্চ প্রত্যক্ষসিদ্ধা। কামপ্রাপ্তিশ্চার্থদ্বারৈব। মোক্ষপ্রাপ্তিশ্চৈতজ্জন্যধর্মফলানন্নুসন্ধানাৎ। মোক্ষোপযোগিবাক্যে ব্যুৎপত্ত্যাধায়কত্বাচ্চ।

---

স্তবতদনুষ্ঠানং ততো ধর্মস্তস্মাদর্থকামৌ 'ধর্মাদর্থশ্চ কামশ্চ' ইতি স্মরণাৎ। বিহিতকর্মফলত্যাগান্নিষিদ্ধানুষ্ঠানাচ্চ মোক্ষঃ। 'যুক্তঃ কর্মফলং ত্যক্ত্বা শান্তিমাপ্নোতি নৈষ্ঠিকীম্।' ইতি স্মরণাৎ। 'ব্যাপারেণ ব্যাপারিণো নান্যথাসিদ্ধিঃ' ইতি ন্যায়েন কাব্যস্য ধর্মাদি-জনকত্বমিতি ভাবঃ।

(ঙ) অত্র প্রাচীনানাং সংবাদমাহ—উক্তঞ্চেতি। ধর্মার্থকামমোক্ষেষু তদুপায়েষু বৈচক্ষণ্যং বিশিষ্টজ্ঞানং কলাসু নৃত্যগীতাদিচতুঃষষ্টিপ্রকারাসু। সাধুকাব্যস্য নিষেবণং করণং জ্ঞানঞ্চ। ননু কাব্যং কর্ত্তব্যাকর্ত্তব্যজ্ঞানদ্বারা

### অনুবাদ

আরও ভগবান নারায়ণের চরণারবিন্দের স্তবাদি দ্বারা কাব্য হইতে ধর্ম্মপ্রাপ্তি হয়। "একটি শব্দ সুপ্রযুক্ত ও সম্যগ্‌ভাবে জ্ঞাত হইলে স্বর্গে ও মর্ত্ত্যে অভীষ্ট ফলপ্রদ হইয়া থাকে"—ইত্যাদি বেদবাক্য হইতেই ইহার ( কাব্য হইতে ধর্ম্ম-প্রাপ্তির ) প্রসিদ্ধি বুঝা যায়। কাব্য হইতে অর্থপ্রাপ্তি তো প্রত্যক্ষ দেখা যায়। অর্থদ্বারাই আবার কামপ্রাপ্তি ( বাসনা-কামনার পরিতৃপ্তি ) ঘটে। কাব্যজাত ধর্ম্মফলের প্রতি অনাসক্তির দ্বারা মোক্ষলাভ ঘটে [ অর্থাৎ ধর্ম্মানুচরণের যে ফল স্বর্গাদিলাভ তাহার প্রতি লক্ষ্য করিয়া কেহ কাব্য রচনাও করে না— পাঠও করে না। নিষ্কাম কর্ম্মের দ্বারা নির্মিত ও শ্রুত কাব্য হইতে স্বতঃই ধর্ম্মাচরণ হয় এবং এই নিষ্কাম ধর্ম্মাচরণ মোক্ষলাভের হেতু হয় ] মোক্ষোপযোগি-বাক্যে ব্যুৎপত্তিলাভ করায় বলিয়াও কাব্য মোক্ষপ্রাপ্তির কারণ হইয়া থাকে।

### মূল

চতুর্বর্গফলপ্রাপ্তির্হি বেদশাস্ত্রেভ্যো নীরসতয়া দুঃখাদেব পরিণতবুদ্ধীনামেব জায়তে পরমানন্দসন্দোহজনকতয়া সুখাদেব সুকুমারবুদ্ধীনামপি পুনঃ কাব্যাদেব।

### অনুবাদ

বেদশাস্ত্রসমূহ হইতে চতুর্বর্গফলপ্রাপ্তি হইয়া থাকে। কিন্তু এই শাস্ত্রসমূহ নীরস বলিয়া কেবলমাত্র পরিণতবুদ্ধিসম্পন্ন ব্যক্তিগণই বহুকষ্টে বেদশাস্ত্রসমূহ হইতে চতুর্বর্গফললাভ করিয়া থাকেন। কিন্তু পরম্পরাক্রমে পরমানন্দ সৃষ্টি করে বলিয়া সুকুমারবুদ্ধিসম্পন্ন ব্যক্তিগণও অল্পায়াসেই ( পরমসুখে ) কাব্য হইতে চতুর্বর্গফললাভ করিয়া থাকে।

---

কৃত্যাকৃত্যপ্রবৃত্তিনিবৃত্তি' প্রভৃতি শ্রাবণমাত্রাম্। ধর্ম্মাদি' প্রাপ্তি স্বন্যথাসিদ্ধমেবেত্যত আহ—কিঞ্চেতি। 'কাব্যাদি'তি প্রাপ্ত্যন্তপদচতুষ্টয়েহন্বেতি। স্তবো গুণজ্ঞাপনম্। আদিনা বিষ্ণুজন্মাদিজ্ঞাপনং তদ্ভাবেত্যর্থঃ। এবঞ্চ কাব্যান্তরমফলমত আহ—এক ইতি। একোঽপীত্যর্থঃ সুপ্রযুক্তো রসবত্তয়া রচিতঃ সম্যক্ তাত্পর্য্যেণ জ্ঞাতঃ।

## মূল

(চ) ননু তর্হি পরিণতবুদ্ধিভিঃ সৎসু বেদশাস্ত্রেষু কাব্যেষু কিমিতি যত্নঃ করণীয়ঃ ইত্যপি ন বক্তব্যম্ ; কটুকৌষধোপশমনীয়নস্য রোগস্য সিতশর্করোপশমনীয়ত্বে কস্য বা রোগিণঃ সিতশর্করাপ্রবৃত্তিঃ সাধীয়সী ন স্যাৎ ?

## অনুবাদ

তাহা হইলে, অবশ্য বেদশাস্ত্রসমূহ বিদ্যমান থাকা সত্ত্বেও পরিণতবুদ্ধি ব্যক্তিগণ কেন কাব্যের প্রতি যত্নবান হইবেন—একথা বলাও সঙ্গত হইবে না। কারণ কোন রোগ যদি কটু ঔষধ কিম্বা কোন মিষ্ট দ্রব্য

---

অত্র বাকারো বোধ্যঃ। ইত্যাদিবেদবাক্যেভ্যঃ ইত্যাদিশ্রুত্যাদিভ্যঃ। সৎকাব্যকৃতিজ্ঞপ্ত্যোরন্যতরস্য ধর্মসাধনত্বং শ্রৌতমিতি ভাবঃ। প্রত্যক্ষসিদ্ধেতি। ধনিস্তবাদিনা কবীনাং ধনপ্রাপ্তির্লোকে প্রসিদ্ধৈবেত্যর্থঃ। কামপ্রাপ্তিশ্চেতি। কাম্যতে, কামো বিষয়ভোগঃ। 'ধর্মাদর্থস্ততঃ কামঃ কামাৎ সুখসমুন্নতিঃ' ইতি স্মরণাৎ। এতজ্জন্যেতি। কাব্যজন্যেত্যর্থঃ। ধর্মফলস্য অননুসন্ধানাদেব তদধীনোৎপত্তিকয়োরর্থকাময়োরুৎপত্তিসম্ভাবনৈব নাস্তীতি তয়োরনুপাদানম্। যদ্বা ধর্মপ্রধানং ফলং ধর্মফলং তেনার্থকাময়োরপি সংগ্রহঃ। অননুসন্ধানাদপারমার্থিকত্বেন সাধ্যত্বানির্ধারণাৎ। মোক্ষোপযোগিবাক্যমুপনিষদাদিস্তত্র ব্যুৎপত্ত্যাধায়কত্বাৎ দৃঢ়তরজ্ঞানজনকত্বাৎ। ননু কাব্যাদুপনিষদাদিব্যুৎপত্তিস্ততস্তদনুষ্ঠানং ততো মোক্ষপ্রাপ্তিরিত্যন্যথাসিদ্ধিস্তাদবস্থ্যমেবেতি চেৎ? সত্যম্, উপনিষদাদিজ্ঞানাদপি মোক্ষপ্রাপ্তিরিত্যভিপ্রায়েণাস্য উত্থাপনাৎ। 'কাব্যাদেব' ইত্যেবকারব্যবচ্ছেদ্যং দর্শয়তি—চতুর্বর্গেতি। বেদা ঋক্‌যজুঃসামাথর্বাখ্যাঃ, শাস্ত্রাণি মীমাংসাদীনি, দুঃখাদেবেতি সুখব্যবচ্ছেদঃ। পরিণতবুদ্ধীনাং বেদাদিভ্যঃ ধর্মাদিপ্রাপ্তিঃ সুখান্ন ভবতি। সুকুমারমতীনাস্তু দুঃখাদপি ন ভবতীতি ভাবঃ। পরমানন্দসন্দোহো রসাস্বাদসুখপরম্পরা। অপিনা পরিণতবুদ্ধিসমুচ্চয়ঃ। তথা চ—রসাস্বাদর্থমপি প্রবর্তমানস্য কৃত্যাকৃত্যোপদেশপর্য্যাবসন্নং সৎ কাব্যংচতুর্বর্গমপি জনয়তীতি ভাবঃ॥

(চ) ননু চতুর্বর্গার্থং প্রেক্ষাবন্তো বেদশাস্ত্রাণ্যনাদৃত্য কিমিত্যনাপ্তবাক্যে কাব্যে প্রবর্তন্তাম্ ইত্যভিপ্রায়েণাশঙ্কতে—নন্বিতি। তর্হি কাব্যস্য চতুর্বর্গসাধনত্ব

এই উভয়ের মধ্যে এক প্রকারের দ্বারা উপশম প্রাপ্ত হয়, তাহা হইলে কোন্ রোগীর না মিষ্টদ্রব্যই অধিকতর স্পৃহণীয় মনে হইবে ?

মূল

কিং চ। কাব্যস্যোপাদেয়ত্বমাগ্নেয়পুরাণেঽপ্যুক্তম্—

নরত্বং দুর্লভং লোকে বিদ্যা তত্র সুদুর্লভা।
কবিত্বং দুর্লভং তত্র শক্তিস্তত্র সুদুর্লভা ॥

অনুবাদ

উপরন্তু। অগ্নিপুরাণেও কাব্যের উপাদেয়ত্বের কথা বলা হইয়াছে—এই পৃথিবীতে নরত্ব দুর্লভ, নরত্ব লাভ হইলেও বিদ্যা এখানে সুদুর্লভ। বিদ্যালাভ হইলেও কবিত্ব দুর্লভ এবং কবিত্বপ্রাপ্তি হইলেও কবিত্বশক্তি সুদুর্লভ ॥

মূল

"ত্রিবর্গসাধনং নাট্যম্"—ইতি চ। বিষ্ণুপুরাণেঽপি—

কাব্যালাপাশ্চ যে কেচিদ্ গীতকান্যখিলানি চ
শব্দমূর্তিধরস্যৈতে বিষ্ণোরংশা মহাত্মনঃ ॥

অনুবাদ

"নাট্য—ত্রিবর্গের সাধন"—ইহাও বলা হইয়াছে। বিষ্ণুপুরাণেও আছে—সমস্ত কাব্যালাপ ও গীতসমূহ শব্দমূর্তিধর মহাত্মা বিষ্ণুর অংশ।

মূল

তেন হেতুনা তস্য কাব্যস্য স্বরূপং নিরূপ্যতে। এতেনাভিধেয়ঞ্চ প্রদর্শিতম্।

অনুবাদ

সেই কারণে সেই কাব্যের স্বরূপ নির্ণয় করা হইতেছে। এতদ্দ্বারা গ্রন্থের অভিধেয়ও প্রদর্শিত হইল।

স্বীকারেঽপি, যত্নঃ চতুর্বর্গার্থমুত্তমঃ। কাব্যাৎ তাবদ্রসাস্বাদো দুঃখং বিনা ধর্মাদিপ্রাপ্তিশ্চ ভবতি। বেদাদিভ্যস্তু দুঃখেনৈব ধর্মাদিপ্রাপ্তিরেবেতি বেদাদ্যপেক্ষয়া কাব্যে সমাদর ইতি সমাধানং লৌকিকদৃষ্টান্তেনাহ—কটুকৌষধেতি কটুকেতি

(ছ) তৎ কিং স্বরূপং তাবৎ কাব্যম্ ইত্যপেক্ষায়াং কশ্চিদাহ—
"তদদোষৌ শব্দার্থৌ সগুণাবনলংকৃতী পুনঃ ক্বাপি"—ইতি।

**অনুবাদ**

তাহা হইলে—"কাব্যের স্বরূপ কি?"—এই প্রশ্নের উত্তরে কেহ (কাব্যপ্রকাশকার মম্মট ভট্ট) বলেন ঃ—

দোষবিহীন, গুণযুক্ত, কখনও বা অনলংকৃত শব্দ ও অর্থ হইতেছে কাব্য।

**মূল**

এতচ্চিন্ত্যম্। তথাহি যদি দোষরহিতস্যৈব কাব্যত্বাঙ্গীকারঃ তদা—

ন্যক্কারো হ্যযমেব যদরয়স্তত্রাপ্যসৌ তাপসঃ
সোঽপ্যত্রৈব নিহন্তি রাক্ষসকুলং জীবত্যহো রাবণঃ।
ধিগ্ ধিক্ শক্রজিতং প্রবোধিতবতা কিং কুম্ভকর্ণেন বা
স্বর্গগ্রামটিকাবিলুণ্ঠনবৃথোচ্ছূনৈঃ কিমেভির্ভুজৈঃ॥

অস্য শ্লোকস্য বিধেয়াবিমর্শদোষদুষ্টতয়া কাব্যত্বং ন স্যাৎ, প্রত্যুত ধ্বনিত্বেনোত্তম-কাব্যতাস্যাঙ্গীকৃতা তস্মাদব্যাপ্তির্লক্ষণদোষঃ।

---

তিক্তকষায়াদীনামপ্যুপলক্ষণম্। সিতশর্করা অতিশুভ্রগুড়বিকারবিশেষঃ। তথা চ কাব্যস্যানাপ্তবাক্যত্বেঽপি শ্রুতিসদাচারবদ্বেদানুমাপকত্বেন প্রামাণ্যমিতি ভাবঃ। কাব্যস্য যুক্তিসিদ্ধমুপাদেয়ত্বমুপপাদ্য বাচনিকং তদুপপাদয়তি—কিঞ্চেতি। তত্র নরজন্মনি শক্তিঃ কাব্যকৃতিজ্ঞপ্ত্যন্যতরজনকঃ সংস্কারবিশেষঃ। ত্রিবর্গো ধর্মার্থকামাঃ। নাট্যমভিনয়প্রধানং নাটকাদি। কাব্যালাপা ইতি রসব্যঞ্জকশব্দার্থা ইত্যর্থঃ। কারিকাস্থং 'তেন—'ইত্যাদি ব্যাখ্যায়তে—তেনেত্যাদি। এতেন 'চতুর্বর্গ-ফলপ্রাপ্তিঃ'—ইত্যাদি শ্লোকেন। অভিধেয়ঞ্চেতি চকারেণ প্রয়োজন-সম্বন্ধয়োর্লাভঃ। সম্বন্ধশ্চাত্র প্রয়োজনাভিধেয়যোঃ কার্যকারণত্বরূপঃ।

(ছ) কশ্চিদিতি॥—কাব্যপ্রকাশধৃতকারিকাকার ইত্যর্থঃ। তদিতি কাব্য-মিত্যর্থঃ। শব্দার্থাবিতি বিনিগমনাবিরহেণ উপস্থাপকত্বসম্বন্ধেনার্থবিশিষ্টঃ শব্দঃ উপস্থাপ্যত্বসম্বন্ধেন শব্দবিশিষ্টশ্চার্থঃ কাব্যমিত্যর্থঃ। অত্র শব্দার্থয়োর্বিশেষণ-বিশেষ্যভাবে ব্যঞ্জকত্বাব্যঞ্জকত্বাভ্যাং বৈচিত্র্যবিশেষ রূপালঙ্কারপ্রযোজকত্বাভ্যাং বা

## অনুবাদ

এই লক্ষণের কোন দোষ আছে কিনা বিচার করা উচিত। যদি দোষরাহিত্যবশতঃই কাব্যত্ব স্বীকার করিতে হয় তাহা হইলে—

আমার শত্রুগণের মধ্যে আবার সেই একজন (রামচন্দ্র) হইতেছে তাপস। সেও এই লংকার মধ্যেই রাক্ষসকুল ধ্বংস করিতেছে অথচ

---

প্রধানাপ্রধানভাবে নিয়ামকঃ। ন চ যত্রোভয়োর্ব্যঞ্জকত্বং বৈচিত্র্যবিশেষধায়কত্বং বা তত্র কা গতির্বিতি বাচ্যম্। বাহুল্যেন ব্যঞ্জকত্বেন চমৎকারাতিশয়াধায়কত্বেন বা তত্র ব্যবহারোপপত্তেঃ। ন চ তথাপি যত্র ব্যঞ্জকয়োর্বৈচিত্র্যবিশেষপ্রযোজকয়োর্বা তুল্যত্বম্, তত্র ব্যবহারানুপপত্তিরিতি বাচ্যম্। প্রথমোপস্থিতিবিষয়ত্বেন শব্দস্যৈব প্রাধান্যাৎ বিশেষ্যত্বোপগমাৎ। 'কাব্যত্বং শব্দার্থোভয়পর্য্যাপ্তম্' ইতি কশ্চিৎ, তন্ন, তথা সতি শব্দমাত্রস্য প্রত্যক্ষে 'কাব্যং শৃণোমী'তি প্রতীতিসাক্ষিকং কাব্যত্বপ্রত্যক্ষং ন স্যাৎ। ব্যাসজ্যবৃত্তিধর্মস্য লৌকিকপ্রত্যক্ষে যাবদাশ্রয়প্রত্যক্ষস্য কারণত্বাৎ। সগুণৌ মাধুর্য্যোজঃপ্রসাদাখ্যগুণবিশিষ্টৌ। অনলঙ্কৃতী ইতি ঈষদর্থে নঞ্। অস্ফুটালঙ্কারাবিত্যর্থঃ। ক্বাপীতি প্রায়েণ স্ফুটালঙ্কারসদ্ভাবে কাব্যত্বম্, ক্বচিদস্ফুটালঙ্কারসত্ত্বেঽপি, ক্বচিৎ স্ফুটালঙ্কারবিরহেঽপি। এতেন সর্বত্রৈব অলঙ্কারসদ্ভাবঃ সূচিতঃ, অলঙ্কারাশ্চ যমকোপমাদয়ঃ। চিন্ত্যমিতি দূষ্যমিত্যর্থঃ। দোষমুপপাদয়তি তথাহীতি। কাব্যত্বমিতি 'অঙ্গীকরোষী'তি শেষঃ। ক্বচিৎপুস্তকে 'কাব্যত্বাঙ্গীকারঃ' ইত্যেব পাঠঃ।

ন্যক্কার ইতি। শ্রীরামে রাক্ষসান্ নাশয়তি সতি রাবণস্য স্বকীয়ভর্ৎসনমিদম্। মম যদরয়োঽয়মেব ন্যক্কারঃ। বিনাশিতপ্রভূতারেররিসত্ত্বৈস্তৈর্বামাদরাতিশয়প্রতিপাদনায় ন্যক্কারত্বেনারোপণম্। তত্রাপি তেষু সৎস্বপি অসৌ রামঃ একস্তাপসঃ তপস্বিভক্ষকস্য মমারিরয়মপি ন্যক্কারঃ। দ্বেষাতিশয়াদ্ রামস্যাদঃপদেনৈব নির্দেশঃ, নতু নাম্না। সোঽপি তথাবিধোঽপি, অত্রৈব লঙ্কায়ামেব নতু দূরে, রাক্ষসকুলং নিহন্তি; নতু লুক্কায়িতঃ ক্বাপি দূরে তিষ্ঠতি। ক্ষিপ্ররাক্ষসহননে কদাচিৎ ক্ষমা স্যাৎ, তন্ন, কুলং সমূহম্। প্রবোধিতবতা প্রবুদ্ধেন। 'বুধির্ বোধনে' ইত্যস্য ভৌবাদিকস্য রূপম্। নতু 'বুধ অবগমনে' ইত্যস্য দৈবাদিকস্য তস্যানিট্ত্বাৎ। যদ্বা প্রবোধিতং প্রবোধনং তদ্বতা জাগরিতেনেতি অর্থঃ। এতাদৃশপরাভবেঽপি রাবণো জীবতীত্যাশ্চর্য্যম্। অত্যন্তশত্রুপরাভবকারিত্বসূচনায় রাবণ ইত্যনেনাত্মন

রাবণ জীবিত আছেন—কি পরিতাপ! ইন্দ্রজিৎকে ধিক্; নিদ্রা হইতে যাহাকে জাগরিত করা হইল সেই কুম্ভকর্ণের দ্বারাই বা কি হইল? সামান্য গ্রামের মত স্বর্গ লুণ্ঠনকারী এবং সে কারণে বৃথাগর্ব্বিত (ব্যক্ত-বিক্রম) এই (বিংশতি) ভুজের দ্বারাই বা কি হইল?

—এই শ্লোকের বিধেয়াবিমর্শতা দোষহেতু কাব্যত্ব হয় না। কিন্তু ধ্বনি থাকার ফলে ইহার উত্তমকাব্যত্ব স্বীকার করা হইয়াছে। অতএব উপরোক্ত লক্ষণ ( লক্ষ্যৈকদেশে লক্ষণাগমনরূপ ) অব্যাপ্তিদোষে দুষ্ট।

## মূল

(জ) নন্থ কশ্চিদেবাংশোঽত্র দুষ্টো ন পুনঃ সর্ব্বোঽপি ইতি চেৎ। তর্হি যত্রাংশে দোষঃ সোঽকাব্যপ্রযোজকঃ, যত্র ধ্বনিঃ স উত্তমকাব্যত্ব-প্রযোজক ইত্যংশাভ্যামুভয়ত আকৃষ্যমাণমিদ কাব্যমকাব্যং বা কিমপি ন স্যাৎ। ন চ কংচিদেবাংশং কাব্যস্য দূষয়ন্তঃ শ্রুতিদুষ্টাদয়ো দোষাঃ, অপি তু সর্ব্বমেব কাব্যম্। তথাহি কাব্যাত্মভূতস্য রসস্যানপকর্ষকত্বে তেষাং দোষত্বমপি নাঙ্গীক্রিয়তে। অন্যথা নিত্যদোষানিত্যদোষত্বব্যবস্থাপি ন স্যাৎ।

উৎকীর্ত্তনম্। গ্রামটিকা ক্ষুদ্রগ্রামঃ তস্যা বিলুণ্ঠনেন বৃথোচ্ছূনৈঃ ব্যর্থমুদ্রিক্তবিক্রমৈঃ। অত্র বিধেয়স্য ন্যক্কারস্য রচনাবৈপরীত্যেন গুণীভূতত্বমিতি। 'স্বর্গগ্রামটিকাবিলুণ্ঠন-বৃথোচ্ছূনৈঃ' ইত্যত্র বৃথাত্ব বিধেয়ম্, তচ্চ সমাসে গুণীভাবাদনুবাদ্যপ্রতীতিকৃদিতি চ দ্বিরূপো বিধেয়াবিমর্ষঃ। তত্রেষ্টাপত্তৌ দোষমাহ প্রত্যুতেতি। অয়ং নিপাতন-সমুদায়ো বিপরীতার্থকঃ। ধ্বনিসত্ত্বেন ঈর্ষ্যাজন্যস্বাবমাননরূপ-নির্বেদাখ্যভাবধ্বনি-সত্ত্বেন। অস্য 'ন্যক্কারঃ- ' ইত্যাদিবাক্যসমুদায়স্য। অঙ্গীকৃতেতি 'ইদমুত্তম-মতিশয়িনি ব্যঙ্গ্যে বাচ্যধ্বনির্বুধৈঃ কথিতঃ।' ইতি বদতা স্বয়মেব স্বীকৃতেত্যর্থঃ। তস্মাত্তুক্তদোষসত্ত্বেঽপি কাব্যত্বাঙ্গীকারাৎ লক্ষণস্য দোষঃ [ দোষাভাবঘটিতনিরুক্ত-কাব্যলক্ষণস্য দোষঃ। ইতরভেদানুমানেঽসাধকত্বপ্রযোজিকা ]।

(জ) নন্থ বিধেয়াবিমর্ষদোষস্তাবদাংশিকত্বেন সর্বং বাক্যং ন দুষ্টং নির্দোষত্বেব গুণালঙ্কারসদ্ভাবে কাব্যত্বমিত্যভিপ্রায়েণ শঙ্কতে—নন্বিতি। অত্র 'ন্যক্কারঃ' ইত্যাদি-বাক্যে সর্বোঽপীতি সমুদায়োঽপীত্যর্থঃ। যত্র ধ্বনিরিতি ( 'অরয়ঃ' ইতি বহুবচনে 'অত্রৈব' ইতি সর্বনাম্নি, 'নিহন্তি' ইতিতিঙি, 'অহো' ইত্যব্যয়ে, 'গ্রামটিকা' ইতিকরূপ-তদ্ধিতে, 'বিলুণ্ঠন' ইত্যুপসর্গে, 'ভুজৈঃ' ইতি বহুবচনে চ যথাযথং ধ্বনির্বোধ্যঃ)।

## অনুবাদ

কিন্তু যদি বলা হয়—এই শ্লোকে কোন অংশমাত্র দোষযুক্ত—সমস্ত শ্লোকটি নয়। তাহা হইলে বলিতে হয়, যে অংশ দোষযুক্ত—তাহা অকাব্যত্বপ্রযোজক এবং যেখানে ধ্বনি আছে সে স্থানে উত্তমকাব্য হইয়াছে। কিন্তু এইভাবে দুই অংশের দ্বারা আকৃষ্ট হইয়া ইহা কাব্য বা অকাব্য কিছুই হয় না। তাহা ব্যতীত শ্রুতিদুষ্টতা প্রভৃতি দোষ কাব্যের অংশমাত্রকে দোষযুক্ত করে না—পরন্তু সমস্ত কাব্যকেই দোষযুক্ত করে। তাহা ব্যতীত (শ্রুতিদুষ্টতা প্রভৃতি) দোষ দোষই হয় না, যদি তাহা কাব্যের আত্মাস্বরূপ রসের নিকৃষ্টতা না জন্মায়। তাহা না হইলে রসের অনপকর্ষক হইয়াও শ্রুতিদুষ্টত্বাদির দোষত্ব স্বীকার করিলে নিত্যদোষ ও অনিত্যদোষ এই দ্বিবিধ দোষের ব্যবস্থা সম্ভবপর হইত না।

## মূল

যদুক্তং ধ্বনিকৃতা—

"শ্রুতিদুষ্টাদয়ো দোষা অনিত্যা যে চ দর্শিতাঃ।
ধ্বন্যাত্মন্যেব শৃঙ্গারে তে হেয়া ইত্যুদাহৃতাঃ ॥

যদ্যপি নিরুক্তধ্বনেঃ সমুদায়বাক্যার্থব্যঙ্গ্যত্বেনাংশিকত্বং ন সম্ভবতি তথাপি ধ্বনিপ্রকরণে বক্ষ্যমাণানাং তৎপরিপোষকাণাং পদাংশধ্বনীনামাংশিকত্বাভিপ্রায়েণেদম্। ন্যক্কারো হ্যয়মেব ন্যক্কার ইতি ন্যক্কারস্য বিধেয়ত্বং বিবক্ষিতম্, তচ্চ শব্দরচনাবৈপরীত্যেন গুণীভূতম্, রচনা চ পদদ্বয়স্যাপি বিপরীতেতি বাক্যদোষ ইতি বক্ষ্যমাণানুসারেণাবিমর্শবিধেয়াংশস্য বাক্যদোষস্যাত্র সত্ত্বাত্তত্রাংশে দোষ ইত্যসঙ্গতমিতি চেন্ন। বাক্যসমুদায়স্যাস্য একবাক্যস্য দুষ্টত্বেঽপি নির্দোষবাক্যান্তরসম্ভবাৎ। অংশাভ্যাং দুষ্টাদুষ্টভাগাভ্যাম্ উভয়তঃ কাব্যত্বাকাব্যত্বভ্যামাকৃষ্যমাণং ব্যাবর্ত্যমানম্ ইদং 'ন্যক্কারো' ইত্যাদিবাক্যং কিমপি একতরৎ। অত্রাপদা ঈর্ষ্যয়া বা উদ্দীপিতং 'জীবত্যহো রাবণঃ'—ইত্যাদিনা ব্যজ্যমানেন স্বানৌজস্যরূপদৈন্যেনানুভাবেন সম্বলিতং স্বাবমাননং নির্বেদাখ্যভাবরূপোঽসংলক্ষ্যক্রমব্যঙ্গ্যো ধ্বনিঃ। বক্ষ্যমাণাঃ পদাংশব্যঙ্গ্যাস্তস্যৈব পরিপোষকা ইত্যবধেয়ম্। ন্যক্কারঃ ইত্যাদেঃ কাব্যত্বব্যবস্থাপনব্যগ্রধীরাহ—ন চেতি। (যদ্বা নন্বদোষাবিত্যনেনাংশিকদোষাতিরিক্তদোষাভাবস্তাবিতি বিবক্ষণীয়মিত্যত আহ—ন চেতি।) শ্রুতিকটাদয় ইত্যাদিপদাদ্বিধেয়াবিমর্শাদেঃ পরিগ্রহঃ (সর্বস্বক-

কিং চ। এবং কাব্যং প্রবিরলবিষয়ং বা নির্বিষয়ং বা স্যাৎ, সর্বথা নির্দোষস্যৈকান্তমসম্ভবাৎ।

## অনুবাদ

ধ্বনিকার যাহা বলিয়াছেন—ব্যঙ্গ্যস্বরূপ (ধ্বনি-স্বরূপ) শৃঙ্গার রসেই শ্রুতিদুষ্টাদি যে অনিত্য দোষসমূহ প্রদর্শিত হইয়াছে তাহা যে ব্যঙ্গ্যস্বরূপ শৃঙ্গাররসেই পরিত্যজ্য—তাহা কথিত হইয়াছে।

উপরন্তু—দোষশূন্য শব্দ ও অর্থকে কাব্য বলিলে সেরূপ কাব্য হয় অতি বিরল, না হয় একান্ত লক্ষ্যহীন (নির্বিষয়)- কারণ সর্বপ্রকারে নির্দোষ বস্তু একান্তই অসম্ভব।

---

ত্বেনৈব তেষাং দোষত্বমিত্যভিপ্রায়ঃ। অপসিদ্ধান্তবিলসিতমিদমনাদৃত্য, সোল্লুণ্ঠনং পৃচ্ছতি—কিন্তর্হীতি, তদা কিমুপপন্নমিত্যর্থঃ। উত্তরমাহ—সর্বমিতি, শুক্রার ইত্যাদিবাক্যং নির্দোষত্বাৎ সর্বমেব কাব্যং বৃত্তং নত্বেকদেশ ইতি। এতন্মতং দূষয়তি—তথাহীতি, তথা সতীত্যর্থঃ। যদ্বা বাদিনো মতং দূষয়িতুং তদ্ভাবার্থং বিবৃণোতি—কিন্তর্হীতি। কিমিতি প্রশ্নে, তর্হি দুঃশ্রবত্বাদীনাং প্রাদেশিকত্বেন দোষত্বানঙ্গীকারে সর্বং কাব্যং, দূষয়ন্তঃ শ্রুতিকট্বাদয়ো দোষা ইত্যর্থঃ। 'অপ্রতিসিদ্ধং পরবচনং সসম্মতং'মিতি ন্যায়েন অস্মিন্নর্থে বাদিনঃ সম্মতিমুন্নীয় তন্মতং দূষয়তি—তথাহীতি। কাব্যাত্মভূতস্যেতি। তেষাং শ্রুতিকট্বাদীনাং, সাঙ্গীক্রিয়তে 'ভবতে'তি শেষঃ। রসব্যঞ্জকশব্দার্থসমুদায়স্য কাব্যত্বমবশ্যং বাচ্যং শ্রুতিকট্বাদীনাং শব্দমাত্রদূষকত্বেন রসব্যঞ্জকশব্দার্থসমুদায়াদূষকত্বমিত্যভিপ্রায়ঃ।) যদ্যেবং তর্হি কিং দূষয়ন্তো দোষাঃ স্যুরত্রাহ -সর্বমিতি। পরম্পরয়া রসদূষকত্বেনৈব তেষাং সর্বদূষকত্বমব্যাহতমেবেত্যভিপ্রায়ঃ। শ্রুতিকট্বাদীনাং পরম্পরয়া রসদূষকত্বমঙ্গী-কারয়ন্ আংশিকত্বাভাবমুপপাদয়তি—তথাহীতি। অনপকর্ষকত্বে অনপকর্ষকত্বা-ঙ্গীকারে, তেষাং শ্রুতিকট্বাদীনাম্। নাঙ্গীক্রিয়তে 'যুষ্মাভিঃ' ইতি শেষঃ। 'রসাপকর্ষকা দোষাঃ' ইতি দোষসামান্যলক্ষণাযোগাদিতি ভাবঃ। অত্রেষ্টাপত্তৌ দোষমাহ—অন্যথেতি। বিপরীতমতাঙ্গীকারে ইত্যর্থঃ। অত্রেষ্টাপত্তৌ প্রাচীন-মতবিরোধং দর্শয়তি—যদুক্তমিতি। (স্বমতে প্রাচীনসংবাদমাহ—যদুক্তমিতি।) অনিত্যা ইতি। তেষাং ক্বচিদ্ দোষত্বাৎ ক্বচিদ্গুণত্বাচ্চ অনিত্যদোষত্বম্, তচ্চ দোষপরিচ্ছেদে ব্যক্তীভবিষ্যতি। ধ্বনির্ব্যঞ্জকঃ শব্দো ব্যজ্যমানো বা অর্থস্ আত্মা শরীরং যস্য তস্মিন্ শৃঙ্গারে। যদ্বা ধ্বনিস্বরূপে ইত্যর্থঃ। হেয়া বর্জনীয়া

মূল

(ঋ) ননু ঈষদর্থে নঞঃ প্রয়োগঃ—ইতি চেৎ? তর্হি ঈষদ্দোষৌ-শব্দার্থৌ কাব্যমিত্যুক্তে নির্দ্দোষয়োঃ কাব্যত্বং ন স্যাৎ। সতি সম্ভবে ঈষদ্দোষাবিতি চেৎ? এতদপি কাব্যলক্ষণে ন বাচ্যম্, রত্নাদিলক্ষণে কীটানুবেধাদিপরিহারবৎ।

(ঞ) নহি কীটানুবেধাদয়ো রত্নস্য রত্নত্বং ব্যাহন্তুমীশাঃ, কিন্তু উপাদেয়-তারতম্যমেব কর্ত্তুম্। তদ্বদত্রাপি শ্রুতিদুষ্টাদয়ঃ কাব্যস্য। উক্তঞ্চ :—

কীটানুবিদ্ধরত্নাদি-সাধারণ্যেন কাব্যতা।
দুষ্টেষ্বপি মতা যত্র রসাদ্যনুগমঃ স্ফুটঃ॥

অনুবাদ

যদি ঈষদর্থে নঞের প্রয়োগ করা হয়—তাহা হইলে ঈষদ্দোষযুক্ত শব্দার্থ কাব্য ইহা বলিতে হয়। সে ক্ষেত্রে নির্দ্দোষ শব্দার্থের কাব্যত্ব

---

ইত্যন্বয়ঃ। এবঞ্চ দুঃশ্রবত্বাদীনাং শৃঙ্গারমাত্রে ব্যঙ্গ্যে দোষত্বং ন তু কোপাদিমিশ্রিতে শৃঙ্গারে তত্র দুঃশ্রবত্বাদের্গুণত্বাদিতি। ননু সদোষবাক্যানাং ধ্বনিসত্ত্বেঽপি কাব্যত্বং নাঙ্গীকরণীয়মিতি কথমুক্তাব্যাপ্ত্যবসর ইত্যত আহ—কিঞ্চেতি। এবং সদোষ-বাক্যানাং ধ্বনিসত্ত্বেঽপি কাব্যত্বানঙ্গীকারে ভবদুক্তকাব্যলক্ষণং প্রবিরলবিষয়ং স্বল্পলক্ষ্যম্। অচেষ্টাপত্তাবাহ—নির্বিষয়মিতি। নির্লক্ষ্যমিত্যর্থঃ। একান্তমিতি অত্যন্তমিত্যর্থঃ। কাব্যমাত্রে যস্য কস্যাপি দোষস্য সম্ভাবাদিতি ভাবঃ॥

(ঋ) ননু যদি সর্বত্রৈব দোষঃ সম্ভবতি তদা ঈষদ্দোষৌ শব্দার্থৌ কাব্যমিতি বিবক্ষণীয়মিত্যভিপ্রায়েণাহ—নন্বীষদর্থে নঞ ইতি। অত্র 'অদোষৌ' ইত্যত্র ইতি পূরণীয়ম্। যদি নিপুণতরকবিনা নির্দোষং কাব্যং রচয়িতুং শক্যতে তদা তত্রাতিব্যাপ্তিং দর্শয়ংস্তদ্দূষয়তি—তর্হীতি। নঞ ঈষদর্থস্বীকারে ইত্যর্থঃ। সতি সম্ভবে ইতি। দোষমিত্যাদি। এবঞ্চ সদোষাণাং মধ্যে ঈষদ্দোষাবেব শব্দার্থৌ কাব্যমিত্যর্থকথনে বলবদ্দোষরহিতাবিত্যর্থঃ সম্পদ্যতে। এতদ্ দূষয়তি—এতদপীতি। বলবদ্দোষরহিতত্বমপীত্যর্থঃ। রত্নাদীত্যাদিপদেন সুবর্ণাদিগ্রহণম্। কীটানুবেধাদীত্যাদিপদেন মলিনত্বাদিপরিগ্রহঃ। পরিহারো রহিতত্বম্।

(ঞ) দৃষ্টান্তং বিবৃণ্বন্ প্রকৃতমুপপাদয়তি—নহীতি। রত্নস্য রত্নাদেঃ, রত্নত্বং রত্নাদিত্বং ব্যাহন্তুং ব্যাবর্তয়িতুম্। স্বব্যাপকাভাবপ্রতিযোগীকর্ত্তুমিতি যাবৎ। ঈশাঃ সমর্থাঃ,

হয় না। সম্ভবস্থলে—ঈষদ্দোষযুক্ত শব্দার্থ কাব্য—ইহা বলা হইলে ? কিন্তু কাব্যলক্ষণে তাহাও বলা যায় না—রত্নাদিলক্ষণ নির্ণয়ে কীটানুবেধাদি পরিহার করার মত। কীটবেধাদি রত্নের উৎকর্ষের তারতম্য ঘটাইতে পারে, কিন্তু রত্নত্বের হানি করিতে পারে না। সেইরূপ এস্থলেও শ্রুতিদুষ্টতা প্রভৃতি দোষ কাব্যের উৎকর্ষের তারতম্য ঘটাইতে পারে, কাব্যত্বহানি করিতে পারে না; বলা হইয়াছে—

যেখানে বাক্যে রসাদির স্পষ্ট প্রতীতি হয় সেখানে কীটানুবিদ্ধ রত্নাদির দৃষ্টান্তে (কাব্যজ্ঞগণ) দোষযুক্ত শব্দ ও অর্থেরও কাব্যতা (স্বীকার করেন)।

---

উপাদেয়তারতম্যমুৎকৃষ্টাবৈলক্ষণ্যমপকর্ষমিতি যাবৎ। 'কর্ত্তুম্' ইতি 'ঈশাঃ' ইত্যনেন অন্বিতম্। অত্রাপি কাব্যে বর্ত্তমানা অপি কাব্যস্য কাব্যত্বং ব্যাহন্তুং নেশা, কিন্তুপাদেয়তারতম্যমেব কর্ত্তুমিত্যনেনান্বয়ঃ। সাধারণ্যেন সামান্যেন। নম্ব "কন্তে কাময়মানং মাং ন ত্বং কাময়সে কথম্" ইত্যাদেরপি কাব্যত্বং স্যাদিত্যত আহ যত্রেতি। রসাদ্যনুগমো রসাদ্যুপলম্ভঃ, স্ফুটঃ বলবদ্দোষজন্যবৈরস্যাতিশয়ানভিভূতঃ; তথা চ—উক্তস্থলে গ্রাম্যত্বাদিরূপবলবদ্দোষজন্যবৈরস্যাতিশয়গ্রস্তত্বাদ্রসোপলম্ভস্য ন কাব্যত্বমিতি ভাবঃ। 'অন্যত্র' ইতি পাঠে অদুষ্টেষ্বিত্যর্থঃ। রসাদ্যনুগমো রসাদ্যুপলম্ভঃ। স্ফুট ইতি। দুষ্টেষু যথা দোষোপলব্ধিজন্যদুঃখসম্বলিতঃ তথা নেত্যর্থঃ। তথা চোক্তকাব্যাপ্তিতাদবস্থ্যমেবাত্র দোষ ইতি ভাবঃ। কেচিত্তু 'অদোষৌ' ইতি চ্যুতসংস্কৃত্যভবন্মতযোগক্লিষ্টত্বাদয়ঃ যে শব্দবোধবিঘটকা যে চ প্রতিকূলত্বাদয়ো রসবোধবিঘটকা দোষাস্তৎসামান্যাভাববত্তাবিত্যর্থঃ। এতে রসবোধপ্রতিবন্ধকাঃ। দোষান্তরন্তু কাব্যাপকর্ষকমিত্যাহুস্তন্ন ব্যতিরেকধ্বনেরুদাহরণে 'ধন্যাসি যা কথয়সি প্রিয়সঙ্গমেঽপি বিশ্রব্ধচাটুকশতানি রতান্তরেষু। নীবীং প্রতি প্রণিহিতে তু করে প্রিয়েণ সখ্যঃ শপামি যদি কিঞ্চিদপি স্মরামি॥' 'শপামি' ইতি চ্যুতসংস্কারদোষস্য ইত্যত্র সত্ত্বাৎ। 'নিঃশেষচ্যুতচন্দনং স্তনতটং নির্মৃষ্টরাগোঽধরো নেত্রে দূরমনঞ্জনে পুলকিতা তন্বী তবেয়ং তনুঃ' ইত্যাদাবঞ্জনস্যাত্যন্তাসত্ত্ববোধাভিপ্রায়েণ প্রযুক্তস্য 'দূরং' ইত্যস্য সমাসে গুণীভূতেন নঞর্থেন সহান্বয়েনাভবন্মতযোগত্বদোষসত্ত্বাচ্চাব্যাপ্তেঃ। অধ্যাহার্য্যক্রিয়ান্বয়েন তদুপপত্তাবপি অভিমতান্বয়াভাবেন তদ্দোষতাদবস্থ্যাৎ। কাব্যপ্রকাশকারেণৈবানয়োরুক্তমকাব্যত্বস্বীকারাৎ। 'অদৃষ্টে দর্শনোৎকণ্ঠা

## মূল

(ট) কিং চ। শব্দার্থযোঃ সগুণত্ববিশেষণমনুপপন্নম্, গুণানাং রসৈকধর্মত্বস্য "যে রসস্যাঙ্গিনো ধর্ম্মাঃ শৌর্য্যাদয় ইবাত্মনঃ"—ইত্যাদিনা তেনৈব প্রতিপাদিতত্বাৎ।

## অনুবাদ

আরও। শব্দার্থের সগুণত্ববিশেষণও অসঙ্গত, কারণ ইনি স্বয়ং ( কাব্য-প্রকাশকার ) "আত্মার যেমন শৌর্য্যাদি ধর্ম্ম, তেমনি অঙ্গীরসের ধর্ম্মই হইতেছে গুণসমূহ"--ইত্যাদি বচন দ্বারা গুণের কেবলরসবৃত্তিত্ব প্রতিপাদন করিয়াছেন।

দৃষ্টে বিচ্ছেদভীরুতা। নাদৃষ্টেন ন দৃষ্টেন ভবতা লভ্যতে সুখম্॥' ইত্যস্ফুটাখ্য-গুণীভূতব্যঙ্গ্যোদাহরণে পূর্বার্ধে ভবচ্ছব্দার্থান্বয়াসম্ভবরূপাভবন্মতযোগমবাচ্যাচ্যাপ্তেঃ। 'নাদৃষ্টে চ ন দৃষ্টে চ ভবতি প্রাপ্যতে সুখম্' ইতি পাঠো যুক্তঃ।

(ট) ননু অদোষাবিতি কাব্যপ্রশংসার্থমুক্তং নতু তল্লক্ষণঘটকমিতি কথমুক্তা-ব্যাপ্ত্যারস ইত্যতো দোষান্তরমাহ—কিঞ্চেতি। তেনৈব 'তদদোষৌ' ইতি লক্ষণ-কৃতৈব, রসাভিব্যঞ্জকত্বেন, সাশ্রয়রসাভিব্যঞ্জকত্বেন। উপচারতঃ পরম্পরাসম্বন্ধেন। কেচিত্তু ইদঞ্চ গ্রন্থকৃতারোপবীজানবধানাদেব উক্তম্। তথাহি—পরম্পরাসম্বন্ধঘটকস্য মধ্যভূতসম্বন্ধিনো বহিরিন্দ্রিয়প্রত্যক্ষে সত্যেব নৈবমারোপঃ। যত্র তু পরম্পরাঘটক-মধ্যভূতসম্বন্ধী ন বহিরিন্দ্রিয়প্রত্যক্ষস্তত্র ত্বেবমারোপো দৃষ্টত এব। যথা 'শীতো বায়ুঃ, উষ্ণং জলম, সুগন্ধির্বায়ুঃ' ইত্যত্র পরম্পরাসম্বন্ধঘটকানাং মধ্যভূতজলাগ্নিপুষ্পাবয়বানা-সূক্ষ্মত্বেনাপ্রত্যক্ষত্বাৎ তাদৃশারোপঃ, প্রকৃতে তু বহিরিন্দ্রিয়প্রত্যক্ষস্য রসাদেঃ পরম্পরা-সম্বন্ধঘটকত্বাৎ সম্ভবত্যেব গুণত্বারোপঃ শব্দার্থয়োরিতি। অতএব উচ্চৈঃশব্দবৎ তাবত্ত্বদাকাশম্ ইতি নারোপঃ। তত্র পরম্পরাসম্বন্ধঘটকস্য শব্দস্য বহিরিন্দ্রিয়-প্রত্যক্ষত্বাৎ। ন চৈবং 'জ্ঞানত্বরানাত্মা' ইত্যারোপাপত্তিঃ তত্র পরম্পরাঘটকস্য মধ্যভূতস্য জ্ঞানস্য বহিরিন্দ্রিয়াপ্রত্যক্ষত্বাৎ ইতি বাচ্যম্। যদি চ তাদৃশারোপো নাস্তি তদা কারণান্তরাভাবস্যৈব তত্র কল্পনীয়ত্বাৎ, অতএব উদয়নাচার্য্যেণোক্তম্—'আরোপে সতি নিমিত্তানুসরণং ন তু নিমিত্তমস্তীত্যারোপঃ।' যে তু জবাকুসুমস্য বহিরিন্দ্রিয়প্রত্যক্ষত্বেঽপি লোহিতঃ স্ফটিক ইত্যারোপস্তত্র জবাকুসুমং স্রোদৃশ-পরম্পরাঘটকং জবাকুসুমস্য স্ফটিকাবৃত্তিত্বাৎ; কিন্তু জবাকুসুমস্য স্বচ্ছতাবারীধ্যমেব

## মূল

রসাভিব্যঞ্জকত্বেন উপচারত উপপদ্যত ইতি চেৎ? তথাপ্যযুক্তম্। তথাহি তয়োঃ কাব্যস্বরূপত্বেনাভিমতয়োঃ শব্দার্থয়োঃ রসোঽস্তি ন বা। নাস্তি চেৎ, গুণবত্ত্বমপি নাস্তি, গুণানাং তদন্বয়ব্যতিরেকানুবিধায়িত্বাদ্।

(ঠ) অস্তি চেৎ, কথং নোক্তং রসবন্তাবিতি বিশেষণম্? গুণবত্তান্যথানুপপত্ত্যা এতল্লভ্যত ইতি চেৎ? তর্হি সরসাবিত্যেব বক্তুং যুক্তম্, ন সগুণাবিতি। নহি 'প্রাণিমন্তো দেশা' ইতি বক্তব্যে 'শৌর্য্যাদিমন্তো দেশা'—ইতি কেনাপ্যুচ্যতে!

## অনুবাদ

শব্দ ও অর্থ রসের অভিব্যঞ্জক হয় বলিয়া স্বাশ্রয়াভিব্যঞ্জকত্বরূপ পরম্পরাসম্বন্ধে সগুণত্ব ইহা যদি বলা যায়?—তাহাও ঠিক

তত্রহিতং পৃথগেবারোপনিমিত্তমিতি সুধীভিববধেয়মিত্যাহুঃ, তন্ন স্থূলকলার্কোপলসংযোগঘটিতয়োঃ পরম্পরয়োর্মধ্যপদার্থয়োঃ স্থূলজলার্কোপলযোর্বহিরিন্দ্রিয়প্রত্যক্ষত্বেঽপি বিশিষ্টধীনিয়ামকত্বেন সম্বন্ধত্বাঙ্গীকারাৎ। চিদানন্দচমৎকারময়স্য রসস্য বহিরিন্দ্রিয়প্রত্যক্ষাবিষয়ত্বেন তদ্ঘটিতপরম্পরায়াঃ সম্বন্ধত্বাঙ্গীকারে বাধাভাবশ্চ। বস্তুতস্তু যত্র পরম্পরয়া বিশিষ্টধীনিয়ামকত্বং তত্রৈব তস্যাঃ সম্বন্ধত্বং কল্প্যতে, যত্র তু বিশিষ্টধীনিয়ামকত্বং নাস্তি, তত্র তু সম্বন্ধত্বং ন কল্প্যত এব। তেন 'জ্ঞানত্ববানাত্মা' ইত্যাদৌ স্বসমবায়িসমবায়স্য ন সম্বন্ধত্বমিতি। রসোঽস্তীতি। রসোঽবশ্যমস্তীত্যর্থঃ। গুণবত্ত্বমপি নাস্তীতি। তথা চ যত্র রসো নাস্তি তত্রাব্যাপ্তিরিতি ভাবঃ। তথা চ ভবদুক্তে 'শব্দচিত্রং বাচ্যচিত্রমব্যঙ্গ্যং ত্ববরং স্মৃতম্' ইতি তৃতীয়কাব্যপ্রচারেঽব্যাপ্তিঃ। নম্বত্রালঙ্কারসত্ত্বেনৈব কাব্যত্বমিতি চেৎ তর্হি 'সালঙ্কারৌ' ইত্যেব বক্তুং যুক্তং বিমব্যাপ্তিকেন 'সগুণৌ' ইত্যনেনেতি ভাবঃ। তদন্বয়েতি। রসান্বয়েত্যর্থঃ। রসে সতি গুণস্য রসাভাবে সতি গুণাভাবস্যাবশ্যং সত্ত্বাদিত্যর্থঃ।

(ঠ) শব্দার্থচিত্রয়োঃ কাব্যত্বাঙ্গীকারে আহ—অস্তি চেদিতি। কথমিতি। ননু রসগুণয়োঃ সমনিয়তত্বাদেকতরোক্তৌ একতরনির্বাহো ভবত্বিতি কো দোষঃ? ইতি চেৎ, ন। মাধুর্য্যাদিত্রিতয়সাধারণস্য গুণত্বস্যৈকস্যাভাবাৎ অনুগমস্য সম্ভবাৎ।

কেহ কেহ বলেন—যুক্তিদ্বারা প্রতিপাদিত অর্থকে উপন্যাস বলে। এবং উদাহরণস্বরূপ বলেন—সেই রত্নাবলী নাটকেই—'এই গর্ভদাসী অত্যন্ত মুখরা।' ইতি।

## মূল

(শ) চাতুর্বর্ণ্যোপগমনং বর্ণসংহার ইষ্যতে।

যথা মহাবীরচরিতে তৃতীয়েঽঙ্কে—

পরিষদিয়মৃষীণামেষ বীরো যুধাজিৎ
সহ নৃপতিরমাত্যৈর্লোমপাদশ্চ বৃদ্ধঃ।
অয়মবিরতযজ্ঞো ব্রহ্মবাদী পুরাণঃ
প্রভুরপি জনকানামঙ্গ ভো যাচকাস্তে॥

ইত্যত্র ঋষিক্ষত্রাদীনাং বর্ণানাং মেলনম্। অভিনবগুপ্তপাদাস্তু—বর্ণশব্দেন পাত্রাণ্যুপলক্ষ্যন্তে। সংহারো মেলনম্ ইতি ব্যাচক্ষতে। উদাহরন্তি চ রত্নাবল্যাং দ্বিতীয়েঽঙ্কে—'অদো বি মে অঅং গুরুঅরো পসাদো'—ইত্যাদেরারভ্য 'ণং হত্থে গেণ্হিঅ পসাদেহি ণম্।' রাজা—কাসৌ কাসৌ'—ইত্যাদি।

[ সং—অতোঽপি মে অয়ং গুরুতরঃ প্রসাদঃ; ননু হস্তে গৃহীত্বা প্রসাদয় এনাম্। ]

## অনুবাদ

চারিবর্ণের (ব্রাহ্মণ, ক্ষত্রিয, বৈশ্য ও শূদ্র) একত্র মিলনকে বর্ণসংহার বলে।

যেমন, মহাবীরচরিতে তৃতীয় অংকে—

এই ঋষিগণের সভা—এই বীর যুধাজিৎ, অমাত্যগণ সহ বৃদ্ধ রাজা লোমপাদ, অবিরতযজ্ঞকারী ব্রহ্মবাদী বৃদ্ধ জনক-বংশের প্রভু—ইহারা সকলে আপনার নিকট প্রার্থী।

এখানে ঋষি-ক্ষত্রিয় প্রভৃতি বর্ণের মিলন হইয়াছে। কিন্তু অভিনব-

---

(শ) চত্বারো বর্ণাশ্চাতুর্বর্ণ্যম্, তস্য উপগমনং মেলনম্। অদোষি ইতি।

গুপ্তপাদ বলেন—বর্ণশব্দের দ্বারা পাত্রগণকে এবং সংহার শব্দের দ্বারা মিলন বুঝাইতেছে। উদাহরণস্বরূপ, রত্নাবলীর দ্বিতীয় অংকে—'ইহা হইতেও আমার প্রতি মহান অনুগ্রহ'—এইখান হইতে আরম্ভ করিয়া 'হাত ধরিয়া ইহাকে প্রসন্ন করুন'। রাজা—'কোথায় সে, কোথায় সে' —ইত্যাদি পর্য্যন্ত।

## মূল

অথ গর্ভাঙ্গানি—

অভূতাহরণং মার্গো রূপোদাহরণে ক্রমঃ।
সংগ্রহশ্চানুমানং চ প্রার্থনা ক্ষিপ্তিরেব চ ॥ ৯৪
ত্রোটকাধিবলোদ্বেগা গর্ভে স্যুর্বিদ্রবস্তথা।
তত্র ব্যাজাশ্রয়ং বাক্যমভূতাহরণং মতম্ ॥ ৯৫

যথা অশ্বত্থামাংকে—

অশ্বত্থামা হত ইতি পৃথাসূনুনা স্পষ্টমুক্ত্বা
স্বৈরং শেষে গজ ইতি পুনর্ব্যাহৃতং সত্যবাচা।
তচ্ছ্রুত্বাসৌ দয়িততনয়ঃ প্রত্যয়াত্তস্য রাজ্ঞঃ
শস্ত্রাণ্যাজৌ নয়নসলিলং চাপি তুল্যং মুমোচ।

## অনুবাদ

অনন্তর গর্ভসন্ধির উদাহরণসমূহ—

গর্ভসন্ধিতে অঙ্গসমূহ হইতেছে—অভূতাহরণ, মার্গ, রূপ, উদাহরণ, ক্রম, সংগ্রহ, অনুমান, প্রার্থনা, ক্ষিপ্তি, ত্রোটক, অধিবল, উদ্বেগ ও বিদ্রব।

তন্মধ্যে কপটতাপূর্ণ বাক্যকে অভূতাহরণ বলে। যেমন, অশ্বত্থামা অংকে—

পৃথাপুত্র (যুধিষ্ঠির) কর্তৃক প্রথমে স্পষ্টভাবে অশ্বত্থামা হত, পরে সত্যবাদী বলিয়া 'ইহা গজ' এই কথা নিম্নস্বরে উক্ত হইল। ইহা

---

'অতোঽপি মে অয়ং গুরুতরঃ প্রসাদঃ' ইতি সং। গং হস্তে ইতি। 'ননু হস্তে গৃহীত্বা প্রসাদয় এনাম্' ইতি সং। অত্র রাজবিদূষকসাগরিকাসুসঙ্গতা-পাত্রাণাং

শুনিয়া সেই রাজার কথায় বিশ্বাস করিয়া পুত্রের প্রতি প্রীতিসম্পন্ন তিনি যুদ্ধে যুগপৎ অস্ত্রসমূহ ও নয়নজল ত্যাগ করিলেন।

মূল

তত্ত্বার্থকথনং মার্গঃ ॥

যথা, চণ্ডকৌশিকে—রাজা—ভগবন্!

গৃহ্যতামর্জ্জিতমিদং ভার্য্যাতনয়বিক্রয়াৎ।
শেষস্যার্থে করিষ্যামি চণ্ডালেঽপ্যাত্মবিক্রয়ম্ ॥

অনুবাদ

যথার্থ কথা বলাকে 'মার্গ' বলে। যেমন, চণ্ডকৌশিক নাটকে—রাজা—ভগবন্! স্ত্রী-পুত্রকে বিক্রয় করিয়া অর্জ্জিত এই অর্থ গ্রহণ করুন। অবশিষ্ট অর্থের জন্য আমি চণ্ডালের নিকটেও আত্মবিক্রয় করিব।

মূল

রূপং বাক্যং বিতর্কবৎ ॥ ৯৬

যথা, রত্নাবল্যাম্—রাজা—

মনঃ প্রকৃত্যৈব চলং দুর্লক্ষ্যং চ তথাপি মে।
কামেনৈতৎ কথং বিদ্ধং সমং সর্ব্বৈঃ শিলীমুখৈঃ ॥

অনুবাদ

বিতর্কযুক্ত বাক্যকে রূপ বলে। যেমন, রত্নাবলীতে—রাজা—মন স্বভাবতঃই চঞ্চল ও দুর্লক্ষ্য। তবুও কামদেব একেবারে সমস্ত শরের দ্বারা কিরূপে আমার মনকে বিদ্ধ করিলেন?

মূল

উদাহরণমুৎকর্ষযুক্তং বচনমুচ্যতে ॥

(ব) যথা, অশ্বত্থামাংকে—

যো যঃ শাস্ত্রং বিভর্ত্তি স্বভুজগুরুমদঃ পাণ্ডবীনাং চমূণাং
যো যঃ পাঞ্চালগোত্রে শিশুরধিকবয়া গর্ভশয্যাং গতো বা।

---

মেলনম্। অথ ত্রয়োদশগর্ভাঙ্গান্যাহ—অভূতাহরণমিতি। ব্যাজাশ্রয়ং ছলসম্বদ্ধম্। তত্ত্বার্থকথনং যথার্থবচনম্ ॥

(ব) গর্ভশয্যাং জরায়ুম্। জগতামন্তকস্য যমস্য। 'নির্বিকারাত্মকে চিত্তে

যো যস্তৎকর্মসাক্ষী, চরতি ময়ি রণে যশ্চ যশ্চ প্রতীপঃ
ক্রোধান্ধস্তস্য তস্য স্বয়মিহজগতামন্তকস্যান্তকোঽহম্ ॥"

অনুবাদ

উৎকর্ষযুক্ত বাক্যকে উদাহরণ বলে। যথা, অশ্বত্থামাকে "পাণ্ডব-সৈন্যগণের মধ্যে যে যে বাহুবলের মদগর্বে অস্ত্রধারণ করে, পাঞ্চাল-বংশে যে যে শিশু, বৃদ্ধ বা গর্ভস্থিত, যে যে সেই কার্য্যের (আমার পিতৃনিধনের) সাক্ষী এবং যে যে আমার প্রতিকূল,—স্বয়ং যমরাজ হইলেও ক্রোধান্ধ আমি তাহাকে ধ্বংস কবিব।

মূল

ভাবতত্ত্বোপলব্ধিস্তু ক্রমঃ স্যাৎ ॥

যথা শাকুন্তলে—'রাজা—স্থানে খলু বিস্মৃতনিমেষেণ চক্ষুষা প্রিয়াম-বলোকয়ামি। তথাহি—

উন্ননিতৈকভ্রূলতমাননমস্যাঃ পদানি রচয়ন্ত্যাঃ।
পুলকাঞ্চিতেন কথয়তি ময্যনুরাগং কপোলেন ॥

অনুবাদ

ভাবের যাথার্থ্যানুভব হইলে 'ক্রম' হয়। যেমন, শকুন্তলায—রাজা—'আমি যে অনিমেষনয়নে প্রিয়াকে দেখিতেছি তাহা ঠিকই হইয়াছে। কারণ, (আমার জন্য) শ্লোকরচনাকালে উহার মুখের একটি ভ্রূ উন্নত এবং কপোলদেশ হযে রোমাঞ্চিত হওযায় আমার প্রতি অনুরাগ প্রকাশিত হইতেছে।

মূল

সংগ্রহঃ পুনঃ।

সামদানাথসম্পন্নঃ ॥ ৯৭

যথা রত্নাবল্যাং—রাজা—"সাধু বয়স্য! ইদং তে পারিতোষিকম্।" (ইতি কটকং দদাতি)।

ভাবঃ প্রথমবিক্রিয়া' ইত্যুক্তলক্ষণস্য ভাবস্য তত্ত্বোপলব্ধির্যাথার্থ্যানুভবঃ। পদানি শ্লোকরচিতানি। অত্র যদ্যপি 'ভ্রূনেত্রাদিবিকারৈস্তু সম্ভোগেচ্ছা-প্রকাশকঃ। তাবু

মিষ্টবাক্য ও দানের দ্বারা ধনাদি লাভ হইলে সংগ্রহ হয়। যেমন— রত্নাবলীতে-রাজা—সাধু বয়স্য! এই তোমার পারিতোষিক (এই বলিয়া কটক দান করিলেন)।

**মূল**

(স) লিঙ্গাদূহোঽনুমানতা ॥

যথা জানকীরাঘবে নাটকে,—রামঃ—

লীলাগতৈরপি তরঙ্গয়তো ধরিত্রী-
মালোকনৈর্নময়তো জগতাং শিরাংসি।
তস্যানুমাপয়তি কাঞ্চনকান্তি-গৌর-
কায়স্য সূর্যতনয়ত্বমধৃষ্যতাং চ ॥

**অনুবাদ**

ব্যাপ্তিবিশিষ্ট কারণের দ্বারা সাধকজ্ঞান হইলে 'অনুমান' হয়। যেমন, জানকীরাঘব নাটকে, রাম—

সলীলগতিতে পৃথিবীকে কম্পিত এবং দৃষ্টির দ্বারা সকলের মস্তক অবনত করায় অনুমান হইতেছে, এই কাঞ্চনকান্তি গৌরকায়ের সূর্যবংশে জন্ম এবং ইনি অপরাজেয়।

**মূল**

রতিহর্ষোৎসবানাং তু প্রার্থনং প্রার্থনা ভবেৎ ॥ ৯৮

যথা রত্নাবল্যাম্—'প্রিয়ে সাগরিকে!

শীতাংশুর্মুখমুৎপলে তব দৃশৌ, পদ্মানুকারৌ করৌ।
রম্ভাস্তম্ভনিভং তথোরুযুগলং, বাহু মৃণালোপমৌ।

---

এবাল্পসংলক্ষ্যবিকারো হাব ইষ্যতে।' ইত্যুক্তলক্ষণো হাব এব, তথাপি ভাবস্য বিশেষতয়া তস্য স্থিতিরিতি নানুপপত্তিঃ। সামেতি। প্রিয়বচনং সাম তেন দানেন চার্থস্য সম্পত্তি রিত্যর্থঃ। ইদমিতি। অত্র সামদানাভ্যাং দূতপরিতোষদ্বারা সাগরিকাসংঘটনাদিরূপার্থসম্পাদনম্।

(স) লিঙ্গাদ্ ব্যাপ্তিপক্ষধর্মতাভ্যাং সাধনজ্ঞানাৎ, ঊহো ব্যাপকতাজ্ঞুভবঃ। 'অনুমানতে'তি তাপ্রত্যয়ঃ স্বার্থে। তরঙ্গয়তঃ কম্পয়তঃ, তস্য লক্ষণস্য, অনু-

ইত্যাহ্লাদকরাখিলাঙ্গি ! রভসান্নিঃশঙ্কমালিঙ্গ্য মা-
মঙ্গানি ত্বমনঙ্গতাপবিধুরাণ্যেহ্যেহি নির্বাপয় ॥'

ইদং চ প্রার্থনাখ্যমঙ্গম্। যন্মতে নির্বহণে ভূতাবসরত্বাৎ প্রশস্তি-নামাঙ্গং নাস্তি তন্মতানুসারেণোক্তম্। অন্যথা পঞ্চষষ্টিসংখ্যত্বপ্রসঙ্গাৎ।

অনুবাদ

রতি, হর্ষ ও উৎসবের জন্য প্রার্থনা করিলে 'প্রার্থনা' হয়। যেমন রত্নাবলীতে—'প্রিয়ে সাগরিকে—

তোমার মুখ চন্দ্রের মত, চক্ষু দুইটি উৎপলের মত, হস্ত দুইটি পদ্মের অনুকরণকারী, উরুযুগল কদলীবৃক্ষের ন্যায়, মৃণালের মত বাহু দুইটি; তোমার সকল অঙ্গই আনন্দদায়ক; এস, এস, দ্রুত আসিয়া নির্ভয়ে আমাকে আলিঙ্গন করিয়া মদনানলকাতর আমাব অঙ্গসমূহের তাপ দূর কর।'

ইহা হইতেছে প্রার্থনা নামক অঙ্গ। এইখানে প্রার্থনা সন্ধিতেই উদ্দেশ্য সিদ্ধি হওয়াব যাঁহাদেব মতে নির্বহণে প্রশস্তি নামক অঙ্গ থাকে না, তাঁহাদের মতানুসাবেই ইহা লিখিত হইল, তাহা না হইলে অঙ্গের সংখ্যা মোট পঁয়ষট্টি হইয়া যাইবে।

মূল

রহস্যার্থস্য তদ্ভেদঃ ক্ষিপ্তিঃ স্যাৎ ॥

যথাশ্বত্থামাংকে—

একস্যৈব বিপাকোঽয়ং দারুণো ভুবি বর্ত্ততে।
কেশগ্রহে দ্বিতীয়েঽস্মিন্ নূনং নিঃশেষিতাঃ প্রজাঃ ॥

অনুবাদ

প্রচ্ছন্ন বিষয়ের বিকাশ হইলে 'ক্ষিপ্তি' হইয়া থাকে। যেমন অশ্বত্থামাংকে—

মাপয়তি অনুমানবিষয়ীকরোতি। অত্র লীলাগমনযুক্তপৃথ্বীকম্পমানাদিকং সাধনম্। প্রার্থনং ভিক্ষা। পদ্মানুকারৌ পদ্মতুল্যৌ। ভূতাবসরত্বাৎ প্রার্থনায়াং প্রাপ্ত-বিষয়ত্বাৎ। অন্যথা নির্বহণে প্রশস্তিসত্ত্বে পঞ্চষষ্টিসংখ্যকত্বে কো দোষ ইতি চেৎ,

একবার কেশাকর্ষণের এই দারুণ বিপজ্জনক ফল পৃথিবীতে ঘটিয়াছে। এই দ্বিতীয় কেশাকর্ষণের ফলে নিশ্চয়ই সমস্ত প্রজা নিঃশেষিত হইয়া যাইবে।

**মূল**

ত্রো(তো)-টকং পুনঃ।

সংরব্ধবাক্ ॥

যথা চণ্ডকৌশিকে—কৌশিকঃ—'আঃ, পুনঃ কথমদ্যাপি ন সম্ভৃতা স্বর্ণদক্ষিণাঃ।'

**অনুবাদ**

আবার, রুষ্ট ব্যক্তির বাক্যকে—ত্রো(তো) টক বলে।

যথা—চণ্ডকৌশিক-নাটকে—কৌশিক—'আঃ, এখনও কেন স্বর্ণদক্ষিণা সম্পন্ন হয় নাই!'

**মূল**

অধিবলমভিসন্ধিচ্ছলেন যঃ ॥ ৯৯

যথা, রত্নাবল্যাম্—'কাঞ্চনমালা'—

(হ, ভট্টিণি, ইয়ং সা চিত্তসালিআ বসন্তঅস্স সণ্ণং করোমি'—

ইত্যাদি।

[ সং—ভর্ত্রি! ইয়ং সা চিত্রশালিকা; বসন্তকস্য সংজ্ঞাং করোমি। ]

**অনুবাদ**

ছলের সাহায্যে অভিসন্ধি জানাকে অধিবল বলে।

যথা, রত্নাবলীতে—কাঞ্চনমালা—ঠাকুরাণি! এই সেই চিত্রশালা। বসন্তকে ইসারা করি—ইত্যাদি।

---

সম্প্রদায়বিবোধ ইতি। একস্য দ্রৌপদীকেশগ্রহণস্য। দ্বিতীয়ে দ্রোণসম্বন্ধিনি। সংরব্ধস্য রুষ্টস্য বাক্। অভিসন্ধিরভিপ্রায়ানুসন্ধানম্ ॥

(হ) ভট্টিণি ইতি। 'ভর্ত্রি! ইয়ং সা চিত্রশালিকা। তদ্যাবদ্বসন্তকস্য সংজ্ঞাং দদামি' ইতি সং। আদিপদেন 'কিং পদ্মস্য রুচিং ন হন্তি' ইত্যাদি শ্লোকপর্যন্তস্য পরিগ্রহঃ। অত্র কাঞ্চনমালাবাসবদত্তাবেশধারিণ্যোঃ সুসঙ্গতাসাগরিকয়োশ্ছলেন

মূল

নৃপাদিজনিতা ভীতিরুদ্‌বেগঃ পরিকীর্ত্তিতঃ ॥

যথা, বেণ্যাম্—

প্রাপ্তাবেকরথারূঢ়ৌ পৃচ্ছন্তৌ ত্বামিতস্ততঃ ।
স কর্ণারিঃ স চ ক্রূরো বৃককর্মা বৃকোদরঃ ॥

অনুবাদ

নৃপ প্রভৃতি কর্ত্তৃক উৎপন্ন ভয়কে উদ্‌বেগ বলে। যেমন, বেণীসংহারে—

একই রথে আরোহণ করিয়া সেই কর্ণারি (অর্জ্জুন) এবং নিষ্ঠুর, বৃককর্ম্মা (নেকড়ে বাঘের মত যাহার কাজ) বৃকোদর ইতস্ততঃ তোমার অনুসন্ধান করিতে করিতে এখানে আসিয়াছে।

মূল

শঙ্কাভয়ত্রাসকৃতঃ সম্ভ্রমো বিদ্রবো মতঃ ॥ ১০০

যথা— কালান্তককরালাস্যং ক্রোধোদ্‌ভূতং দশাননম্ ।
বিলোক্য বানরানীকে সম্ভ্রমঃ কোঽপ্যজায়ত ॥

অনুবাদ

শঙ্কা, ভয় এবং ত্রাস হইতে উৎপন্ন চাঞ্চল্যকে 'বিদ্রব' বলে।

যথা—কালান্তক যমের ন্যায় করালবদন, ক্রোধোদ্দীপ্ত দশাননকে দেখিয়া বানরসৈন্যের মধ্যে একটা বিশেষ চঞ্চলতা উপস্থিত হইল।

মূল

অথ বিমর্ষাঙ্গানি—

অপবাদোঽথ সংফেটো ব্যবসায়ো দ্রবো দ্যুতিঃ ।
শক্তিঃ প্রসঙ্গঃ খেদশ্চ প্রতিষেধো বিরোধনম্ ॥ ১০১
প্ররোচনা বিমর্ষে স্যাদাদানং ছাদনং তথা ।
দোষপ্রখ্যাপবাদঃ স্যাৎ ॥

কাঞ্চনমালাবাসবদত্তাভ্যাং রাজবিদূষকয়োরভিপ্রায়জ্ঞানম্ । ত্বাং দুর্য্যোধনম্ । কর্ণারিরর্জ্জুনঃ । বৃকস্য ব্যাঘ্রবিশেষস্যেব কর্ম যস্য সঃ । অত্র দুর্য্যোধনস্য ভীমার্জ্জুন-

যথা, বেণ্যাম্—যুধিষ্ঠিরঃ—'পাঞ্চালক! কচিদাসাদিতা তস্য দুরাত্মনঃ কৌরবাপসদস্য পদবী।' পাঞ্চালকঃ—'ন কেবলং পদবী, স এব দুরাত্মা দেবীকেশপাশস্পর্শপাতকপ্রধানহেতুরুপলব্ধঃ।'

### অনুবাদ

অনন্তর, বিমর্ষসন্ধির অঙ্গসমূহ—

অপবাদ, সংফেট, ব্যবসায়, দ্রব, দ্যুতি, শক্তি, প্রসঙ্গ, খেদ, প্রতিষেধ, বিরোধ, প্ররোচনা, অবদান ও ছাদন—এইগুলি বিমর্ষ-সন্ধিতে থাকিবে।

দোষ-কথনকে অপবাদ বলে।

যেমন, বেণীসংহারে—যুধিষ্ঠির—"হে পাঞ্চালক—তুমি কি সেই দুরাত্মা কৌরবাধমের পথ দেখিতে পাইয়াছ?" পাঞ্চালক—'কেবল পথ নহে, দেবীর কেশস্পর্শরূপ পাপের প্রধান হেতু সেই দুরাত্মাকেই পাইয়াছি।'

### মূল

সংফেটো রোষভাষণম্।

যথা, তত্রৈব,—রাজা—'অরে রে মরুত্তনয়! বৃদ্ধস্য রাজ্ঞঃ পুরতো নিন্দিতমপ্যাত্মকর্ম শ্লাঘসে। শৃণু রে—

কৃষ্টা কেশেষু ভার্য্যা তব তব চ পশোস্তস্য রাজ্ঞস্তয়োর্বা
প্রত্যক্ষং ভূপতীনাং মম ভুবনপতেরাজ্ঞয়া দ্যূতদাসী।
তস্মিন্ বৈরানুবন্ধে বদ কিমপকৃতং তৈর্হতা যে নরেন্দ্রা
বাহ্বোর্বীর্য্যাতিভারদ্রবিণগুরুমদং মামজিত্বৈব দর্পঃ॥"

ভীমঃ—(সক্রোধম্) আঃ পাপ!

রাজা—আঃ পাপ! ইত্যাদি।

### অনুবাদ

ক্রুদ্ধ উক্তিকে সংফেট বলে।

জনিতা ভীতিঃ। শঙ্কা অনিষ্টাশংসা, ত্রাসো ভয়ানুকূলব্যাপারঃ, সম্ভ্রমস্ত্বরা। অত্র ত্রয়োদশবিমর্ষাঙ্গান্যাহ—অপবাদ ইতি। তস্য দুর্য্যোধনস্য পদবী উপলব্ধা। মরুত্তনয়! ভীম! বৃদ্ধস্য রাজ্ঞো ধৃতরাষ্ট্রস্য। প্রতিজ্ঞা কার্য্যস্য নির্দ্দেশঃ, হেতুঃ

যথা, সেইখানেই—রাজা—ওরে পবননন্দন! বৃদ্ধ রাজার সম্মুখে নিন্দিত হইলেও নিজ কার্য্যের প্রশংসা করিতেছিস্? ওরে শোন—

ভুবনপতি আমার আজ্ঞায় রাজন্যগণের সম্মুখে তোমাদের মত দুই পশুর (ভীম ও অর্জ্জুনের), রাজা যুধিষ্ঠিরের এবং তাহাদের দুইজনের (নকুল ও সহদেবের) ভার্য্যা দ্যূতদাসী দ্রৌপদীর কেশাকর্ষণ করা হইয়াছিল। (কুরুক্ষেত্রে) তোমাদের দ্বারা নিহত রাজগণ সেই শত্রুতায় তোমাদের কি অপকার করিয়াছিল? বাহুবলের আতিশয্য-সম্পদে গুরুগর্বসম্পন্ন আমাকে (দুর্য্যোধনকে) পরাজিত না করিয়াই এই অহঙ্কার!

ভীম—(সক্রোধে) আঃ পাপ!

রাজা—আঃ পাপ—ইত্যাদি।

### মূল

ব্যবসায়শ্চ বিজ্ঞেয়ঃ প্রতিজ্ঞাহেতুসম্ভবঃ ॥

যথা, তত্রৈব—ভীমঃ—

নিহতাশেষকৌরব্যঃ ক্ষীবো দুঃশাসনাসৃজা
ভঙ্‌ক্তা দুর্য্যোধনস্যোর্বোর্ভীমোঽয়ং শিরসা নতঃ ॥

### অনুবাদ

প্রতিজ্ঞা ও হেতুর মিলনকে (তজ্জাত উদ্যমকে) ব্যবসায় বলে। যেমন, সেইখানেই ভীম—

যিনি নিঃশেষে কুরুকুল ধ্বংস করিয়াছেন, দুঃশাসনের রক্তে মত্ত হইয়াছেন এবং দুর্য্যোধনের উরুদ্বয় ভঙ্গ করিবেন, সেই ভীম মস্তক অবনত করিয়া প্রণাম করিতেছে।

### মূল

(ক) দ্রবো গুরুব্যতিক্রান্তিঃ শোকাবেগাদিসম্ভবা ॥ ১০৩

সাধননির্দ্দেশঃ, তয়োঃ সম্ভবঃ মেলনম্। ভঙ্‌ক্তা ভঞ্জনকর্ত্তা। ধৃতরাষ্ট্রং প্রতি ভীমস্য প্রতিবচনমিদম্। অত্র দুর্য্যোধনোরুভঞ্জনং কার্য্যং ভীমত্বং সাধনম্ ॥

(ক) গুরোঃ পূজ্যস্য, ব্যতিক্রান্তিরাদরলঙ্ঘনম্। ভ্রান্তিপ্রীতিরিতি। বলদেব-

যথা তত্রৈব—যুধিষ্ঠিরঃ—'ভগবন! কৃষ্ণাগ্রজ! সুভদ্রাভ্রাতঃ!

জ্ঞাতিপ্রীতির্মনসি ন কৃতা ক্ষত্রিয়াণাং ন ধর্ম্মো
রূঢ়ং সখ্যং তদপি গণিতং নানুজস্যার্জ্জুনেন।
তুল্যঃ কামং ভবতু ভবতঃ শিষ্যয়োঃ স্নেহবন্ধঃ
কোঽয়ং পন্থা যদসি বিমুখো মন্দভাগ্যে ময়ি ত্বম্॥

অনুবাদ

শোকাবেগ প্রভৃতি কারণে জাত গুরুজনের অনাদরকে দ্রব বলে।

যেমন, সেইখানেই—যুধিষ্ঠির—ভগবন! কৃষ্ণাগ্রজ! সুভদ্রা-ভ্রাতঃ!

তুমি জ্ঞাতি-প্রীতির কথা মনে করিলে না, ক্ষত্রিয়ের ধর্ম্মের কথাও ভাবিলে না, অর্জ্জুনের সহিত তোমার অনুজ কৃষ্ণের দৃঢ় বন্ধুত্বের কথাও গণনার মধ্যে আনিলে না; তোমার উভয় শিষ্যের (ভীম ও দুর্য্যোধন) প্রতি তোমার স্নেহ সমান থাকুক; মন্দভাগ্য আমার প্রতি যদি তুমি বিমুখ হও, তাহা হইলে উপায় কি?

মূল

তর্জনোদ্বেজনে প্রোক্তা দ্যুতিঃ॥

যথা, তত্রৈব,—দুর্য্যোধনং প্রতি কুমারবৃকোদরেণোক্তম্—

জন্মেন্দোর্বিমলে কুলে ব্যপদিশস্যদ্যাপি ধৎসে গদাং
মাং দুঃশাসনকোষ্ণশোণিতমধুক্ষীবং রিপুং মন্যসে।
দর্পান্ধো মধুকৈটভদ্বিষি হরাবপ্যুদ্ধতং চেষ্টসে
ত্রাসান্মে নৃ-পশো! বিহায় সমরং পঙ্কেঽধুনা লীয়সে॥

অনুবাদ

তর্জ্জন করিলে বা ভয় দেখাইলে, তাহাকে দ্যুতি বলা হয়।

যেমন, সেইখানেই, দুর্যোধনের প্রতি কুমার ভীমসেনের উক্তি—

যুধিষ্ঠিরয়োশ্চন্দ্রবংশভবত্বাৎ জ্ঞাতিত্বম্, ধর্ম্মো ন গণিতঃ ইত্যগ্রেণান্বয়ঃ। যুদ্ধে প্রণয়িনি পক্ষপাতো নাস্তীতি ক্ষত্রিয়াণাং ধর্ম্মঃ, রূঢ়ং প্রসিদ্ধম্, অনুজস্য কৃষ্ণস্য, শিষ্যয়োর্ভীমদুর্য্যোধনয়োঃ, অসি ভবসি। অত্র শোকাবিষ্টচিত্তত্বেন যুধিষ্ঠিরস্য-

নির্ম্মল চন্দ্রবংশে জন্ম বলিয়া এখনও বলিয়া থাকিস্। এখনও গদাধারণ করিস্, দুঃশাসনের উষ্ণশোণিত-মধুমত্ত আমাকে এখনও শত্রু বলিয়া মনে করিস্, গর্বান্ধ হইয়া মধুকৈটভরিপু শ্রীহরির প্রতিও উদ্ধত ব্যবহার করি্স ; কিন্তু ওরে নরপশু ! আমার ভয়ে যুদ্ধক্ষেত্র ত্যাগ করিয়া এখন পংকে লুকাইয়া আছিস্ ?

মূল

শক্তিঃ পুনর্ভবেৎ।

বিরোধস্য প্রশমনম্ ॥

যথা, তত্রৈব—

কুর্বন্ত্বাপ্তা হতানাং রণশিরসি জনাঃ ভস্মসাদ্ দেহভারা-
নশ্রুন্মিশ্রং কথঞ্চিদ্দহতু জলমমী বান্ধবা বান্ধবেভ্যঃ।
মার্গন্তাং জ্ঞাতিদেহান্ হতনরগহনে খণ্ডিতান্ গৃধ্রকঙ্কৈ-
রস্তং ভাস্বান্ প্রয়াতঃ সহ রিপুভিরয়ং সংহ্রিয়ন্তাং বলানি ॥

অনুবাদ

বিরোধের প্রশমন হইলে—শক্তি হয়। যেমন, সেইখানেই—

আত্মীয়গণ রণক্ষেত্রে নিহত আত্মীয়গণের দেহসমূহের অগ্নিসংকার করুন ; বান্ধবগণ অশ্রুমিশ্রিত জল কোনপ্রকারে বান্ধবগণের উদ্দেশ্যে অর্পণ করুন ; নিহত মনুষ্যারণ্যে শকুনিসংঘকর্তৃক খণ্ডীকৃত জ্ঞাতিদেহগুলির অনুসন্ধান করা হউক। শত্রুগণের সহিত সূর্য্য অস্ত যাইতেছেন ; সৈন্যগণকে প্রত্যাহৃত করা হোক।

মূল

(ক) প্রসঙ্গো গুরুকীর্ত্তনম্ ॥ ১০৪

যথা, মৃচ্ছকটিকায়াম্—চাণ্ডালকঃ—'এসো কৃখু সাগলদত্তস্স সুদো

---

দরলঙ্ঘনম্। তর্জনং ভর্ৎসনম্, উদ্বেজনং ভয়োৎপাদনম্। ব্যপদিশসি, অনুক্তং খ্যাপয়সি। অত্র ভর্ৎসনম্। উদ্বেজনং যথা—'ভো লঙ্কেশ্বর দীয়তা'মিত্যাদি। আপ্তা বান্ধবাঃ ॥

(ক) গুরোঃ পিত্রাদেঃ কীর্ত্তনম্। এসো ইতি। 'এষ খলু সাগরদত্ত সুত

অজ্জবিস্সদত্তস্স ণত্তিও চালুদত্তো বাবাদিতুং বজ্ঝট্ঠাণং ণিজ্জই। এদেণ কিল গণিআ বসন্তসেনা সুঅণ্ণলোহেণ বাবাদিদেত্তি। [ সং—এষ খলু সাগরদত্তস্য সুতঃ আর্য্যবিশ্বদত্তস্য নপ্তা চারুদত্তো ব্যাপাদয়িতুং বধ্যস্থানং নীয়তে। এতেন কিল গণিকা বসন্তসেনা সুবর্ণলোভেন ব্যাপাদিতা ইতি ]

চারুদত্তঃ —( সনির্বেদং স্বগতম্ )—

সখশতপরিপূতং গোত্রমুদ্ভাসিতং যৎ
সদসি নিবিড়চৈত্যব্রহ্মঘোষৈঃ পুরস্তাৎ।
মম নিধনদশায়াং বর্ত্তমানস্য পাপৈ-
স্তদসদৃশমনুষ্যৈর্ঘুষ্যতে ঘোষণায়াম্॥

ইত্যনেন চারুদত্তবধাভ্যুদয়ানুকূলপ্রসঙ্গাদ্ গুরুকীর্তনমিতি প্রসঙ্গঃ।

অনুবাদ

গুরুজনের গুণকীর্ত্তনকে 'প্রসঙ্গ' বলা হয়। যথা, মৃচ্ছকটিকে—চাণ্ডালক—এই ব্যক্তি হইতেছে সাগরদত্তের পুত্র, আর্য্য বিশ্বদত্তের পৌত্র চারুদত্ত—ইহাকে বধ করিবার জন্য বধ্যস্থানে লইয়া যাওয়া হইতেছে। স্বর্ণলোভে এই ব্যক্তি গণিকা বসন্তসেনাকে হত্যা করিয়াছে।

মূল

(খ) মনশ্চেষ্টাসমুৎপন্নঃ শ্রমঃ খেদ ইতি স্মৃতঃ।

মনঃ সমুৎপন্নো যথা মালতীমাধবে—

দলতি হৃদয়ং গাঢ়োদ্বেগে দ্বিধা ন ভিদ্যতে
বহতি বিকলঃ কায়ো ন মুঞ্চতি চেতনাম্।
জ্বলয়তি তনুমন্তর্দাহঃ, করোতি ন ভস্মসাৎ
প্রহরতি বিধির্মর্মচ্ছেদী, ন কৃন্ততি জীবিতম্॥

---

আর্য্যবিশ্বদত্তস্য নপ্তা চারুদত্তো ব্যাপাদয়িতুং বধ্যস্থানং নীয়তে। এতেন কিল গণিকা বসন্তসেনা সুবর্ণলোভেন ব্যাপাদিতা' ইতি সং। নিবিড়ং সামাজিকৈর্ব্যাপ্তং, চৈত্যমায়তনং যেষাং তৈর্ব্রহ্মঘোষৈর্বেদপাঠকৈঃ। অদৃশেতি। অযোগ্যেত্যর্থঃ। ঘোষণায়ামপবাদবাক্যধ্বনৌ॥

(খ) মনসা চেষ্টয়া চ সমুৎপন্নঃ। দলতি স্ফুটতি। অমুরেতি। 'অমুর-

এবং চেষ্টাসমুৎপন্নোঽপি।

**অনুবাদ**

মানসিক ও দৈহিক চেষ্টা হইতে জাত পরিশ্রমকে খেদ বলে।

মানসিক চেষ্টাজাত শ্রম, যথা—মালতীমাধবে—

গভীর উদ্বেগ হৃদয়কে বিদলিত করিতেছে, কিন্তু দ্বিধা বিভক্ত করিতেছে না, বিকলদেহ মোহযুক্ত হইতেছে কিন্তু চেতনা ত্যাগ করিতেছে না, অন্তর্দাহ শরীরকে দগ্ধ করিতেছে, কিন্তু ভস্মসাৎ করিতেছে না। মর্মচ্ছেদী বিধাতা প্রহার করিতেছেন, কিন্তু প্রাণনাশ করিতেছেন না।

দৈহিক চেষ্টাজাত শ্রমও এইরূপ।

**মূল**

ঈপ্সিতার্থ-প্রতীঘাতঃ প্রতিষেধ ইতীষ্যতে ॥ ১০৫

যথা, মম প্রভাবত্যাম্ বিদূষকং প্রতি প্রদ্যুম্নঃ—'সখে, কথমিহ ত্বমেকাকী বর্ত্তসে? ক নু পুনঃ প্রিয়সখীজনানুগম্যমানা প্রিয়তমা মে প্রভাবতী? বিদূষকঃ—অসুরবইণা আআরিঅ কহিং বি ণীদা। [ অসুরপতিনা আকার্য কুত্রাপি নীতা—সং ]। প্রদ্যুম্নঃ ( দীর্ঘং নিঃশ্বস্য )।

হা পূর্ণচন্দ্রমুখি! মত্তচকোরনেত্রে
মামানতাঙ্গি! পরিহায় কুতো গতাসি?
গচ্ছ ত্বমদ্য ননু জীবিত! তূর্ণমেব
দৈবং কদর্থনপরং কৃতকৃত্যমস্তু ॥

**অনুবাদ**

ঈপ্সিত বিষয়ে বাধাকে প্রতিষেধ বলে। যথা, আমার প্রভাবতী নাটকে—বিদূষকের প্রতি প্রদ্যুম্ন—সখে! তুমি এখানে একা কেন? প্রিয়সখীগণ কর্ত্তৃক অনুসৃতা আমার প্রিয়তমা প্রভাবতী কোথায়? বিদূষক—অসুরপতি তাঁহাকে যেন কোথায় ডাকিয়া লইয়া গিয়াছেন। প্রদ্যুম্ন— ( দীর্ঘশ্বাস ত্যাগ করিয়া )

---

পতিনা আকার্য্য কুত্রাপি নীতা' ইতি সং। আকার্য্য আহুয়। 'হূতিরাকারণাহ্বান'ম্ ইত্যমরঃ॥ কার্য্যাত্যয়স্য উপগমনং জ্ঞাপনম্। সংহারার্থস্য উপসংহ্রিয়মাণ-

ওগো, পূর্ণচন্দ্রাননে! মত্তচকোরনেত্রে! আনতাঙ্গি! আমাকে ত্যাগ করিয়া কোথায় গিয়াছ? হে জীবন! তুমি আজই শীঘ্র চলিয়া যাও; নিষ্ঠুর দৈবই সার্থক হউক।

মূল

কার্য্যাত্যয়োপগমনং বিরোধনমিতি স্মৃতম্ ॥

যথা বেণ্যাম্ যুধিষ্ঠিরঃ —

তীর্ণে ভীষ্মমহোদধৌ কথমপি দ্রোণানলে নির্বৃতে
কর্ণাশীবিষভোগিনি প্রশমিতে শল্যে চ যাতে দিবম্।
ভীমেন প্রিয়সাহসেন রভসাদল্পাবশেষে জয়ে
সর্ব্বে জীবিতসংশয়ং বয়মমী বাচা সমারোপিতা।

অনুবাদ

কার্য্যে বিঘ্নের আশংকাকে বিরোধন বলে।

যথা, বেণীসংহারে— যুধিষ্ঠির—

যখন ভীষ্মরূপ মহাসাগর কোনরূপে অতিক্রম করা হইয়াছে, দ্রোণরূপ অনলের নিবৃত্তি ঘটিয়াছে, কর্ণরূপ ভুজঙ্গ প্রশমিত হইয়াছে এবং শল্যেরও স্বর্গপ্রাপ্তি হইয়াছে এবং বিজয়ের স্বল্পমাত্র অবশিষ্ট রহিয়াছে, তখন সাহস-প্রিয় ভীমসেনের দ্রুত কথিত বাক্যে আমাদের সকলের জীবন-সংশয় উপস্থিত হইল।

মূল

প্ররোচনা তু বিজ্ঞেয়া সংহারার্থপ্রদর্শনী ॥ ১০৬

যথা বেণ্যাম্—পাঞ্চালকঃ—'অহং দেবেন চক্রপাণিনা সহিতঃ' (ইত্যুপক্রম্য) কৃতং সন্দেহেন—

পূর্য্যন্তাং সলিলেন রত্নকলসা রাজ্যাভিষেকায় তে
কৃষ্ণাত্যন্তচিরোজ্ঝিতে তু কবরীবন্ধে করোতু ক্ষণম্।
রামে শাতকুঠারভাস্বরকরে ক্ষত্রদ্রুমোচ্ছেদিনি
ক্রোধান্ধে চ বৃকোদরে পরিপতত্যাজৌ কুতঃ সংশয়ঃ ॥

## অনুবাদ

উপসংহারের সূচনা করিলে প্ররোচনা হয়। যেমন, বেণীসংহারে—পাঞ্চালক—আমি দেব চক্রপাণির সহিত ইত্যাদি বলিয়া—সন্দেহের প্রয়োজন নাই—

আপনার রাজ্যাভিষেকের জন্য রত্নকলসসমূহ সলিলে পূর্ণ করা হউক; কৃষ্ণা বহুদিনের অযত্নলাঞ্ছিত কেশবন্ধনের উৎসব করুক; যাহার করতল শানিতকুঠাররূপ সূর্য্যের জ্যোতিতে উদ্ভাসিত সেই ক্ষত্রিয়রূপ-বৃক্ষ-উচ্ছেদকারী পরশুরাম এবং ক্রোধান্ধ বৃকোদর সমরক্ষেত্রে উপস্থিত থাকিতে (জয়ে) কোথায় সন্দেহ!

## মূল

কার্য্যসংগ্রহ আদানম্ ॥

যথা বেণ্যাম্—ভো ভোঃ সমন্তপঞ্চকচারিণঃ!

নাহং রক্ষো ন ভূতো রিপুরুধিরজলাহ্লাদিতাঙ্গঃ প্রকামং
নিস্তীর্ণোরুপ্রতিজ্ঞাজলনিধিগহনঃ ক্রোধনঃ ক্ষত্রিয়োঽস্মি
ভো ভো রাজন্যবীরাঃ! সমরশিখিশিখাভুক্তশেষাঃ, কৃতং ব
স্ত্রাসেনানেন লীনৈর্হতকরিতুরগান্তর্হিতৈরাস্যতে যৎ ॥

অত্র সমস্তরিপুবধকার্য্যস্য সংগৃহীতত্বাদাদানম্।

## অনুবাদ

কার্য্যের সংকলনকে আদান বলে। যেমন, বেণীসংহারে—ওহে সমন্তপঞ্চক-চারিগণ! আমি রাক্ষস নই, ভূতও নই, শত্রুর রুধিরজলে আমার অঙ্গ সিক্ত হইয়াছে। আমি অনায়াসে উরুভঙ্গরূপপ্রতিজ্ঞা-সমুদ্রউত্তরণকারী দুর্ধর্ষ ও ক্রোধী ক্ষত্রিয়। হে রাজন্যবীরগণ,—যাঁহারা এখনও সমরবহ্নিতে দগ্ধ হন নাই, আপনারা যে নিহত হস্তী ও অশ্বের অন্তরালে লুকাইয়া আছেন, আপনারা ভয় করিবেন না।

এখানে সমস্ত শত্রুবধ কার্য্যের সমাপ্তি হওয়ায় 'আদান' (নামক অঙ্গ) হইয়াছে।

মূল

তদাহুশ্ছাদনং পুনঃ।

কার্য্যার্থমপমানাদেঃ সহনং খলু যদ্-ভবেৎ ॥ ১০৭

যথা, তত্রৈব,—অর্জ্জুনঃ—'আর্য! প্রসীদ, কিমত্র ক্রোধেন—

অপ্রিয়াণি করোত্যেষ বাচা শক্তো ন কর্মণা।

হতভ্রাতৃশতো দুঃখী প্রলাপৈরস্য কা ব্যথা।

অনুবাদ

কার্য্যসিদ্ধির জন্য যে অপমানাদি সহ্য করা হয়, তাহাকে ছাদন বলে। যেমন, সেইখানেই অর্জ্জুন—'আর্য! প্রসন্ন হউন, এখানে ক্রোধ প্রকাশ করিবেন না।'

এই ব্যক্তি বাক্যের দ্বারা অপ্রিয় কার্য্য করিতেছে—কার্য্যের দ্বারা নহে; শতভ্রাতা নিহত হওয়ায় এই ব্যক্তি দুঃখিত—উহার প্রলাপবাক্যে কেন বেদনাবোধ করিতেছেন।

মূল

অথ নির্বহণাঙ্গানি—

(গ) সন্ধির্বিবোধো গ্রথনং নির্ণয়ঃ পরিভাষণম্।

কৃতিঃ প্রসাদ আনন্দঃ সময়োঽপ্যুপগূহনম্ ॥ ১০৮

ভাষণং পূর্ববাক্যঞ্চ কাব্য-সংহার এব চ।

প্রশস্তিরিতি সংহারে জ্ঞেয়ান্যঙ্গানি নামতঃ ॥ ১০৯

অনুবাদ

অনন্তর, নির্বহণসন্ধির অঙ্গসমূহ—

সন্ধি, বিবোধ, গ্রথন, নির্ণয়, পরিভাষণ, কৃতি, প্রসাদ, আনন্দ, সময়, উপগূহন, ভাষণ, পূর্ববাক্য কাব্যসংহার ও প্রশস্তি—এইগুলি উপসংহারের ( নির্বহণ ) অঙ্গ বলিয়া পরিচিত।

প্রয়োজনস্য, প্রদর্শিনী প্রতিপাদিকা, প্রোৎসাহনা প্ররোচনেত্যর্থঃ, কৃতং ব্যর্থম্। ক্ষণমুৎসবম্। যৎ যস্মাৎ ত্রাসাৎ। এষ দুর্য্যোধনঃ ॥

(গ) অথ চতুর্দশপ্রকারাণি নির্বহণাঙ্গান্যাহ—সন্ধিরিতি. বীজস্যোপগমন-

### মূল

তত্র—

বীজোপগমনং সন্ধিঃ ॥

যথা, তত্রৈব (বেণ্যাম্)—ভীমঃ—'ভবতি! যজ্ঞবেদিসম্ভবে! স্মরতি ভবতী যন্ময়োক্তম্—'চঞ্চদ্‌ভুজে'ত্যাদি। অনেন মুখে ক্ষিপ্তবীজস্য পুনরুপগমনমিতি সন্ধিঃ।

### অনুবাদ

বীজার্থের পুনরুন্মেষকে সন্ধি বলে। যেমন, সেইখানেই (বেণীসংহারে) ভীম—"হে যজ্ঞবেদিসম্ভবে! সেই যে আমি বলিয়াছিলাম—'চঞ্চদ্‌ভুজ' ইত্যাদি—তাহা কি তোমার মনে আছে? এতদ্দ্বারা মুখসন্ধিতে সূচিত বীজার্থের পুনরুন্মেষ হওযায় 'সন্ধি' নামক অঙ্গ হইয়াছে।

### মূল

বিবোধঃ কার্য্যমার্গণম্ ॥

যথা, তত্রৈব—"ভীমঃ—'মুঞ্চতু মামার্যঃ ক্ষণমেকম্'। যুধিষ্ঠিরঃ—'কিমপরমবশিষ্টম্'? ভীমঃ—'সুমহদবশিষ্টম্। সংযময়ামি তাবদনেন সুযোধনশোণিতোক্ষিতেন পাণিনা পাঞ্চাল্যা দুঃশাসনাবকৃষ্টং কেশহস্তম্।' যুধিষ্ঠিরঃ—'গচ্ছতু ভবান্ অনুভবতু তপস্বিনী বেণীসংহারম্' ইতি।

অনেন কেশসংযমন-কার্য্যস্যান্বেষণাদ্বিবোধঃ।

### অনুবাদ

বিবোধ হইতেছে—কার্য্যান্বেষণ।

যেমন, সেইখানেই—ভীম—'আর্য্য, আমাকে কিছুক্ষণের জন্য ছাড়িয়া দিন।' যুধিষ্ঠির—'আর কী বাকী আছে?' ভীম—'অনেক কিছু বাকী আছে; সুযোধনের রক্তরঞ্জিত এই হস্তে দুঃশাসন কর্ত্তৃক আকৃষ্ট পাঞ্চালীর কেশবন্ধন করিব।' যুধিষ্ঠির—'তাহা হইলে, যাও। তপস্বিনী বেণীসংহার অনুভব করুক।'

---

মুক্তাবনম্। মুখে মুখসন্ধৌ। কেশহস্তং কেশসমূহম্। ময়া হীতি। তস্যা [illegible]। ক ইতি। 'কস্তস্য ধর্ম্মদারপরিত্যাগিনো নাম গ্রহীষ্যতি' ইতি সং।

এতদ্দ্বারা কেশবন্ধন কার্য্যের অন্বেষণ হওয়ায় বিবোধ অঙ্গ হইয়াছে।

## মূল

উপন্যাসস্তু কার্য্যাণাং গ্রথনম্ ॥

যথা, তত্রৈব, ভীমঃ—"পাঞ্চালি! ন খলু ময়ি জীবতি, সংহর্ত্তব্যা দুঃশাসনবিলুলিতা বেণিরাত্মপাণিভ্যাম্। তিষ্ঠ, স্বয়মেবাহং সংহরামি"—ইতি।

অনেন কার্য্যস্যোপক্ষেপাদ্ গ্রথনম্ ॥

## অনুবাদ

কর্ত্তব্য কার্য্যের উপন্যাস হইতেছে—গ্রথন।

যেমন, সেইখানেই—ভীম—"পাঞ্চালি! আমি জীবিত থাকিতে তোমার নিজহস্তে দুঃশাসন কর্ত্তৃক উন্মুক্ত কেশ বন্ধন করা উচিত হইবে না। থাম! আমি নিজেই উহা বন্ধন করিব।"

## মূল

নির্ণয়ঃ পুনঃ।

অনুভূতার্থকথনম্ ॥ ১১০

যথা, তত্রৈব—ভীমঃ—"দেব! অজাতশত্রো! অদ্যাপি দুর্য্যোধন-হতকঃ। ময়া হি তস্য দুরাত্মনঃ—

ভূমৌ ক্ষিপ্তং শরীরং নিহিতমিদমসৃক্‌চন্দনাভং নিজাঙ্গে
লক্ষ্মীরার্য্যে নিষিক্তা চতুরুদধিপয়ঃসাময়া সার্দ্ধমুর্ব্যা।
ভৃত্যা মিত্রাণি যোধাঃ কুরুকুলমনুজা দগ্ধমেতদ্‌রণাগ্নৌ
নামৈকং যদ্ ব্রবীষি ক্ষিতিপ! তদধুনা ধার্ত্তরাষ্ট্রস্য শেষম্ ॥

## অনুবাদ

অনুভূত বিষয় বলা হইলে—তাহা 'নির্ণয়' (নামক অঙ্গ) হয়।

যথা, সেইখানেই—ভীম—"দেব! অজাতশত্রো! এখনও হতভাগা দুর্য্যোধন! আমি সেই দুরাত্মার—

---

শব্দৈরর্থৈঃ শমনং প্রশমনং শোকাদিনাশনম্। স্থিরীকরণং শোকাদিকৃতাস্থৈর্য্যাদি-নাশনম্। বিস্ময়রিদং ইতি। 'বিস্মৃতমেনং ব্যাপারং নাথস্য প্রসাদেন পুনরপি

শরীর ভূমিতে নিক্ষেপ করিয়াছি, তাহার রক্ত চন্দনের মত নিজ শরীরে লেপন করিয়াছি, চতুঃসমুদ্রসীমাযুক্ত পৃথিবী ও লক্ষ্মী মহারাজে অধিষ্ঠিত করিয়াছি, ভৃত্যবর্গ, মিত্রকুল, সৈন্যগণসহ কুরুকুলজাত মানবগণকে সমরাগ্নিতে দগ্ধ করিয়াছি; হে ক্ষিতিপতি! আপনি যে নাম বলিলেন, ধৃতরাষ্ট্রপুত্রের (দুর্য্যোধনের) তাহাই মাত্র অবশিষ্ট আছে।

মূল

বদন্তি পরিভাষণম্।

পরিবাদকৃতং বাক্যম্ ॥

যথা, শাকুন্তলে—রাজা—"আর্য্যে! অথ সা তত্রভবতী কিমাখ্যস্ত রাজর্ষেঃ পত্নী? তাপসী—কো তস্স ধম্মদারপরিচ্চাইণো ণামং গেন্হিস্সদি।

[ কস্তস্য ধর্মদারপরিত্যাগিনো নাম গ্রহীষ্যতি—সং ]

অনুবাদ

নিন্দাযুক্ত বাক্যকে—পরিভাষণ বলে। যেমন, শকুন্তলায়,—রাজা—'আর্য্যে! এই মাননীয়া কোন নামধারী রাজর্ষির পত্নী? তাপসী—কে সেই ধর্মপত্নী-পরিত্যাগীর নাম গ্রহণ করিবে?'

মূল

লব্ধার্থশমনং কৃতিঃ ॥ ১১১

যথা, বেণ্যাম্—কৃষ্ণঃ—"এতে ভগবন্তো ব্যাস-বাল্মীকি-প্রভৃতয়োঽভিষেকং ধারয়ন্তস্তিষ্ঠন্তি ইতি। অনেন প্রাপ্তরাজ্যস্যাভিষেকমঙ্গলৈঃ স্থিরীকরণং কৃতিঃ।"

অনুবাদ

উদ্দেশ্য সিদ্ধ হইলে যে দুঃখাদির উপশম হয় তাহাকে 'কৃতি' বলে।

যেমন, বেণীসংহারে—কৃষ্ণ—"এই ভগবান ব্যাস, বাল্মীকি প্রভৃতি অভিষেকদ্রব্যাদি লইয়া দাঁড়াইয়া আছেন।"

এতদ্দারা প্রাপ্তরাজ্য যুধিষ্ঠিরের মঙ্গলাভিষেকের দ্বারা (দুঃখাদির উপশমবশতঃ) চিত্তস্থৈর্য হওয়ায় 'কৃতি' নামক অঙ্গ হইয়াছে।

মূল

শুশ্রূষাদিঃ প্রসাদঃ স্যাৎ ॥

যথা, তত্রৈব ভীমেন দ্রৌপদ্যাঃ কেশসংযমনম্।

অনুবাদ

শুশ্রূষা প্রভৃতি হইতেছে 'প্রসাদ'।

যেমন, সেইখানেই—ভীম কর্ত্তৃক দ্রৌপদীর কেশবন্ধন।

মূল

আনন্দো বাঞ্ছিতাগমঃ ॥

যথা, তত্রৈব—দ্রৌপদী—"বিস্সুমরিদং এদং বাবারং ণাধস্স পসাদেণ পুণো বি সিক্খিস্সং।" [ সং—বিস্মৃতমেনং ব্যাপারং নাথস্য প্রসাদেন পুনরপি শিক্ষিষ্যে ]

অনুবাদ

আকাঙ্ক্ষিত বস্তুর সমাগম হইতেছে—'আনন্দ।'

যেমন, সেইখানেই—দ্রৌপদী 'ভুলিয়া যাওয়া এই কার্য্য ( কেশবন্ধন ) নাথের অনুগ্রহে আমি পুনরায় শিখিব।'

মূল

সময়ো দুঃখনির্যাণং ॥

যথা—রত্নাবল্যাম্—বাসবদত্তা—( রত্নাবলীমালিঙ্গ্য ) "সমস্সস বহিণিএ। সমস্সস। [ সং—সমাশ্বসিহি ভগিনি। সমাশ্বসিহি" ]।

অনুবাদ

দুঃখের অপগমকে 'সময়' বলে। যেমন, রত্নাবলীতে—বাসবদত্তা ( রত্নাবলীকে আলিঙ্গন করিয়া ) "স্থির হও, ভগিনি। স্থির হও।"

মূল

তদ্ভবেদুপগূহনম্।

যৎ স্যাদদ্ভুতসম্প্রাপ্তিঃ ॥ ১১২

যথা মম প্রভাবত্যাং,—নারদর্শনাৎ প্রদ্যুম্ন উর্দ্ধমবলোক্য—

দধদ্বিদ্যুল্লেখামিব কুসুমমালাং পরিমল-

ভ্রমদ্ভৃঙ্গশ্রেণীধ্বনিভিরুপগীতাং তত ইতঃ।

দিগন্তং জ্যোতির্ভিস্তুহিনকরগৌরৈর্ধবলয়-
ন্নিতঃ কৈলাসাদ্রিঃ পততি বিয়তঃ কিং পুনরিদম্ ॥

অনুবাদ

অদ্ভুতরসসম্প্রাপ্তি হইলে 'উপগূহন' হইবে।

যেমন, আমার প্রভাবতী নাটকে—নারদকে দেখিয়া প্রত্যুম্ন (ঊর্দ্ধে অবলোকন করিয়া)—বিদ্যুল্লেখার মত পুষ্পমাল্য ধারণ করিয়া, তুষারকিরণের মত উজ্জ্বল জ্যোতিতে দিগন্ত ধবলিত করিয়া কে ইনি আকাশ হইতে কৈলাসপর্বতের মত পড়িতেছেন—যাঁহার চারিদিকে গন্ধলোভে ভ্রমরকুল গুঞ্জন করিতেছে!

মূল

(ঘ) সামদানাদি ভাষণম্।

যথা, চণ্ডকৌশিকে—ধর্ম্মঃ—'তদেহি ধর্ম্মলোকমধিতিষ্ঠ।'

অনুবাদ

সাম, দান—প্রভৃতি হইতেছে 'ভাষণ'। যেমন, চণ্ডকৌশিকে—ধর্ম্ম—'তাহা হইলে এস, ধর্ম্মলোকে বাস কর।'

মূল

পূর্ববাক্যং তু বিজ্ঞেয়ং যথোক্তার্থোপদর্শনম্ ॥ ১১৩

যথা, বেণ্যাম্—ভীমঃ—"বুদ্ধিমতিকে! ক্ব সা ভানুমতী। পরিভবতু সম্প্রতি পাণ্ডবদারান্।"

অনুবাদ

পূর্বে উক্ত বিষয়ের স্মরণকে পূর্ববাক্য বলিয়া জানিবে।

যেমন, বেণীসংহারে—ভীম—"হে বুদ্ধিমতিকে। সেই ভানুমতী কোথায়? উপস্থিত পাণ্ডবপত্নীকে (দ্রৌপদীকে) অপমান করুক।

শিক্ষিষ্যে' ইতি সংস্কৃতম্। এনং ব্যাপারং কেশসংযমনরূপম্। সমস্সস ইতি। 'সমাশ্বসিহি ভাগিনি! সমাশ্বসিহি' ইতি সংস্কৃতম্।

(ঘ) তদেহীতি। প্রিয়বাক্যং ধর্ম্মলোকস্য দানঞ্চ। বুদ্ধিমতিকে ইত্যাদি

### মূল

বরপ্রদানসম্প্রাপ্তিঃ কাব্যসংহার ইষ্যতে।

যথা সর্ব্বত্র—'কিং তে ভূয়ঃ প্রিয়মুপকরোমি' ইতি।

### অনুবাদ

বরদানের ইচ্ছা উপস্থিত হইলে 'কাব্যসংহার' হয়।

যেমন, সব নাটকেই—'আর তোমার কি প্রিয়কার্য্য করিব?' ইত্যাদি।

### মূল

নৃপদেশাদিশান্তিস্তু প্রশস্তিরভিধীয়তে।

যথা প্রভাবত্যাম্—

রাজানঃ সুতনির্বিশেষমধুনা পশ্যন্তু নিত্যং প্রজা
জীয়াসুঃ সদসদ্বিবেকপটবঃ সন্তো গুণগ্রাহিণঃ।
শস্যস্বর্ণসমৃদ্ধয়ঃ সমধিকাঃ সন্তু ক্ষমামণ্ডলে
ভূয়াদব্যভিচারিণী ত্রিজগতো ভক্তিশ্চ নারায়ণে॥

অত্র চোপসংহারপ্রশস্ত্যোরন্তে একেন ক্রমেণৈব স্থিতিঃ।

### অনুবাদ

রাজা, দেশ প্রভৃতির শান্তিকে 'প্রশস্তি' বলে।

যেমন, প্রভাবতী নাটকে—

এখন, নৃপতিগণ সর্ব্বদা পুত্রনির্বিশেষে প্রজাদিগকে দর্শন করুন; সৎ ও অসৎ বিষয়ের বিচারকুশল সব গুণগ্রাহী সাধুগণ জয়যুক্ত হউন। পৃথিবীতে প্রভূত শস্য ও স্বর্ণসমৃদ্ধি হউক, নারায়ণের প্রতি ত্রিভুবনের ভক্তি অটল হউক।

ইহাদের মধ্যে উপসংহার ও প্রশস্তি—এই অঙ্গ দুইটি নাটকের শেষে একটি নির্দ্দিষ্টক্রমে থাকে।

দুর্য্যোধনপত্ন্যা উক্তং ভীমেনোপদর্শিতম্। সর্বত্র নাটকাদৌ। নৃপদেশাদীত্যাদিনা বিদ্বদ্ব্রাহ্মণাদীনাং গ্রহণম্। শান্তিরনিষ্টনিবারণমিষ্টপ্রাপ্তিশ্চ। ইহ চেতি। নির্বহণে চেত্যর্থঃ। তয়োঃ কাব্যসংহারপ্রশস্ত্যোঃ প্রাধান্যমিত্যগ্রেণান্বয়ঃ। এবমগ্রেঽপি।

মূল

"ইহ চ মুখসন্ধৌ উপক্ষেপপরিকরপরিন্যাসযুক্ত্যুদ্ভেদসমাধানানাং প্রতিমুখে চ পরিসর্পণপ্রগমনবজ্রোপন্যাসপুষ্পানাং, গর্ভেঽভূতাহরণমার্গ-ত্রো-(তো)-টকাধিবলক্ষেপাণাং বিমর্ষেঽপবাদশক্তিব্যবসায়-প্ররোচনাদানা-নাং প্রাধান্যম্। অন্যেষাং চ যথাসম্ভবং স্থিতিঃ'—ইতি কেচিৎ।

অনুবাদ

কেহ কেহ বলেন—এই অঙ্গগুলির মধ্যে মুখসন্ধিতে উপক্ষেপ, পরিকর, পরিন্যাস, যুক্তি, উদ্ভেদ ও সমাধান—এই ছয়টি অঙ্গের, প্রতিমুখসন্ধিতে—পরিসর্পণ, প্রগমন, বজ্র উপন্যাস ও পুষ্প—এই অঙ্গগুলির; গর্ভসন্ধিতে—অভূতাহরণ মার্গ, ত্রোটক, অধিবল ও ক্ষেপ—এই অঙ্গগুলির এবং বিমর্ষসন্ধিতে—অপবাদ, শক্তি, ব্যবসায়, প্ররোচনা ও আদান—এই অঙ্গসমূহের প্রাধান্য এবং অন্য অঙ্গসমূহের সম্ভবমত অবস্থিতি হয়।

মূল

চতুঃষষ্টিবিধং হ্যেতদঙ্গং প্রোক্তং মনীষিভিঃ।
কুর্য্যাদনিয়তে তস্য সন্ধাবপি নিবেশনম্।
রসানুগুণতাং বীক্ষ্য রসস্যৈব হি মুখ্যতা॥ ১১৫

যথা, বেণীসংহারে—তৃতীয়াঙ্কে দুর্য্যোধনকর্ণয়োর্মহৎসম্প্রধারণম্। এবমন্যত্রাপি। যত্তু রুদ্রটাদিভিঃ 'নিয়ম এব' ইত্যুক্তং তল্লক্ষ্যবিরুদ্ধম্।

অনুবাদ

পণ্ডিতগণ বলেন— (সন্ধির) এই হইতেছে চতুঃষষ্টিবিধ অঙ্গ। রসের আনুকূল্য বিচার করিয়া এইগুলি অন্য সন্ধিতেও প্রয়োগ করা যাইতে পারে। [কারণ (এ ক্ষেত্রে)] রসেরই প্রাধান্য।

যেমন, বেণীসংহারে—তৃতীয় অংকে—দুর্য্যোধন ও কর্ণের (কর্ত্তব্য-

---

প্রাধান্যখ্যাপনং তত্তদঙ্গানামাবশ্যকস্থিত্যর্থম্। অনিয়ত ইতি। অন্যসন্ধ্যঙ্গস্য প্রকৃতরসানুকূলস্যান্যসন্ধাবপি নিবেশনম্। তত্র হেতুঃ—রসস্যৈবেতি। সম্প্রধারণম্ যুক্তিঃ, সা চ মুখসন্ধ্যঙ্গম্, অন্যত্রাপি তদ্বর্ণিতমিতি ভাবঃ। নিয়ম ইতি। তৎ-

বিষয়ে ) সুদীর্ঘ পরামর্শ। এইরূপ অন্যত্রও। রুদ্রট প্রভৃতি যে বলিয়াছেন—'যথানিয়মেই প্রয়োগ করা উচিত' তাহা সমীচীন নহে, কারণ ইহা উদাহৃত নাটকের [ প্রসিদ্ধ নাটক সমূহে প্রদত্ত উদাহরণের ] বিরুদ্ধ হইতেছে।

## মূল

(৬) ইষ্টার্থরচনাশ্চর্য্যলাভো বৃত্তান্তবিস্তরঃ।
রাগপ্রাপ্তিঃ প্রয়োগস্য গোপ্যানাং গোপনং তথা ॥ ১১৬
প্রকাশনং প্রকাশ্যানামঙ্গানাং ষড়্‌বিধং ফলম্‌।
অঙ্গহীনো নরো যদ্বন্নৈবারম্ভক্ষমো ভবেৎ ॥ ১১৭
অঙ্গহীনং তথা কাব্যং ন প্রয়োগায় যুজ্যতে।
সম্পাদয়েতাং সন্ধ্যঙ্গং নায়কপ্রতিনায়কৌ ॥ ১১৮
তদভাবে পতাকাদ্যাস্তদভাবে তথেতরৎ ॥ ১১৯

প্রায়েণ প্রধানপুরুষপ্রযোজ্যানি সন্ধ্যঙ্গানি ভবন্তি। কিন্তূপক্ষেপাদিত্রয়ং বীজস্যাল্পমাত্রসমুদ্দিষ্টত্বাদপ্রধানপুরুষপ্রযোজিতমেব সাধু।

## অনুবাদ

অঙ্গসমূহের ফল হইতেছে ছয় প্রকার—ঈপ্সিত বিষয়ের রচনা, চমৎকারিত্ব সৃষ্টি, নাটকীয় বস্তুর বিস্তার, নাট্যবিষয়ে ( দর্শকের ) অনুরাগসৃষ্টি, গোপনীয় বিষয়কে গোপন করা এবং প্রকাশ্য বিষয়কে প্রকাশ করা।

যেমন অঙ্গহীন মনুষ্য কার্য্য করিতে সমর্থ হয় না, তেমনি অঙ্গহীন কাব্যেরও ( নাটকের ) প্রয়োগ করা যায় না। নায়ক ও প্রতিনায়ক সন্ধির অঙ্গ সম্পাদন করিবেন ; তাহা না হইলে, পতাকাদিতে এবং

---

সন্ধ্যঙ্গস্য তৎসন্ধাবেব নিবেশ ইত্যেবং রূপঃ। লক্ষ্যবিরুদ্ধং মহাকবিপ্রয়োগবিরুদ্ধম্‌॥

(৬) অঙ্গানাং ফলমাহ—ইষ্টার্থেতি। রাগপ্রাপ্তিরনুরাগলাভঃ, প্রয়োগস্য প্রেক্ষকস্য। অঙ্গপ্রশংসামাহ—অঙ্গহীনমিতি। কাব্যং রূপকম্‌ প্রয়োগায়

তাহার অভাব হইলে অন্যান্য নাট্যলক্ষণাদিতে সন্ধির অঙ্গসম্পাদন করিবে।

অধিকাংশ ক্ষেত্রে নাটকের মুখ্যপুরুষ কর্তৃক সন্ধির অঙ্গসমূহ প্রযুক্ত হয়; কিন্তু উপক্ষেপ প্রভৃতি তিনটি অঙ্গে বীজার্থের অল্প উল্লেখ থাকায়, এইগুলিই অপ্রধান পাত্রের দ্বারা প্রয়োগ হওয়াই সমীচীন।

**মূল**

রসব্যক্তিমপেক্ষ্যৈষামঙ্গানাং সন্নিবেশনম্।

ন তু কেবলয়া শাস্ত্রস্থিতিসংপাদনেচ্ছয়া ॥ ১২০

তথা চ[১] যদ্ বেণ্যাং দুর্যোধনস্য ভানুমত্যা সহ বিপ্রলম্ভো দর্শিতঃ, তত্তাদৃশেঽবসরেঽত্যন্তমনুচিতম্ ॥

**অনুবাদ**

রসের অভিব্যক্তির প্রতি লক্ষ্য রাখিয়াই এই সমস্ত অঙ্গের সন্নিবেশ করিতে হইবে, কেবল শাস্ত্রের নিয়ম পালনের জন্য নহে।

যেমন, বেণীসংহার নাটকে, দুর্যোধনের সহিত ভানুমতীর বিরহ (বিপ্রলম্ভ শৃঙ্গাররসের নিদর্শন) প্রদর্শিত হইয়াছে,—তাহা সেই উপলক্ষে অত্যন্ত অনুচিত হইয়াছে।

**মূল**

অবিরুদ্ধং তু যদ্বৃত্তং রসাদিব্যক্তয়েঽধিকম্।

তদপ্যন্যথয়েদ্ ধীমান্ ন বদেদ্ বা কদাচন ॥ ১২১

অনয়োরুদাহরণং সৎপ্রবন্ধেষ্বভিব্যক্তমেব।

**অনুবাদ**

যে বৃত্তান্ত রসের বিরোধী নহে, অথচ অতিরিক্ত (অতএব অনাবশ্যক), বুদ্ধিমান (গ্রন্থকার) তাহা অন্যভাবে রচনা করিবেন বা কদাচ তাহার উল্লেখ করিবেন না।

এইগুলির উদাহরণ ভাল রচনায় প্রকাশিত হইয়াছে।

১ প্রেক্ষকানুরাগায়, তদভাবে সন্ধ্যঙ্গাভাবে, পতাকাদ্যা অর্থপ্রকৃতীঃ সম্পাদয়েতাম্

### মূল

(চ) অথ বৃত্তয়ঃ—

শৃঙ্গারে কৌশিকী বীরে সাত্বত্যারভটী পুনঃ।
রসে রৌদ্রে চ বীভৎসে বৃত্তিঃ সর্ব্বত্র ভারতী ॥
চতস্রো বৃত্তয়ো হ্যেতাঃ সর্ব্বনাটকস্য মাতৃকাঃ।
স্যুর্নায়কাদিব্যাপারবিশেষা নাটকাদিষু ॥ ১২৩

অনন্তর, বৃত্তি-সমূহ—

শৃঙ্গাররসে কেশিকী ( কৈশিকী ) বীররসে সাত্বতী, রৌদ্র ও বীভৎস রসে আরভটী এবং অন্য সব রসেই ভারতী নামক বৃত্তির প্রয়োগ হয়। এই চারিটি বৃত্তি সমস্ত নাটকেরই মাতৃস্থানীয়া এবং এইগুলি হইতেছে নাটকাদিতে নায়ক প্রভৃতির চেষ্টাবিশেষ।

### মূল

তত্র কৌশিকী—

যা শ্লক্ষ্ণনেপথ্যবিশেষচিত্রা স্ত্রীসংকুলা পুষ্কলনৃত্যগীতা।
কামোপভোগপ্রভবোপচারা সা কৌশিকী চারুবিলাসযুক্তা ॥ ১২৪
নর্ম চ নর্মস্ফুর্জো নর্মস্ফোটোঽথ নর্মগর্ভশ্চ।
চত্বার্যঙ্গান্যস্যাঃ ॥

### অনুবাদ

যে বৃত্তিতে নায়িকা প্রভৃতির মনোহর বেশবৈচিত্র্য আছে, অনেক স্ত্রী ও প্রচুর নৃত্যগীত এবং কামোপভোগের প্রচুর উপচার আছে, সেই চারুবিলাসযুক্ত বৃত্তিকে কৌশিকী বৃত্তি বলে।

ইত্যন্বয়ঃ। আদ্যপদেন প্রকরীকার্য্যয়োর্গ্রহণম্, ইতরদ্বীজম্। প্রায়েণেত্যস্য ব্যাবৃত্তিমাহ—কিন্ত্বিতি। আদিপদেন পরিকরপরিন্যাসয়োর্গ্রহণম্। অধিকমনুপযোগি, রসোপযোগি যথা সাত্তথা বর্ণয়েৎ। অনয়োরন্যথাকরণাকরণয়োঃ ॥

(চ) নাটকবৃত্তীরাহ—অথেতি। বর্ততে রসোঽনয়েতি বৃত্তির্নায়কাদিচেষ্টা। শৃঙ্গার ইতি। শৃঙ্গারপ্রতিপাদিকা বৃত্তিঃ কৈশিকী। এবমন্যত্রাপি। সর্বত্রেতি রসে ইত্যনুষজ্যতে। মাতৃকা মাতৃবদুপজীব্যাঃ। তাসাং সামান্যস্বরূপমাহ—স্যুরিতি।

ইহার চারিটি অঙ্গ—নর্ম, নর্মস্ফূর্জ, নর্মস্ফোট এবং নর্মগর্ভ।

তত্র—

### মূল

বৈদগ্ধ্যক্রীড়িতং নর্ম ॥ ১২৫

ইষ্টজনাবর্জনকৃত্তচ্চাপি ত্রিবিধং মতম্।

বিহিতং শুদ্ধহাস্যেন সশৃঙ্গারভয়েন চ ॥ ১২৬

তত্র কেবলহাস্যেন বিহিতং যথা রত্নাবল্যাম্—"বাসবদত্তা (ফলকমুদ্দিশ্য সহাস্যম্)—'এসা বি অবরা তব সমীপে জধালিহিদা এদং কিং অজ্জবসন্তস্স বিণ্ণাণম্।' সশৃঙ্গারহাস্যেন যথা—শাকুন্তলে রাজানং প্রতি শকুন্তলা—'অসংতুট্‌ঠো উণ কিং করিস্সদি।'' রাজা—'ইদম্' (ইতি ব্যবসিতঃ। শকুন্তলা বক্ত্রং ঢৌকতে।) সভয়হাস্যেন যথা রত্নাবল্যাম্—আলেখ্যদর্শনাবসরে সুসংগতা—জাণিদো মম এসো বুত্তন্তো সমং চিত্তফলএণ। তা দেবীএ গদুঅ নিবেদইস্সম্। [যথাক্রমে সংস্কৃতানুবাদ ঃ—এষা অপি অপরা তব সমীপে যথালিখিতা, এতৎ কিমার্যবসন্তস্য বিজ্ঞানম্। অসন্তুষ্টঃ পুনঃ কিং করিষ্যতি। জ্ঞাতো ময়া এষ বৃত্তান্তঃ, সমং চিত্রফলকেন তদ্দেব্যৈ গত্বা নিবেদয়িষ্যামি এতদ্বাক্যসম্বন্ধি নর্মোদাহৃতম্।] এবং বেশচেষ্টাসম্বন্ধ্যপি।

### অনুবাদ

প্রিয়জনের প্রীতিসম্পাদনকারী নিপুণ ক্রীড়াকে নর্ম বলে। তাহা আবার তিন প্রকারে সম্পাদিত হইয়া থাকে; শুদ্ধ হাস্যের দ্বারা, শৃঙ্গারযুক্ত হাস্যের দ্বারা এবং ভয়যুক্ত হাস্যের দ্বারা। তন্মধ্যে কেবল

আদিনা নায়িকাদীনাং গ্রহণম্। নাটকাদিম্বিত্যাদিপদেন প্রকরণভাণাদীনাং গ্রহণম্। তত্র প্রসিদ্ধা ইত্যর্থঃ। তাসাং বিশেষলক্ষণান্যাহ—তত্রেতি। শ্লক্ষ্ণেণ মনোরমেণ, নেপথ্যবিশেষেণ নায়কাদিভূষণবিশেষেণ, চিত্রা শোভাতিশয়শালিনী। পুষ্কলেতি সম্পূর্ণেত্যর্থঃ। কামোপভোগঃ শৃঙ্গারস্তস্য প্রভবা উপাচারা অঙ্গানি যস্যাঃ সা, উপচারোঽনুষ্ঠানং বা অঙ্গানি ভেদাঃ, অস্যাঃ কৈশিক্যাঃ। বৈদগ্ধ্যেন ক্রীড়িতম্, ইষ্টজনস্য সামাজিকাদেরাবর্জনকৃৎ প্রীতিকারকম্, তচ্চ নর্ম চ, সশৃঙ্গারভয়েনেত্যত্র

হাস্যের দ্বারা বিহিত—যেমন রত্নাবলীতে বাসবদত্তা চিত্রফলকের উদ্দেশ্যে সহাস্যে ( বলিতেছেন )—এই যে আর একটি স্ত্রীলোক তোমার সম্মুখে চিত্রিত রহিয়াছে, ইহা কি আর্য বসন্তকের শিল্পনৈপুণ্য ? শৃঙ্গারযুক্ত হাস্যসহকারে, যেমন, শকুন্তলা নাটকে—রাজার প্রতি শকুন্তলা—অসন্তুষ্ট হইলে কি করিবে। রাজা এই ( করিব ) ( এই বলিয়া চুম্বন করিতে উদ্যত হইলে শকুন্তলা মুখ ফিরাইয়া লইল। ) সভয় হাস্যসহকারে, যেমন রত্নাবলীতে—আলেখ্যদর্শনের পর সুসংগতা—"চিত্রপট দেখিবার সংগে সংগেই আমি এই ব্যাপার বুঝিতে পারিয়াছি। অতএব দেবীর কাছে যাইয়া নিবেদন করি।" এইগুলিতে বাক্যসম্বন্ধী নর্মের উদাহরণ দেওয়া হইয়াছে। এইভাবে বেশ ও চেষ্টা সম্বন্ধী নর্মের উদাহরণ দেওয়া যাইবে।

## মূল

(ছ) নর্মস্ফূর্জঃ সুখারম্ভো ভয়ান্তো নবসংগমঃ ॥

যথা মালবিকায়াম্—সংকেতনায়কমভিসৃতাযাং নায়কঃ—

বিসৃজ সুন্দরি ! সঙ্গমসাধ্বসং ননু চিরাৎ প্রভৃতি প্রণয়োন্মুখে।
পরিগৃহাণ গতে সহকারতাং ত্বমতিমুক্তলতাচরিতং ময়ি ॥

মালবিকা—ভট্টা, দেবীএ ভএণ অপ্পণো বি পিঅংকড়ুং ণ পারেমি। ইত্যাদি। [ সং—ভর্ত্তঃ। দেব্যা ভয়েন আত্মনোঽপি প্রিয়ং কর্ত্তুং ন পারয়ামি। ]

---

হাস্যেনেতি সমাসবিশ্লেষাদন্বয়ঃ। এষা ইতি। 'এষাপ্যপরা তব সমীপে যথালিখিতা ইদং কিমার্য্যবসন্তকস্য বিজ্ঞানম্' ইতি সং। 'অসন্তোষে ইতি'। 'অসন্তোষে পুনঃ কিং করোতি' ইতি সংস্কৃতম্। অসন্তোষে করোতি মধুকর ইতি পূর্বোক্তেনান্বয়ঃ। ( ইদমিতি কমলমিতি। ব্যবসিতঃ কৃতনিশ্চয়ঃ ঢোকতে প্রবিশতি। 'ব্যবসিতমি'তি পাঠে নিশ্চিতমিত্যর্থঃ )। বেশসম্বন্ধিসভয়হাস্যা কৃতং নর্ম যথা রত্নাবল্যাম্—সুসঙ্গতা ( দৃষ্ট্বা বিহস্য )—"অই কাদরে ! মা ভাআহি, ণ হোই এসো বাণরো, অজ্জ বসন্তও খ্খু এসো।' 'অয়ি কাতরে! মা বিভীহি, ন ভবত্যেষ বানরঃ, আর্যবসন্তকঃ খল্বেষঃ।' ইতি সংস্কৃতম্।

(ছ) নর্মস্ফূর্জ ইতি। মুখমারম্ভো যস্য। ভয়মন্তো যস্য। ভট্টা ইতি। 'ভর্ত্তঃ, দেব্যা ভয়েনাত্মনোঽপি প্রিয়ং কর্ত্তুং ন পারয়ামি' ইতি সংস্কৃতম্।

### অনুবাদ

যে নবসংগমের প্রথমে সুখ ও শেষে ভয় থাকে, তাহাকে নর্মস্ফূর্জ্জ বলে। যেমন, মালবিকাগ্নিমিত্রে ( মালবিকা ) সংকেতমত নায়কের নিকট অভিসারে আসিলে—নায়ক—

হে সুন্দরি! সঙ্গমবিষয়ক ভয় ত্যাগ কর। আম্রতরুকে যেমন মাধবীলতা আশ্রয় করে, তেমনি বহুদিন হইতে তোমার প্রতি প্রণয়োন্মুখ আমাকে আশ্রয় কর। `

মালবিকা—মহারাজ! দেবীর ভয়ে আমিও নিজের প্রিয়কার্য্য করিতে পারি না।

### মূল

অথ নর্মস্ফোটঃ—

নর্মস্ফোটো ভাবলেশৈঃ সূচিতোঽল্পরসো মতঃ ॥ ১২৭

যথা মালতীমাধবে—

গমনমলসং শূন্যা দৃষ্টিঃ শরীরমসৌষ্ঠবম্
শ্বসিতমধিকং কিন্ত্বেতৎ স্যাৎ কিমন্যদিতোঽথবা।
ভ্রমতি ভুবনে কন্দর্পাজ্ঞা বিকারি চ যৌবনং
ললিতমধুরাস্তে তে ভাবাঃ ক্ষিপন্তি চ ধীরতাম্ ॥

অলসগমনাদিভির্ভাবলেশৈর্মাধবস্য মালত্যামনুরাগঃ স্তোকঃ প্রকাশিতঃ।

### অনুবাদ

ঈষৎপ্রকাশিত ভাবসমূহের দ্বারা ( শৃঙ্গার ) রস অল্প অল্প সূচিত হইলে, 'নর্মস্ফোট' হয়।

যেমন, মালতীমাধবে—

গতি অলস, দৃষ্টি শূন্য, শরীর সৌন্দর্যহীন, শ্বাস দীর্ঘ—ইহার কি কারণ? ইহা অপরই বা কি হইতে পারে? কন্দর্পের আজ্ঞা সমগ্র

ভাবলেশৈরীষৎপ্রকাশিতৈর্ভাবৈরল্পসূচিতঃ সূচিতাল্পো রসঃ শৃঙ্গারো যত্র, স ব্যাপারো নর্মস্ফোট ইত্যর্থঃ।

গমনমিতি। মাধবস্য পূর্বরাগবিপ্রলম্ভবর্ণনমিদম্। বিকারি চিত্তবিকারকারি,

জগতে পরিভ্রমণ করিতেছে ; যৌবনও চঞ্চল ; ললিতমধুর বস্তুসমূহ ধৈর্য্য নষ্ট করিয়া দেয়।

( এখানে ) অলসগমন ইত্যাদি ভাবলেশের দ্বারা মালতীর প্রতি মাধবের অনুরাগ অল্পমাত্রায় প্রকাশিত হইয়াছে।

মূল

নর্মগর্ভো ব্যবস্থতির্নেতুঃ প্রচ্ছন্নবর্ত্তিনঃ ॥

যথা তত্রৈব—সখীরূপধারিণা মাধবেন মালত্যা মরণব্যবসায়বারণম।

অনুবাদ

প্রচ্ছন্নভাবে অবস্থিত নায়কেব ব্যবহারকে নর্মগর্ভ বলে।

যেমন, এই নাটকেই—সখীরূপধারী মাধবকর্তৃক মালতীর মরণচেষ্টা নিবারণ।

মূল

অথ সাত্বতী—

সাত্বতী বহুলা সত্ত্ব-শৌর্য্যত্যাগদয়ার্জবৈঃ।
সহর্ষা ক্ষুদ্রশৃঙ্গারা বিশোকা সাদ্ভূতা তথা ॥ ১২৮
উত্থাপকোঽথ সাংঘাত্যঃ সংলাপঃ পরিবর্ত্তকঃ।
বিশেষা ইতি চত্বারঃ সাত্বত্যাঃ পরিকীর্ত্তিতাঃ ॥ ১২৯
উত্তেজনকরী শত্রোর্বাগুত্থাপক উচ্যতে ॥ ১৩০

যথা মহাবীরচরিতে—

(জ) আনন্দায় চ বিস্ময়ায় চ ময়া দৃষ্টোঽসি দুঃখায় বা
বৈতৃষ্ণ্যস্তু মমাপি সম্প্রতি কুতস্ত্বদ্দর্শনে চক্ষুষঃ।
ত্বৎসাঙ্গত্যসুখস্য নাস্মি বিষয়স্তৎ কিং বৃথা ব্যাহৃতৈঃ ?
অস্মিন্ বিশ্রুতজামদগ্ন্যদমনে পাণৌ ধনুর্জৃম্ভতাম্।

ললিতমধুরা অতিরমণীযাঃ। বলিতমধুরা ইত্যপি পাঠঃ। ভাবাঃ সুরতচেষ্টাঃ। নেতুর্নায়কস্ত। বহুলা বৃত্তিরিতি শেষঃ। উত্তেজনমুৎসাহাতিশয়জনকম্। শত্রোঃ প্রতিনায়কস্ত বাগিত্যন্বয়ঃ ॥

(জ) আনন্দায় চেতি। রামং প্রতি বালিনঃ উক্তিরিয়ম্। মন্ত্রো মন্ত্রণা,

## অনুবাদ

অনন্তর সাত্ত্বতী—

যে বৃত্তিতে অধ্যবসায়, শৌর্য্য, ত্যাগ, দয়া ও ঋজুতা বহুলপরিমাণে থাকে, যাহা হর্ষ ও অল্পশৃঙ্গার সংযুক্ত, শোকশূন্য ও অদ্ভুতরসসমন্বিত, তাহাকে সাত্ত্বতী বৃত্তি বলে। সাত্ত্বতী বৃত্তির চারিটি শ্রেণী—উত্থাপক, সাংঘাত্য, সংলাপ ও পরিবর্ত্তক।

যে বাক্যে শত্রুর উত্তেজনা জন্মায়, তাহাকে উত্থাপক বলা হয়।

যেমন, মহাবীর-চরিতে—

তোমাকে দেখিয়া আমার আনন্দ, বিস্ময়, হয়তো বা দুঃখ হইতেছে। এখন তোমাকে দেখিয়া আমাব চক্ষুর তৃষ্ণা নিবারণই বা কিরূপে হইবে? তোমার সঙ্গ-সুখলাভের অধিকারীও আমি নহি। বৃথাবাক্যব্যয়ে কি প্রয়োজন? জামদগ্ন্যকে পরাজিত করিয়া যে হস্ত বিখ্যাত হইয়াছে, তাহাতে ধনু ধাবণ কর।

## মূল

মন্ত্রার্থৈ দৈবশক্ত্যাদেঃ সাংঘাত্য সংঘভেদনম্॥

মন্ত্রশক্ত্যা যথা—মুদ্রারাক্ষসে রাক্ষসসহায়ানাং চাণক্যেন স্ববুদ্ধ্যা ভেদনম্। অর্থশক্ত্যাপি তত্রৈব। দৈবশক্ত্যা যথা—রামায়ণে রাবণাদ্‌বিভীষণস্য ভেদঃ।

## অনুবাদ

মন্ত্রশক্তি, অর্থশক্তি ও দৈবশক্তি প্রভৃতির দ্বারা যে সংঘভেদ (দল ভাঙ্গিয়া দেওয়া) তাহাকে সাংঘাত্য বলে। মন্ত্রশক্তির দ্বারা যথা—মুদ্রারাক্ষসে চাণক্য কর্ত্তৃক স্বীয় বুদ্ধির দ্বারা রাক্ষসের সাহায্যকারিগণের মধ্যে ভেদ সৃষ্টি। অর্থশক্তির দ্বারা—ঐখানেই (উদাহরণ আছে)। দৈবশক্তির দ্বারা, যেমন রামায়ণে রাবণের নিকট হইতে বিভীষণকে পৃথককরণ।

অর্থো ধনম্, দৈবমদৃষ্টং, সঙ্ঘভেদনং সহায়ানাং ভেদঃ। রামায়ণে রামচন্দ্রবর্ণনা নাটকাদৌ। আবর্জ্জিতেন প্রীণিতেন। অত্র দেববিষয়রতিমতিবীররসানাং

মূল

সংলাপঃ স্যাদ্ গভীরোক্তির্নানাভাবসমাশ্রয়ঃ ॥ ১৩১

যথা বীরচরিতে—রামঃ—"অয়ং সঃ, যঃ কিল সপরিবারকার্ত্তিকেয়বিজয়াবর্জিতেন ভগবতা নীললোহিতেন পরিবৎসরসহস্রান্তেবাসিনে তুভ্যং প্রসাদীকৃতঃ পরশুঃ।" পরশুরামঃ—"রাম! দাশরথে! স এবায়মার্যপাদানাং প্রিয়ঃ পরশুঃ" ইত্যাদি।

অনুবাদ

নানা ভাবের ব্যঞ্জনাপূর্ণ গভীরোক্তিকে সংলাপ বলে। যেমন, বীরচরিতে—

রাম—এই সেই পরশু,—সহায়গণসহিত কার্ত্তিকেয়কে জয় করিবার জন্য প্রীত হইয়া ভগবান নীললোহিত (শংকর) তাঁহার সহস্র বৎসরের শিষ্য আপনাকে অনুগ্রহ করিয়া যাহা দান করিয়াছেন।

পরশুরাম—হে দাশরথি রাম! এই সেই গুরুদেবের প্রিয় পরশু। ইত্যাদি।

মূল

প্রারব্ধাদন্যকার্য্যাণাং করণং পরিবর্ত্তকঃ ॥

যথা বেণ্যাম্—ভীমঃ—"সহদেব! গচ্ছ ত্বং গুরুমনুবর্ত্তস্ব। অহমপ্যস্ত্রাগারং প্রবিশ্যায়ুধসহায়ো ভবামীতি যাবৎ। অথবা আমন্ত্রয়িতব্যৈব ময়া পাঞ্চালী।"

অনুবাদ

আরব্ধ কার্য্য হইতে পৃথক অন্য কার্য্য করাকে পরিবর্ত্তক বলে। যেমন, বেণীসংহারে ভীম—সহদেব! যাও তুমি গুরুর অনুগমন কর! আমিও ততক্ষণ অস্ত্রাগারে প্রবেশ করিয়া অস্ত্র গ্রহণ করি কিংবা পাঞ্চালীকে আহ্বান করি।

মূল

অথারভটী—

মায়েন্দ্রজালসংগ্রামক্রোধোদ্ভ্রান্তাদিচেষ্টিতৈঃ।
সংযুক্তা বধবন্ধাদ্যৈরুদ্ধতারভটী মতা ॥ ১৩২

. বস্তূত্থাপনসংফেটৌ সংক্ষিপ্তিরবপাতনম্ ।
ইতি ভেদাস্তু চত্বার আরভট্যাঃ প্রকীর্ত্তিতাঃ ॥ ১৩৩
মায়াদ্যুত্থাপিতং বস্তু বস্তূত্থাপনমুচ্যতে ॥ ১৩৪

যথোদাত্তরাঘবে—

(ঝ) জীয়ন্তে জয়িনোঽপি সান্দ্রতিমিরব্রাতৈর্বিদ্ব্যাপিভি
র্ভাস্বন্তঃ সকলা রবেরপি করাঃ কস্মাদকস্মাদমী ।
এতে চোগ্রকবন্ধকণ্ঠরুধিরৈরাধ্মায়মানোদরা
মুঞ্চন্ত্যাননকন্দরানলমুচস্তীব্রান্ রবান্ ফেরবঃ ॥

ইত্যাদি ।

অনুবাদ

অনন্তর আরভটী—

মায়া, ইন্দ্রজাল, সংগ্রাম, ক্রোধহেতু উদ্‌ভ্রান্তি প্রভৃতি ব্যাপার-সমন্বিত বধ ও বন্ধনাদি কার্য্যের সহিত সংযুক্ত যে উগ্র বৃত্তি, তাহাকে আরভটী বৃত্তি বলা হয়। আরভটী বৃত্তির চারিটি ভেদের কথা বলা হইয়াছে—বস্তূত্থাপন, সংফেট, সংক্ষিপ্তি ও অবপাতন।

মায়া প্রভৃতি দ্বারা প্রকটিত ব্যাপারকে 'বস্তূত্থাপন' বলা হয়। যেমন, উদাত্তরাঘবে—

কেন অকস্মাৎ এই সর্ব্বজয়ী ভাস্বর রবির কিরণমালা আকাশব্যাপী নিশীথান্ধকারে আবৃত হইল ? কেন এই ফেরুপাল বীভৎসকবন্ধসমূহের কণ্ঠশোণিতে উদর পরিবহণ করিয়া মুখাগ্নি উদ্‌গীরণ করিতে করিতে তীব্রস্বরে চীৎকার করিতেছে ? —ইত্যাদি।

মূল

সংফেটস্তু সমাঘাতঃ ক্রুদ্ধসত্বরয়োর্দ্বয়োঃ ॥

যথা মালত্যাং মাধবাঘোরঘণ্টয়োঃ ।

---

সমাশ্রয়ত্বম্। গুরুং যুধিষ্ঠিরম্। উদ্ধতা বৃত্তিরিতি শেষঃ। মায়াদীত্যাদিনা ইন্দ্রজালগ্রহণম্ ॥

(ঝ) জীয়ন্তে পরভূয়ন্তে। আধ্মায়মানোদরা ঈষদ্দহ্যমানজঠরাঃ, পীয়মান-

### অনুবাদ

ক্রুদ্ধ ও ত্বরান্বিত দুইজনের মধ্যে পারস্পরিক সংঘাতকে (মারামারি) সংফেট বলে।

যথা, মালতী-মাধবে—মাধব ও অঘোরঘণ্টের মধ্যে সংঘাত।

### মূল

সংক্ষিপ্তা বস্তুরচনা শিল্পৈরিতরথাপি বা।
সংক্ষিপ্তি স্যান্নিবৃত্তৌ চ নেতুর্নেত্রন্তরগ্রহঃ ॥ ১৩৫

যথোদয়নচরিতে কলিঙ্গহস্তিপ্রয়োগঃ। দ্বিতীয়ং যথা—বালিনিবৃত্ত্যা সুগ্রীবঃ। যথা বা পরশুরামস্যৌদ্ধত্যনিবৃত্ত্যা শান্তত্বাপাদনম্—'পুণ্যা ব্রাহ্মণজাতিঃ'—ইতি।

### অনুবাদ

শিল্পকার্য্যের দ্বারা বা অন্যভাবে সংক্ষিপ্ত বস্তু রচনাকে সংক্ষিপ্তি বলে; এক পা.এর পরিবর্ত্তে অন্যপাত্রকে গ্রহণ করা হইলেও সংক্ষিপ্তি হয়।

যথা, উদয়ন-চরিতে—কাষ্ঠময়হস্তীপ্রস্তুতকরণ। দ্বিতীয় প্রকারের উদাহরণ, যথা—বালিরূপ পাত্রের নিবৃত্তি (মৃত্যু) হইলে সুগ্রীবের (পাত্রান্তরের) গ্রহণ; কিংবা, যেমন, পরশুরামের ঔদ্ধত্য নিবৃত্তি হইলে শান্তিভাবপ্রাপ্তি—'পুণ্যশীল ব্রাহ্মণজাতি' ইত্যাদি (বাক্যে)।

### মূল

প্রবেশত্রাসনিষ্ক্রান্তিহর্ষবিদ্রবসম্ভবম্।
অবপাতনমিত্যুক্তম্ ॥ ১৩৬

যথা কৃত্যরাবণে ষষ্ঠেঽঙ্কে—'(প্রবিশ্য খড়্গহস্তঃ পুরুষঃ') ইত্যতঃ প্রভৃতি নিষ্ক্রমণ পর্য্যন্তম্।

পূর্বমুক্তৈব ভারতী ॥

---

রুধিরাণাং মুখানলেনোক্ষত্বাজ্জঠরদাহঃ, ফেরবাঃ শৃগালাঃ। অত্র মায়োত্থাপিতং বস্তু। ইন্দ্রজালোত্থাপিতং বস্তু যথা—'এষ ব্রহ্মা সরোজে রজনিকরকলাশেখরঃ শঙ্করোঽয়ং দোর্ভির্দৈত্যান্তকোঽসৌ সধনুরসিগদাচক্রচিহ্নৈশ্চতুর্ভিঃ। এষোঽপ্যৈরাবতস্থ-

## অনুবাদ

প্রবেশ, ত্রাস, নিষ্ক্রান্তি, হর্ষ, ও পলায়ন হইতে সম্ভূত যে সংঘর্ষ, তাহাকে অবপাতন বলে। যেমন, কৃত্যরাবণের ষষ্ঠ অংকে (খড়্গহস্ত-পুরুষ প্রবেশ করিয়া) এইখান হইতে আরম্ভ করিয়া তাহার নির্গমন পর্য্যন্ত।

ভারতীবৃত্তি সম্বন্ধে পূর্বেই বলা হইয়াছে।

## মূল

অথ নাট্যোক্তয়ঃ—

(এ) অশ্রাব্যং খলু যদ্বস্তু তদিহ স্বগতং মতম্ ॥১৩৭
সর্ব্বশ্রাব্যং প্রকাশং স্যাত্তদ্ভবেদপবারিতম্।
রহস্যং তু যদন্যস্য পরাবৃত্য প্রকাশ্যতে ॥ ১৩৮
ত্রিপতাককরেণান্যানপবার্য্যান্তরা কথাম্।
অন্যোন্যামন্ত্রণং যৎ স্যাত্তজ্জনান্তে জনান্তিকম্ ॥ ১৩৯
কিং ব্রবীষীতি যন্নাট্যে বিনা পাত্রং প্রযুজ্যতে।
শ্রুত্বেবানুক্তমপ্যর্থং তৎ স্যাদাকাশভাষিতম্ ॥ ১৪০

যঃ কশ্চিদর্থো যস্মাদ্ গোপনীয়স্তস্যান্তরত ঊর্দ্ধং সর্ব্বাঙ্গুলিনামিতানামিকং ত্রিপতাকলক্ষণং করং কৃত্বান্যেন সহ যন্মন্ত্র্যতে তজ্জনান্তিকম্। পরাবৃত্তান্যস্য রহস্যকথনমপবারিতম্। শেষং স্পষ্টম্ ॥

ত্রিদশপতিবমা দেবি দেবাস্তথান্যে নৃত্যন্তি ব্যোম্নি চৈতাশ্চলচরণরণন্নূপুরা দিব্যনার্য্যঃ ॥' ইন্দ্রজালোত্থাপিতবস্তুকথনমাত্রমেবেদং নারভটীভেদঃ রৌদ্রবীভৎসান্ততরসূচকত্বাভাবাৎ। ইতরথা শিল্পেত্তবেণ, নেত্রন্তরত্বম্ ব্যক্তিভেদাদ্ধর্মভেদাচ্চ ভবতি। ধর্ম্মভেদান্নেত্রন্তরত্বমাহ—যথা পরশুবামস্তেত্যাদি। বিদ্রবঃ পলায়নম্। প্রবেশাদিসম্ভবং বস্তু অবপাতনমিত্যর্থঃ। পূর্বং স্থাপককর্ত্তব্যকথনাবসরে ॥

(এ) অশ্রাব্যং পরস্য শ্রবণাযোগ্যম্। পরাবৃত্ত্য স্থানান্তরং গত্বা। অন্তরা কথাং কথামধ্যে অন্যোন্যস্য যদামন্ত্রণং গুহ্যভাষণম্, জনান্তে জনসমীপে। কিং ব্রবীষীত্যুক্ত্বা, পাত্রং শ্রোতৃনটম্। শ্রুত্বা শ্রবণাভিনয়ং কৃত্বা। দত্তামিত্যাদি। নাম্নশ্চরমাঙ্কলম্ তেন দত্তান্তাদি নাম। দত্তপ্রায়াণি দত্তান্তবহুলানি বসন্তাদিষু বর্ণ্যস্য কলহংসাদে-

## অনুবাদ

অনন্তর নাট্যোক্তি-সমূহ—

যে উক্তি অন্যের শ্রাব্য নহে, তাহাকে 'স্বগত' বলে; সকলেই যাহা শুনিতে পাইবে তাহা হইবে 'প্রকাশ'; অন্য পাত্রের নিকট গোপনীয় কোন বস্তু যদি পিছন ফিরিয়া বলা হয়, তাহা হইলে তাহাকে 'অপবারিত' বলে; তিনটি পতাকার মত হস্ত দ্বারা অন্য পাত্রকে আবৃত করিয়া, অন্য সকলের কথার মধ্যে দুইজনের পরস্পর আলাপকে 'জনান্তিক' বলে। অন্য পাত্র না থাকিলে, কোন অনুক্ত বিষয় যেন শুনিয়াছে এইরূপ ভান করিয়া 'কি বলিতেছ'—এই কথা বলা হইলে, তাহাকে 'আকাশ-ভাষিত' বলা হয়।

যাহার নিকট হইতে কোন বিষয় গোপন করিতে হইবে, তাহার দিকে হাতটি ত্রিপতাকার মত করিয়া—(অর্থাৎ) সকল অঙ্গুলির মধ্যে অনামিকা অঙ্গুলিকে অবনত করিয়া, অপরের সহিত যে মন্ত্রণা, তাহা হইতেছে 'জনান্তিক'। অপরের দিকে পিছন ফিরিয়া যে গোপন কথোপকথন, তাহা হইতেছে 'অপবারিত'। অন্য অংশ সুস্পষ্ট।

## মূল

দত্তাং সিদ্ধাং চ সেনাং চ বেশ্যানাং নাম দর্শয়েৎ।
দত্তপ্রায়াণি বণিজাং চেটচেট্যোস্তথা পুনঃ।
বসন্তাদিষু বর্ণ্যস্য বস্তুনো নাম যদ্ভবেৎ ॥ ১৪১

বেশ্যা—যথা বসন্তসেনাদিঃ। বণিগ্বিষ্ণুদত্তাদিঃ। চেটঃ কলহংসাদিঃ। চেটী—মন্দারিকাদিঃ।

## অনুবাদ

বেশ্যা পাত্রগণের নামের শেষে 'দত্তা' 'সিদ্ধা' এবং 'সেনা' নাম দেখাইতে হইবে। বণিক পাত্রগণের নামও সাধারণতঃ 'দত্ত' হইবে।

---

র্যন্নাম তচ্চেটস্য চেট্যাশ্চ স্যাদিত্যর্থঃ। একশেষাভাবশ্চিন্ত্যঃ। গর্ভিতো গর্ভসন্ধিনা সূচিতো যোঽর্থঃ প্রয়োজনং তত্তৎপ্রকাশকমিত্যর্থঃ। নায়িকয়া সহিতো নায়কো

আবার বসন্তকালে বর্ণনীয় বস্তুর নামের মত চেট ও চেটী প্রভৃতির নাম হইবে।

বেশ্যা—যেমন—বসন্তসেনা প্রভৃতি। বণিক—যেমন বিষ্ণুদত্ত প্রভৃতি, চেট—কলহংস প্রভৃতি, চেটী-মন্দারিকা প্রভৃতি।

**মূল**

নাম কার্য্যং নাটকস্য গর্ভিতার্থপ্রকাশকম্ ॥ ১৪২

যথা রামাভ্যুদয়াদিঃ।

**অনুবাদ**

নাটকের নাম নাটকের বিষয়বস্তুর প্রকাশক হইবে।

যেমন—রামাভ্যুদয় প্রভৃতি।

**মূল**

নায়িকানায়কাখ্যানাং সংজ্ঞা প্রকরণাদিষু ॥

যথা—মালতীমাধবাদিঃ।

**অনুবাদ**

প্রকরণ প্রভৃতির নাম নায়িকা বা নায়কের নাম হইতে গৃহীত হইবে।

যেমন—মালতীমাধব প্রভৃতি।

**মূল**

নাটিকাসট্টকাদীনাং নায়িকাভির্বিশেষণম্ ॥ ১৪৩

যথা, রত্নাবলী-কর্পূরমঞ্জর্য্যাদিঃ।

**অনুবাদ**

নাটিকা, সট্টক প্রভৃতির নামকরণ হইবে নায়িকাগণের নামানুসারে। যেমন, রত্নাবলী, কর্পূরমঞ্জরী প্রভৃতি।

**মূল**

(ট) প্রায়েণ ণ্যন্তকঃ সাধির্গমেঃ স্থানে প্রযুজ্যতে ॥

---

নায়িকানায়কঃ। অন্যথৈকশেষপ্রসঙ্গাৎ। প্রকরণাদিম্বিত্যাদিপদেন ভাণাদিপরিগ্রহঃ। এতৎ প্রায়িকং তেন সৌগন্ধিকাহরণাদিসংজ্ঞাপি ॥

(ট) প্রায়েণেতি। 'এতেন সুহং চিট্ঠউ অজ্জউত্তো। অহং গমিস্সম্'

যথা শাকুন্তলে—ঋষী—'গচ্ছাবঃ' ইত্যর্থে সাধয়াবস্তাবৎ।

**অনুবাদ**

( গমনার্থক ) গম্ ধাতুর স্থানে প্রায়ই ( নাটকে ) ণিজন্ত 'সাধ' ধাতুর প্রয়োগ হয়।

যেমন,—শকুন্তলা নাটকে—ঋষিদ্বয়—'গচ্ছাবঃ'—এই অর্থে সাধয়াবস্তাবৎ— ( ব্যবহার করিয়াছেন )।

**মূল**

রাজা স্বামীতি দেবেতি ভৃত্যৈর্ভট্টেতি চাধমৈঃ ॥ ১৪৪
রাজর্ষিভির্বয়স্যেতি তথা বিদূষকেণ চ।
রাজন্নিত্যৃষিভির্বাচ্যঃ সোঽপত্যপ্রত্যয়েন চ ॥ ১৪৫
স্বেচ্ছয়া নামভির্বিপ্রৈর্বিপ্র আর্যেতি চেতরৈঃ।
বয়স্যেত্যথবা নাম্না বাচ্যো রাজ্ঞা বিদূষকঃ ॥ ১৪৬
বাচ্যৌ নটীসূত্রধারাবার্য্যনাম্না পরস্পরম্।
সূত্রধারং বদেদ্ভাব ইতি বৈ পারিপার্শ্বিকঃ। ১৪৭
সূত্রধারো মারীষেতি হণ্ডে ইত্যধমৈঃ সমাঃ।
বয়স্যেত্যুত্তমৈর্হংহো মধ্যৈরার্য্যেতি চাগ্রজঃ ॥ ১৪৮

ইত্যুত্থায গচ্ছতি ইত্যে বক্তাবল্যা' গমেঃ প্রযোগোঽপি। রাজা বাচ্যঃ ইত্যন্বয়ঃ। স রাজা, অপত্যপ্রত্যয়েন চ, অপত্যপ্রত্যযান্তপদেন চেত্যর্থঃ। যথা—দাশরথে, পৌরব, পাণ্ডব ইত্যাদি। এতচ্চ পুত্রাদিসম্বন্ধিপদোপলক্ষণম্। তেন রঘুনন্দন ইত্যাদিনাপি। স্বেচ্ছয়েতি। অপত্যপ্রত্যযেন নামভির্বা বিপ্রৈর্বিপ্রো বাচ্যঃ। ইতরৈঃ ক্ষত্রিয়াদিভিরার্যেতি বিপ্রো বাচ্য ইত্যর্থঃ। তেনানর্ঘরাঘবাদৌ বিশ্বামিত্রেতি কৌশিকেতি কুশিকনন্দনেত্যাদিনা শতানন্দেন বিশ্বামিত্র উক্তঃ। আর্য্যনাম্না আর্য্যশব্দেন নাট্যযোগ্যত্বাদার্য্যশব্দেনাহ্বানম্। তং পারিপার্শ্বিকম্। সমা আত্মতুল্যাঃ, উত্তমৈঃ সমা বয়স্যেতি বাচ্যাঃ। মধ্যমৈর্হংহো ইতি সমা বাচ্যাঃ। সর্বৈরার্য্যেত্যগ্রজো বাচ্যঃ, ইতরো যুবা বালশ্চ। গোত্রেণ অপত্যপ্রত্যয়ান্তেন। অয়মমাত্যঃ। প্রশান্তো বীতরাগঃ। পূজ্যো জনঃ শিষ্যাদ্যৈঃ স্বগৃহীতাভিধো বিনিগদ্যতে ইত্যন্বয়ঃ। স্বগৃহীতা স্বেচ্ছয়া প্রযুক্তা অভিধা পূজ্যত্বপ্রকাশকনাম

ভগবন্নিতি বক্তব্যাঃ সর্বৈর্দেবর্ষিলিঙ্গিনঃ।
বদেদ্রাজ্ঞীং চ চেটীং চ ভবতীতি বিদূষকঃ ॥ ১৪৯
আয়ুষ্মন্ রথিনং সূতো বৃদ্ধং তাতেতি চেতরঃ।
বৎসপুত্রকতাতেতি নাম্না গোত্রেণ বা সুতঃ ॥ ১৫০
শিষ্যোঽনুজশ্চ বক্তব্যোঽমাত্য আর্যেতি চাধমৈঃ।
বিপ্রৈরয়মমাত্যেতি সচিবেতি চ ভণ্যতে ॥ ১৫১
সাধো! ইতি তপস্বী চ প্রশান্তশ্চোচ্যতে বুধৈঃ।
স্বগৃহীতাভিধঃ পূজ্যঃ শিষ্যাদ্যৈর্বিনিগদ্যতে ॥ ১৫২
উপাধ্যায়েতি চাচার্যো মহারাজেতি ভূপতিঃ।
স্বামীতি যুবরাজস্তু কুমারো ভর্তৃদারকঃ ॥ ১৫৩
ভদ্রসৌম্যমুখেত্যেবমধমৈস্তু কুমারকঃ।
বাচ্যা প্রকৃতিভী রাজ্ঞঃ কুমারী ভর্তৃদারিকা ॥ ১৫৪
পতির্যথা তথা বাচ্যা জ্যেষ্ঠমধ্যাধমৈঃ স্ত্রিয়ঃ।
হলেতি সদৃশী প্রেষ্যা হঞ্জে বেশ্যাজ্জুকা তথা ॥ ১৫৫
কুট্টিন্যম্বেত্যনুগতৈঃ পূজ্যা চ জরতী জনৈঃ।
আমন্ত্রণৈশ্চ পাষণ্ডা বাচ্যাঃ স্বসময়াগতৈঃ ॥ ১৫৬
শকা-(শক্যা)-দয়শ্চ সংভাষ্যা ভদ্রদত্তাদিনামভিঃ।
যস্য যৎকর্ম শিল্পং বা বিদ্যা বা জাতিরেব বা ॥
তেনৈব নাম্না বাচ্যোঽসৌ জ্ঞেয়াশ্চান্যে যথোচিতম্ ॥ ১৫৭

ভগবন্নিতি মহাভাগেত্যাদি বা যস্য সঃ। মহারাজেতি। স্বামী বা ভূপতির্বিনিগদ্যতে ইত্যন্বয়ঃ। যুবরাজঃ কুমারো ভর্তৃদারকো বা বাচ্যঃ, কুমারকো যুবরাজঃ। পতির্যথেতি। উত্তমেনোত্তমা স্ত্রী বয়স্যেতি, মধ্যেন মধ্যমা হংহো ইতি, অধমেনাধমা হণ্ডে ইতি বাচ্যেত্যর্থঃ। সদৃশী আত্মতুল্যা। কুট্টিনী তথা অজ্জুকা বাচ্যা। অনুগতৈঃ সেবকৈঃ পূজ্যা অম্বেতি বাচ্যা। জরতী বৃদ্ধা জনৈরম্বেতি বাচ্যা। আমন্ত্রণৈঃ সম্বোধনপদৈঃ। স্বসময়াগতৈঃ, স্বসঙ্কেতপ্রাপ্তৈঃ কাপালিকেত্যাদিভিঃ। শকাদয়োঽন্তঃপুরসহায়াশ্চ প্রাগুক্তাঃ। কর্ম মালাকরণাদি। শিল্পং কলাদিকর্ম। বিদ্যা মীমাংসাদিঃ। জাতির্ব্রাহ্মণত্বাদিঃ। তেনৈব তৎকাব্যাদিপ্রকাশকেন

## অনুবাদ

(অমাত্য প্রভৃতি) ভৃত্যগণ রাজাকে 'স্বামী বা দেব'—শব্দে এবং অধম পাত্রগণ 'ভট্ট' শব্দে সম্বোধন করিবেন; রাজর্ষিগণ তথা বিদূষক 'বয়স্য' বলিয়া সম্বোধন করিবেন; ঋষিগণ রাজাকে 'রাজন্' বা অপত্য-প্রত্যয় যুক্ত শব্দে সম্বোধন করিবেন। ব্রাহ্মণগণ ব্রাহ্মণকে ইচ্ছানুযায়ী অপত্যপ্রত্যয়যুক্ত শব্দে বা নিজ বিশেষ নামে এবং অপর সকলে ব্রাহ্মণকে 'আর্য' শব্দে সম্বোধন করিবেন। রাজা বিদূষককে 'বয়স্য' বলিয়া বা নিজ নামে সম্বোধন করিবেন। নটী ও সূত্রধার পরস্পরকে 'আর্য' নামে সম্বোধন করিবেন। পারিপার্শ্বিক সূত্রধারকে 'ভাব' শব্দে সম্বোধন করিবেন; সূত্রধার পারিপার্শ্বিককে 'মারিষ' বলিবেন এবং অধম ব্যক্তিগণ পরস্পরকে আহ্বান করিবেন 'হণ্ডে' শব্দে; উত্তম ব্যক্তিগণ পরস্পরকে 'বয়স্য', মধ্যম ব্যক্তিগণ 'হংহো' এবং কনিষ্ঠগণ অগ্রজকে 'আর্য' শব্দে সম্বোধন করিবেন। সমস্ত দেবতা, ঋষি ও দণ্ড-কমণ্ডলুধারীকে 'ভগবন' শব্দে সম্বোধন করিতে হইবে।

বিদূষক রাজ্ঞী ও চেটীকে 'ভবতি' বলিয়া সম্বোধন করিবেন। সূত রথীকে বলিবেন—'আয়ুষ্মন্'; অন্য ব্যক্তিগণ বৃদ্ধকে 'তাত' বলিয়া সম্বোধন করিবেন। পুত্র, শিষ্য ও কনিষ্ঠ ভ্রাতাকে—বৎস, পুত্রক, তাত, নিজ নাম বা গোত্রসূচক শব্দ দ্বারা আহ্বান করিবেন। অধম পাত্রগণ—অমাত্যকে 'আর্য' বলিয়া এবং ব্রাহ্মণগণ ইহাকে 'অমাত্য' বা 'সচিব' শব্দে আহ্বান করিবেন।

তপস্বী ও প্রশান্তচিত্ত (ব্রহ্মবিদ্) ব্যক্তিকে জ্ঞানিগণ 'সাধো' শব্দে সম্বোধন করিবেন। শিষ্য প্রভৃতি ব্যক্তিবর্গ পূজ্য ব্যক্তিগণকে 'সুগৃহীতাভিধ' শব্দে সম্বোধন করিবেন। আচার্যকে 'উপাধ্যায়' এবং ভূপতিকে 'মহারাজ' অথবা 'স্বামিন্' এবং যুবরাজকে 'কুমার বা ভর্তৃদারক' শব্দে সম্বোধন করিতে হইবে। অধম পাত্রগণ কুমারকে 'ভদ্র বা সৌম্যমুখ'

মালাকারাদিপদেন। অসৌ মালাকারাদিঃ। জ্ঞেয়শ্চেতি। অন্যে মিত্রাদয়ো মিত্রাদিপদেন বাচ্যা ইত্যর্থঃ॥

শব্দে সম্বোধন করিবে। প্রজাবর্গ রাজকুমারীকে 'ভর্ত্তৃদারিকা' বলিবেন।

উত্তম, মধ্যম ও অধম ব্যক্তিগণ পতিকে যেমনভাবে সম্বোধন করেন, তেমনি তাঁহাদের পত্নীদিগকেও সম্বোধন করিবেন।

আত্মতুল্য সেবিকাকে 'হলা', বেশ্যাকে 'হঞ্জে' এবং কুট্টিনীকে 'অজ্জুকা' বলিয়া সম্বোধন করিবে ; পূজনীয়া বৃদ্ধা স্ত্রীলোককে অনুগত ব্যক্তিগণ 'অম্ব' বলিয়া সম্বোধন করিবে। [এই অংশের অনুবাদ এইরূপও হইতে পারে— "আত্মতুল্য স্ত্রীলোকগণ পরস্পরকে 'হলা', দাসীগণকে 'হঞ্জে', বেশ্যাকে ও কুট্টিনীকে 'অজ্জুকা' বলিয়া সম্বোধন করিবে। অনুগতজন কুট্টিনীকে 'অম্ব' বলিয়া সম্বোধন করিবে। পূজনীয়া বৃদ্ধাকেও 'অম্ব' বলিয়া সম্বোধন করিবে। ]

পাষণ্ডগণকে ( কাপালিকদিগকে ) নিজ নিজ ক্রিয়ানুসারে 'কাপালিক' প্রভৃতি শব্দে সম্বোধন করিবে। শক প্রভৃতিকে 'ভদ্রদত্ত' প্রভৃতি নামে সম্বোধন করিবে। যাহার যে কার্য্য, শিল্প, বিদ্যা, বা জাতি, তাহাকে তদনুসারে সম্বোধন করিবে। অন্যান্য ক্ষেত্রেও যথোপযুক্তভাবে সম্বোধন করিবে।

## মূল

অথ ভাষাবিভাগঃ—

(ঠ) পুরুষাণামনীচানাং সংস্কৃতং স্যাৎ কৃতাত্মনাম্ ॥ ১৫৮
শৌরসেনী প্রযুক্তব্যা তাদৃশীনাং চ যোষিতাম্।
আসামেব তু গাথাসু মহারাষ্ট্রীং প্রযোজয়েৎ ॥ ১৫৯
অত্রোক্তা মাগধী ভাষা রাজান্তঃপুরচারিণাম্।
চেটানাং রাজপুত্রানাং শ্রেষ্ঠানাং চার্ধমাগধী ॥ ১৬০

---

(ঠ) অনীচানামুত্তমমধ্যমানাম্। কৃতাত্মনাং পণ্ডিতানামিত্যর্থঃ। তাদৃশীনামনীচানাং, গাথাসু শ্লোকেষু। অত্র নাটকাদৌ। রাজান্তঃপুরচারিণাং বামনাদীনাম্। চেটানাং ভৃত্যানাম্। প্রাচ্যা গৌড়ীয়াঃ। ধূর্ত্তানামক্ষদেবিনাম্। দাক্ষিণাত্যা বৈদর্ভী। পিশাচবাক্ চেটানামপীত্যন্বয়ঃ। অনীচানামুৎকৃষ্টচেটানাঞ্চ শৌরসেনী। গ্রহবিচারিণী দেবজ্ঞাঃ। সৈব শৌরসেনী এব। প্রাকৃতং

প্রাচ্যাং বিদূষকাদীনাং, ধূর্ত্তানাং স্যাদবন্তিজা।
যোধনাগরিকাদীনাং দাক্ষিণাত্যা হি দীব্যতাম্ ॥ ১৬১
শবরাণাং শকাদীনাং শাবরীং সংপ্রযোজয়েৎ।
বাহ্লীকভাষোদীচ্যানাং দ্রাবিড়ী দ্রাবিড়াদিষু ॥ ১৬২
আভীরেষু তথাভীরী চাণ্ডালী পুক্কসাদিষু।
আভীরী শাবরী চাপি কাষ্ঠপাত্রোপজীবিষু ॥ ১৬৩
তথৈবাঙ্গারকারাদৌ পৈশাচী স্যাৎ পিশাচবাক্।
চেটীনামপ্যনীচানামপি স্যাৎ শৌরসেনিকা ॥ ১৬৪
বালানাং ষণ্ডকানাঞ্চ নীচগ্রহবিচারিণাম্।
উন্মত্তানামাতুরাণাং সৈব স্যাৎ সংস্কৃতং ক্বচিৎ ॥ ১৬৫
ঐশ্বর্য্যেন প্রমত্তস্য দারিদ্র্যোপদ্রুতস্য চ।
ভিক্ষুবন্ধধরাদীনাং প্রাকৃতং সংপ্রযোজয়েৎ ॥ ১৬৬
সংস্কৃতং সংপ্রযোক্তব্যং লিঙ্গিনীষূত্তমাসু চ।
দেবীমন্ত্রিসুতাবেশ্যাস্বপি কৈশ্চিত্তথোদিতম্ ॥ ১৬৭
যদ্দেশ্যং নীচপাত্রন্তু তদ্দেশ্যং তস্য ভাষিতম্।
কার্য্যতশ্চোত্তমাদীনাং কার্য্যো ভাষাবিপর্য্যয়ঃ ॥ ১৬৮
যোষিৎসখীবালবেশ্যাকিতবাপ্সরসাং তথা।
বৈদগ্ধ্যার্থং প্রদাতব্যং সংস্কৃতং চান্তরান্তরা ॥ ১৬৯

এষামুদাহরণান্যাকরেষু বোদ্ধব্যানি। ভাষালক্ষণানি মম তাতপাদানাং ভাষার্ণবে।

**অনুবাদ**

যাঁহারা নীচ নহেন, এমন শিক্ষিত পুরুষগণের ( অর্থাৎ শিক্ষিত উত্তম ও মধ্যম পুরুষপাত্রগণের ) ভাষা হইবে সংস্কৃত। এইরূপ স্ত্রীলোকের

---

শৌরসেন্যাদিদ্রাবিড়ীপর্য্যন্তানামন্যতমাং মহারাষ্ট্রীং বা। লিঙ্গিনীষু সন্ন্যাসাদিচিহ্নধারিণীষু। কার্য্যত ইতি। উত্তমস্য রাজান্তঃপুরচারিত্বে মাগধী, ন তু সংস্কৃতম্। [illegible]পি। অতএবানর্ঘরাঘবাদৌ রাজপুত্রস্যাপি রামচন্দ্রাদে[illegible]কার্য্যকারিত্বেন সংস্কৃতেনৈব ব্যবহারো বর্ণিতঃ, ন [illegible]মাগধ্যা। বৈদগ্ধ্যার্থং বৈদগ্ধ্যজ্ঞাপনার্থম্।

ভাষা হইবে শৌরসেনী ( প্রাকৃত ) ; গান বা শ্লোকে এইরূপ স্ত্রীলোকের ভাষা হইবে মহারাষ্ট্রী। রাজার অন্তঃপুরবাসিগণের ভাষা হইবে মাগধী। চেট, রাজপুত্র ও শ্রেষ্ঠিগণের ভাষা হইবে অর্ধমাগধী। বিদূষক প্রভৃতির ভাষা হইবে প্রাচ্য ( অর্থাৎ গৌড়ীয় ), ধূর্ত্তগণের ( জুয়াড়ী ) ভাষা হইবে অবন্তিজা ( অবন্তিকা ) ; ক্রীড়ারত যোদ্ধা ও নাগরিক প্রভৃতিগণের ভাষা হইবে দাক্ষিণাত্যা ( বৈদর্ভী ভাষা ), শক ও শবরগণের ক্ষেত্রে শাবরী ভাষার প্রয়োগ হইবে ; উত্তর-ভারতের ব্যক্তিগণের ভাষা হইবে বাহ্লীক এবং দ্রাবিড়গণের ভাষা হইবে দ্রাবিড়ী। গোপগণের ভাষা হইবে আভীরী এবং চণ্ডাল প্রভৃতিগণের ভাষা হইবে চাণ্ডালী। কাষ্ঠোপজীবী আভীরী ভাষা এবং পত্রোপজীবী শাবরী ভাষা ব্যবহার করিবে। অঙ্গারকার ( কামার ) প্রভৃতিও আভীরী বা শাবরী ভাষা ব্যবহার করিবে। পিশাচগণ পৈশাচী ভাষা প্রয়োগ করিবে। নীচ নহে, এমন চেটিগণের ভাষা হইবে শৌরসেনী, বালক, নপুংসক, নীচ গ্রহাচার্য্য, উন্মত্ত ও আতুর ব্যক্তিগণের ভাষাও হইবে শৌরসেনী ; কিন্তু কখন কখনও ইহারা সংস্কৃতও ব্যবহার করিতে পারিবে। ধনমদে মত্ত, দারিদ্র্যক্লিষ্ট, ভিক্ষু ও সন্ন্যাসীর ভাষা হইবে প্রাকৃত। সন্ন্যাসিনীগণ ও উত্তম স্ত্রীলোকগণের ক্ষেত্রে সংস্কৃত ভাষার প্রয়োগ হইবে, কেহ কেহ বলেন—রাজ্ঞী, মন্ত্রিকন্যা এবং বেশ্যার ক্ষেত্রেও সংস্কৃত ভাষার ব্যবহার হইবে। নীচপাত্রগণের ভাষা নিজ নিজ দেশের উপযোগী হইবে। প্রয়োজন হইলে উত্তমপ্রকৃতির স্ত্রীলোকগণের ভাষার ব্যতিক্রম হইতে পারিবে। বৈচিত্র্য-সম্পাদনের জন্য স্ত্রীপাত্র, সখী, বালক, বেশ্যা, ধূর্ত্ত ও অপ্সরাগণের ক্ষেত্রে মাঝে মাঝে সংস্কৃত ভাষার প্রয়োগ হইবে।

আকর নাটকাবলীতে ইহাদের উদাহরণ খুঁজিয়া লইতে হইবে। আমার পিতৃদেবের ভাষার্ণবে ভাষালক্ষণসমূহ পাওয়া যাইবে।

অন্তরান্তরা তত্তদ্ভাষাণাং মধ্যে। এষাং ভাষাবিশেষাণাম্। আকরেষু নাটকাদিষু ভাষার্ণবে বোধ্যানীতি পূর্বেণান্বয়ঃ ॥

## মূল

(ভ) ষট্‌ত্রিংশল্লক্ষণান্যত্র নাট্যালংকৃতয়স্তথা ।
ত্রয়স্ত্রিংশৎ প্রযোজ্যানি বীথ্যঙ্গানি ত্রয়োদশ ।
লাস্যাঙ্গানি দশ যথালাভং রসব্যপেক্ষয়া ॥ ১৭০

যথালাভং প্রযোজ্যানীতি সম্বন্ধঃ । অত্রেতি নাটকে ।

## অনুবাদ

রসের প্রয়োজন বিচার করিয়া নাটকে ছত্রিশ প্রকার লক্ষণ, তেত্রিশ প্রকার অলংকাব, তের প্রকাব বীথ্যঙ্গ এবং দশ প্রকার লাস্যাংগের যথাসম্ভব প্রয়োগ করিতে হইবে ।

'যথাযোগ্যভাবে প্রযোগ করিতে হইবে'—ইহাই হইতেছে সম্বন্ধ—'অত্র' অর্থ নাটকে ।

## মূল

তত্র লক্ষণানি—

ভূষণাক্ষরসংঘাতৌ শোভোদাহরণং তথা ।
হেতুসংশয়দৃষ্টান্তাস্তুল্যতর্কঃ পদোচ্চয়ঃ ॥ ১৭১
নিদর্শনাভিপ্রায়ৌ চ প্রাপ্তির্বিচার এব চ ।
দিষ্টোপদিষ্টে চ গুণাতিপাতাতিশয়ৌ তথা ॥ ১৭২
বিশেষণনিরুক্তী চ সিদ্ধির্ভ্রংশ-বিপর্য্যয়ৌ ।
দাক্ষিণ্যানুনয়ৌ মালার্থাপত্তির্গর্হণং তথা ॥ ১৭৩
পৃচ্ছা প্রসিদ্ধিঃ সারূপ্যং সংক্ষেপো গুণকীর্ত্তনম্ ।
লেশো মনোরথোঽনুক্তসিদ্ধিঃ প্রিয়বচস্তথা ॥ ১৭৪

---

(ভ) যথালাভং যথাযোগ্যম্ । রসব্যপেক্ষয়া রসাকাঙ্ক্ষয়া, যস্মিন্ রসে যদাকাঙ্ক্ষিতং যোগ্যঞ্চ ভবতি তৎ তস্মিন্ বর্ণনীয়মিতি ভাবঃ । গুণৈর্মাধুর্য্যোজঃপ্রসাদৈঃ, সালঙ্কারৈঃ যমকোপমাদ্যলঙ্কারসহিতৈঃ যোগঃ পরস্পরমেলকঃ । আক্ষিপন্তি নিন্দন্তি, কোষো বীজকোষো ভাণ্ডাগারশ্চ, দণ্ডো নালং চতুর্থোপায়শ্চ । অত্রার-বিন্দানামচেতনতয়া নিন্দা ন সম্ভবতীতি উপমা কল্প্যতে ইতি নিদর্শনা । এবঞ্চ নিদর্শনার্থান্তরন্যাসশ্লেষালঙ্কারসহিতাভ্যাং মাধুর্য্যপ্রসাদাভ্যাং যোগঃ । চিত্রো বিবিধ-

### অনুবাদ

তন্মধ্যে লক্ষণসমূহ হইতেছে—

ভূষণ, অক্ষরসংঘাত, শোভা, উদাহরণ, হেতু, সংশয়, দৃষ্টান্ত, তুল্যতর্ক, পদোচ্চয, নিদর্শন, অভিপ্রায, প্রাপ্তি, বিচার, দিষ্ট, উপদিষ্ট, গুণাতিপাত, অতিশয়, বিশেষণ, নিরুক্তি, সিদ্ধি, ভ্রংশ, বিপর্য্যয, দাক্ষিণ্য, অনুনয়, মালা, অর্থাপত্তি, গর্হণ, পৃচ্ছা, প্রসিদ্ধি, সারূপ্য, সংক্ষেপ, গুণকীর্ত্তন, লেশ, মনোরথ, অনুক্তসিদ্ধি ও প্রিযবচ।

### মূল

তত্র—

লক্ষণানি গুণৈঃ সালংকারৈর্যোগস্তু ভূষণম্ ॥ ১৭৫

যথা—

আক্ষিপন্ত্যরবিন্দানি মুগ্ধে! তব মুখশ্রিয়ম্।
কোষদণ্ডসমগ্রাণাং কিমেষামস্তি দুষ্করম্ ॥

### অনুবাদ

অলংকারসমূহের সহিত গুণাবলীর সংযোগকে ভূষণ বলা হয়। যথা—

হে মুগ্ধে! পদ্মসমূহ তোমার মুখশোভাকে নিন্দা করিতেছে। কোষ (বীজকোষ) ও দণ্ডে (মৃণাল) পরিপূর্ণ ইহার পক্ষে কি দুষ্কর হইতে পারে।

### মূল

বর্ণনাক্ষরসংঘাতশ্চিত্রার্থৈরক্ষরৈর্মিতৈঃ ॥

যথা, শাকুন্তলে—'রাজা—কচ্চিৎ সখীং বো নাতিবাধতে শরীর-সংতাপঃ।' প্রিয়ংবদা—'সম্পদং লধোসহো উঅসমং গমিস্সদি' [ সাম্প্রতং লব্ধৌষধমুপশমং গমিষ্যতি ]

মনোরমঃ অর্থো যেষাং তৈরক্ষরৈঃ পদৈঃ। বো যুষ্মাকং, সখীং শকুন্তলাম্, শরীরসন্তাপঃ স্মরজ্বালা। সম্পদমিতি, 'সাম্প্রতং লব্ধৌষধমুপশমং গমিষ্যতি' ইতি সংস্কৃতম্। সিদ্ধৈঃ সাধয়িতুমারব্ধৈঃ। [illegible]

## অনুবাদ

বিদগ্ধ এবং মনোরম অর্থযুক্ত পরিমিত অক্ষরের দ্বারা বিষয় বর্ণনাকে অক্ষরসংঘাত বলে।

যথা—শাকুন্তলে—'রাজা—শরীর তাপ তোমার সখীকে কষ্ট দেয় না তো?' প্রিয়ংবদা—'উপস্থিত ঔষধ পাইয়া উপশম লাভ করিবে'।

## মূল

সিদ্ধৈরর্থৈঃ সমং যত্রাপ্রসিদ্ধোঽর্থঃ প্রকাশতে।
শ্লিষ্টশ্লক্ষ্ণচিত্রার্থা সা শোভেত্যভিধীয়তে॥ ১৭৬

যথা—

সদ্বংশসম্ভবঃ শুদ্ধঃ কোটিদোঽপি গুণান্বিতঃ।
কামং ধনুরিব ক্রূরো বর্জনীয়ঃ সতাং প্রভুঃ॥

## অনুবাদ

যেখানে সিদ্ধ অর্থের সহিত অপ্রসিদ্ধ অর্থও প্রকাশিত হয়, এবং শ্লেষযুক্ত বিচিত্র অর্থের যোগ থাকে সেখানে তাহাকে 'শোভা' বলা হয়।

যেমন—সদ্বংশজাত, শুদ্ধ, কোটি কোটি ধনদানকারী ও গুণান্বিত হইলেও প্রভু যদি ক্রূর প্রকৃতির হন, তাহা হইলে সৎব্যক্তিগণ তাহাকে ধনুরূপ কামের ন্যায় পরিত্যাগ করিবেন।

## মূল

(চ) যত্র তুল্যার্থযুক্তেন বাক্যেনাভিপ্রদর্শনাৎ।
সাধ্যতেঽভিমতশ্চার্থস্তদুদাহরণং মতম্॥ ১৭৭

যথা—

---

বর্ণনা, বংশঃ অন্ববায়ো বেণুশ্চ। কোটিঃ সংখ্যাবিশেষোঽগ্রঞ্চ, গুণঃ শৌর্য্যাদিঃ মৌর্ব্বী চ, ক্রূরঃ কুটিলঃ কঠিনশ্চ। অত্র সিদ্ধৈরন্বয়াদিভিঃ সমমেকদৈব প্রসিদ্ধো বেণ্বাদিরর্থো ভাষতে॥

(চ) অভিপ্রদর্শনাৎ বক্তুরভিপ্রায়জ্ঞাপনাৎ, সাধ্যতে জ্ঞাপ্যতে, অভিমতো বোদ্ধুরিষ্টঃ। অনুক্তোক্তি। অন্যস্বরূপেণ তুল্যার্থযুক্তবাক্যোক্তিরিয়ম্। যথা

অনুযান্ত্যা জনাতীতং কান্তং সাধু ত্বয়া কৃতম্ ।
কা দিনশ্রীর্বিনার্কেন বা নিশা শশিনা বিনা ॥

### অনুবাদ

যেখানে তুল্যার্থযুক্ত বাক্যের দ্বারা উদ্দিষ্ট অর্থের অভিপ্রায়বোধ করাইয়া অভিপ্রেত অর্থ সাধিত হয়, সেখানে 'উদাহরণ' নামক লক্ষণ হয়। যেমন—অসামান্য গুণশালী (বা বনগমনোদ্যত) স্বামীকে অনুগমন করিয়া তুমি ভাল কাজই করিয়াছ। সূর্য্য ব্যতীত দিনের শোভা কোথায়, চন্দ্র ব্যতীত রাত্রিই বা কোথায় ?

### মূল

হেতুর্বাক্যং সমাসোক্তমিষ্টকৃদ্ধেতুদর্শনাৎ ॥ ১৭৮

যথা, বেণ্যাং ভীমং প্রতি—'চেটি এবং মএ ভণিদং ভানুমদি তুহ্মাণং অমুক্কেসু কেসেসু কহং দেবীএ কেসা সংজমিঅন্তিত্তি। [ এবং ময়া ভণিতং ভানুমতি ! যুষ্মাকমমুক্তেষু কেশেষু কথং দেব্যাঃ কেশাঃ সংযম্যন্তে—সংস্কৃতম্ ]

### অনুবাদ

কারণ প্রদর্শনপূর্বক ইষ্টার্থসাধক যে সংক্ষিপ্ত বাক্য ব্যবহাব করা হয়, তাহাকে 'হেতু' বলে। যেমন, বেণীসংহারে ভীমের প্রতি চেটী—'আমি এইরূপ বলিয়াছি—ভানুমতি ! তোমার কেশ মুক্ত না থাকিলে দেবী (দ্রৌপদী) কি করিয়া কেশ-বন্ধন করিবেন ?

### মূল

সংশয়োঽজ্ঞাততত্ত্বস্য বাক্যে স্যাদ্ যদনিশ্চয়ঃ ॥

যথা—যযাতিবিজয়ে—

দিনশ্রীরিব শশিনং বিনা নিশেব কান্তং বিনা যোষিদশোভেবেতি প্রতীয়তে। সমাসেন সংক্ষেপেণ, উক্তমিষ্টবদভীষ্টার্থবোধকরম্। এবং ময়া ইতি। 'এবং ময়া ভণিতম্। ভানুমতি! যুষ্মাকং কেশেষু অমুক্তেষু কথমস্মাকং দেব্যাঃ কেশাঃ সংযম্যন্তে' ইতি সং। অত্র দ্রৌপদীকেশাসংযমনস্য হেতুর্ভানুমতীকেশামোক্ষণং তদ্দর্শনেন দুর্য্যোধনবধে সত্যেব দেব্যাঃ কেশবন্ধনং ভবিষ্যতীতি অভিমতার্থ-

ইয়ং স্বর্গাধিনাথস্য লক্ষ্মীঃ কিং যক্ষকন্যকা।
কিং চাস্য বিষয়স্যৈব দেবতা কিমু পার্বতী ॥

অনুবাদ

যিনি তত্ত্বসম্বন্ধে অজ্ঞ, তাঁহার বাক্যে যে অনিশ্চয়তা, তাহাকে সংশয় বলে।

যেমন—যযাতি-বিজয়ে—

ইনি কি স্বর্গপতির লক্ষ্মী, না যক্ষকন্যা, না এই দেশের অধিদেবতা, না পার্বতী ?

মূল

দৃষ্টান্তো যস্তু পক্ষেঽর্থসাধনায় নিদর্শনম্ ॥ ১৭৯

যথা বেণ্যাম,—সহদেবঃ—'আর্য! উচিতমেবৈতত্তস্যাঃ, যতো দুর্য্যোধনকলত্রং হি সা' ইত্যাদি।

অনুবাদ

বক্তব্যবিষয়ের অর্থবোধের নিমিত্ত যে হেতু প্রদর্শন করা হয় তাহাকে 'দৃষ্টান্ত' বলে।

যেমন—বেণীসংহারে—সহদেব—'আর্য! এই রমণীর পক্ষে ইহা উচিত হইয়াছে, যেহেতু সে দুর্যোধনের পত্নী।' ইত্যাদি।

মূল

তুল্যতর্কো যদর্থেন তর্কঃ প্রকৃতিগামিনা ॥*

যথা, তত্রৈব—

* 'প্রকৃতগামিনা'—ইতি পাঠান্তরম্। সেক্ষেত্রে অর্থ হইবে—আলোচ্য-বিষয়ের সহিত সংশ্লিষ্ট ব্যাপার হইতে যে তর্ক বা বিষয়ানুসন্ধান, তাহাকে তুল্যতর্ক বলে।

---

বোধঃ। অজ্ঞাততত্ত্বস্য অজ্ঞাতবিশেষস্য। যদিত্যব্যয়ং 'যঃ' ইত্যর্থে। বিষয়স্য দেশস্য। দৃষ্টান্ত ইতি। পক্ষেঽর্থস্য সাধ্যস্য সাধনায় জ্ঞাপনায়, নিদর্শনং হেতুদর্শনম্। তস্যাঃ ভানুমত্যাঃ। সা ভানুমতী। অর্থেন বস্তুনা তর্কো ভাবার্থ-সূচনম্, প্রকৃতিগামিনা প্রকৃতেন ন তু প্রকৃতিবিপর্য্যাসরূপেণ অদ্ভুতেন। প্রায়েণৈব

প্রায়েণৈব হি দৃশ্যন্তে কামং স্বপ্নাঃ শুভাশুভাঃ।
শতসংখ্যা পুনরিয়ং সানুজং স্পৃশতীব মাম্॥

অনুবাদ

স্বাভাবিক অর্থের সহিত সামঞ্জস্যযুক্ত তর্ককে 'তুল্যতর্ক' বলে। যেমন, সেই নাটকেই—

প্রায়ই শুভাশুভ স্বপ্নসমূহ যথেষ্ট দেখা যায়। কিন্তু এই শত সংখ্যা অনুজগণের সহিত আমাকেই যেন লক্ষ্য করিতেছে।

মূল

সংচয়োঽর্থানুরূপো যঃ পদানাং স পদোচ্চয়ঃ॥ ১৮০

যথা শাকুন্তলে—

(ণ) অধরঃ কিশলয়রাগঃ কোমলবিটপানুকারিণৌ বাহূ।
কুসুমমিব লোভনীয়ং যৌবনমঙ্গেষু সংনদ্ধম্।

অত্র পদপদার্থয়োঃ সৌকুমার্য্যং সদৃশমেব।

অনুবাদ

অর্থানুরূপ পদসমূহের ব্যবহারকে পদোচ্চয় বলে। যেমন শাকুন্তলে—

অধর কিসলয়-রাঙিমা-আঁকা
যুগল বাহু যেন কোমল শাখা
হৃদয় লোভনীয় কুসুম হেন
তনুতে যৌবন ফুটেছে যেন॥ (অনুবাদ রবীন্দ্রনাথ)

এখানে পদ ও অর্থের সৌকুমার্য্য এক প্রকার।

ইতি। স্বপ্নদর্শনস্য প্রকৃতত্বজ্ঞাপনায়েদম্। সঞ্চয়ঃ সমূহঃ, অর্থানুরূপোঽভিধেয়-সদৃশঃ। সুকুমারার্থে সুকুমারপদসঞ্চয়স্য, উদ্ভটার্থে উদ্ভটপদসঞ্চয়স্য প্রয়োগ ইত্যর্থঃ।

(ণ) অধর ইতি। বিটপানুকারিণৌ শাখাসদৃশৌ। যথা বা—'প্রাগপ্রাপ্ত-নিশুম্ভশাম্ভবধনুর্দ্বেধাবিধাবির্ভবৎক্রোধপ্রেরিতভীমভার্গবভুজস্তম্ভাপবিদ্ধঃ ক্ষণাৎ। উজ্জ্বালঃ পরশুর্ভবত্বশিথিলত্বৎকণ্ঠপীঠাতিথির্যেনানেন জগৎসু খণ্ডপরশুর্দেবো হরঃ

### মূল

যত্রার্থানাং প্রসিদ্ধানাং ক্রিয়তে পরিকীর্ত্তনম্।
পরপক্ষব্যুদাসার্থং তন্নিদর্শনমুচ্যতে ॥ ১৮১

যথা—

ক্ষাত্রধর্মোচিতৈর্ধর্মৈরলং শত্রুবধে নৃপাঃ।
কিং তু বালিনি রামেণ মুক্তো বাণঃ পরাঙ্মুখে ॥

### অনুবাদ

অপরপক্ষের মত খণ্ডনের নিমিত্ত যখন প্রসিদ্ধ কোন বিষয়ের অবতারণা করা হয়, তখন তাহাকে 'নিদর্শন' বলে।

যেমন—ক্ষত্রোচিত ধর্মানুসারে নৃপতিগণ শত্রুবধ করিয়া থাকেন, কিন্তু (যুদ্ধে) পরাঙ্মুখ বালীর প্রতি রাম বাণ নিক্ষেপ করিয়াছিলেন।

### মূল

অভিপ্রায়স্তু সাদৃশ্যাদদ্ভুতার্থস্য কল্পনা ॥

যথা শাকুন্তলে—

ইদং কিলাব্যাজমনোহরং বপু
স্তপঃ-ক্লমং সাধয়িতুং য ইচ্ছতি।
ধ্রুবং স নীলোৎপলপত্রধারয়া
শমীলতাং ছেত্তুমৃষির্ব্যবস্যতি।

### অনুবাদ

সাদৃশ্য-প্রদর্শনের নিমিত্ত অসম্ভব বিষয়ের কল্পনা হইলে 'অভিপ্রায়' হয়। যেমন শকুন্তলা নাটকে—এই স্বভাবসুন্দর শরীরকে যিনি তপঃক্লিষ্ট করিতে ইচ্ছা করিয়াছেন—সেই ঋষি নিশ্চয়ই নীলপদ্মের পত্রের দ্বারা শমীলতা ছেদনের চেষ্টা করিয়াছেন।

খ্যাপ্যতে ॥' প্রাগপ্রাপ্তনিগুম্ভেতি। প্রাগপ্রাপ্তনিগুম্ভেনেত্যর্থঃ। অত্র শব্দার্থয়োরুত্তটত্বং সদৃশম্। যত্রার্থানামিতি। পক্ষো মতম্। কিন্ত্বিতি যথেত্যর্থঃ। পরাঙ্মুখে অন্যাসক্তে। অত্র ক্ষত্রধর্মব্যুদাসার্থে পরাসক্তবালিনি শ্রীরামস্য বাণমোক্ষঃ প্রসিদ্ধোঽর্থঃ কীর্ত্তিতঃ। অদ্ভুতার্থস্য অসম্ভাবিনো বস্তুনঃ। অব্যাজেন স্বভাবেন মনোহরম্। ঋষিঃ কণ্বঃ,

মূল

প্রাপ্তিঃ কেনচিদংশেন কিঞ্চিদ্ যত্রানুমীয়তে ॥

যথা, মম প্রভাবত্যাম্—'অনেন খলু সর্ব্বতশ্চরতা চঞ্চরীকেণাবশ্যং বিদিতা ভবিষ্যতি প্রিয়তমা মে প্রভাবতী।'

অনুবাদ

কোন অংশের দ্বারা যদি অপর বিষয়ের কিছু অনুমান হয়, তাহা হইলে 'প্রাপ্তি' লক্ষণ হইয়া থাকে। যেমন—আমার প্রভাবতী নাটকে—সর্ব্বত্র বিচরণশীল এই ভ্রমর অবশ্যই আমার প্রিয়তমা প্রভাবতীর বিষয় জানিবে।

মূল

বিচারো যুক্তিবাক্যৈর্যদপ্রত্যক্ষার্থসাধনম্ ॥

যথা, মম চন্দ্রকলায়াম্—রাজা—'নূনমিয়মন্তঃপিহিতমদনবিকারা বর্ত্ততে।' যতঃ—

হসতি পরিতোষরহিতং নিরীক্ষমাণাপি নেক্ষতে কিঞ্চিৎ।
সখ্যামুদাহরন্ত্যামসমঞ্জসমুত্তরং দত্তে ॥

অনুবাদ

যুক্তিবাক্যের দ্বারা পরোক্ষবিষয়ের প্রতিপাদনকে 'বিচার' বলে।

যেমন, আমার চন্দ্রকলা নাটকে—রাজা—'নিশ্চয়ই এই রমণী অন্তরে অন্তরে মদনপীড়ায় পীড়িত। কারণ, এই নারী শুষ্কভাবে হাসে, দেখিয়াও কিছু দেখে না, এবং সখী কথা বলিলে অসংলগ্ন উত্তর দেয়।'

মূল

দেশকালস্বরূপেণ বর্ণনা দিষ্টমুচ্যতে ॥ ১৮৩

বাবস্থাত ইচ্ছান্, উৎপলপত্রধারয়া শমীলতাচ্ছেদনমিব শকুন্তলাশরীরেণ তপঃ-সাধনমসম্ভবি। প্রাপ্তিরিতি। অংশেন বিশেষণেন। চঞ্চরীকেণ ভ্রমরেণ। অত্র সর্বতশ্চরতেতি বিশেষণেন ভ্রমরস্য স্বপ্রিয়তাজ্ঞানং নায়কেনানুমীয়তে। বিচার ইতি। যুক্তবাক্যৈর্হেতুবোধকবাক্যৈঃ। অপ্রত্যক্ষস্য সাধনং জ্ঞাপনম্। অসমঞ্জসম-

যথা, বেণ্যাম্—'সহদেবঃ —

যদ্বৈদ্যুতমিব জ্যোতিরার্যে ক্রুদ্ধেঽদ্য সংভৃতম্।
তৎপ্রাবৃড়িব কৃষ্ণেয়ং নূনং সংবর্ধয়িষ্যতি ॥

অনুবাদ

বর্ণনা দেশকালের অনুরূপ হইলে 'দিষ্ট' লক্ষণ হয়।

যেমন, বেণীসংহারে—সহদেব—

আজ ক্রুদ্ধ আর্য্য ভীমসেনের মধ্যে বিদ্যুতের মত যে তেজ উৎপন্ন হইয়াছে, এই দ্রৌপদী তাহাকে বর্ষাকালের মত নিশ্চয়ই বর্ধিত করিবে।

মূল

উপদিষ্টং মনোহারি বাক্যং শাস্ত্রানুসারতঃ।

যথা, শাকুন্তলে—

(ত) শুশ্রূষস্ব গুরুং কুরু প্রিয়সখীবৃত্তিং সপত্নীজনে,
ভর্তুর্বিপ্রকৃতাপি রোষণতয়া মাস্ম প্রতীপং গমঃ।
ভূয়িষ্ঠং ভব দক্ষিণা পরিজনে ভোগেষ্বনুৎসেকিনী,
যান্ত্যেবং গৃহিণীপদং যুবতয়ো বামাঃ কুলস্যাধয়ঃ ॥

অনুবাদ

শাস্ত্রানুসারী মনোহর বাক্যকে 'উপদিষ্ট' বলে।

যেমন, শকুন্তলায়—

গুরুজনের শুশ্রূষা করিবে, সপত্নীদিগের প্রতি প্রিয়সখী ব্যবহার করিবে, স্বামী রুষ্ট হইলেও রুষ্ট হইয়া প্রতিকূলাচরণ করিও না, পরিজনবর্গের প্রতি দাক্ষিণ্য সম্পন্ন হইও এবং ভোগে অনাগ্রহী হইও। এইভাবে যুবতীগণ গৃহিণীপদ লাভ করে; বিপরীতকারিণীরা কুলের মনোব্যথাদায়িনী।

---

যোগ্যম্। দেশকালেতি। দেশকালয়োঃ স্বরূপেণ সাধর্ম্যেণ। প্রাবৃড়িব বর্ষাকাল ইব ॥

(ত) শুশ্রূষস্বেতি। পতিগেহং গচ্ছন্তীং শকুন্তলাং প্রতি কণ্বস্যোপদেশোঽয়ম্।

### মূল

গুণাতিপাতঃ কার্য্যং যদ্বিপরীতং গুণান্ প্রতি ॥ ১৮৪

যথা, মম চন্দ্রকলায়াং চন্দ্রং প্রতি—

জই সংহরিজ্জই তমো ধেপ্পই সঅলেহি তে পাও।
বসসি সিরে পসুবইণো তহবি হ ইত্থীয় জীঅণং হরসি।

[ সংস্কৃতম—যদি সংহ্রিয়তে তমো গৃহ্যতে সকলৈস্তব পাদঃ।
বসসি শিরসি পশুতেস্তথাপি স্ত্রীণাং জীবনং হরসি ]

### অনুবাদ

গুণের বিরোধী কার্য্য হইতেছে গুণাতিপাত'। যেমন, আমার চন্দ্রকলা নাটকে চন্দ্রের প্রতি—

যদিও তুমি অন্ধকার বিদূরিত কর, যদিও সকলে তোমার পদ (কিরণ) গ্রহণ করে, যদিও মহাদেব মস্তকে বাস করে, তথাপি তুমি স্ত্রীলোকগণের প্রাণ হরণ কর।

### মূল

যঃ সামান্যগুণোদ্রেকঃ স গুণাতিশয়ো মতঃ।

যথা, তত্রৈব, রাজা—( চন্দ্রকলায়াঃ মুখং নির্দ্দিশ্য )—

অসাবন্তশ্চঞ্চদ্বিকচনবনীলাব্জযুগল-
স্তলস্ফূর্জৎকম্বুর্বিলসদলিসংঘাত উপরি।
বিনা দোষাসঙ্গং সততপরিপূর্ণাখিলকলঃ
কুতঃপ্রাপ্তশ্চন্দ্রো বিগলিতকলঙ্কঃ সুমুখি ! তে ॥

### অনুবাদ

( উপমান ও উপমেয়ের ) সাধারণ ধর্ম্ম হইতে, উপমেয়ের কোন ধর্ম্মের আধিক্য হইলে, 'গুণাতিশয়' হইয়া থাকে।

---

গুণান্ প্রতীতি গুণানামিত্যর্থঃ। জই ইতি। 'যদি সংহ্রিয়তে তমো গৃহ্যতে সকলৈস্তে পাদঃ। বসসি শিরসি পশুপতেস্তথাপি হা স্ত্রিয়া জীবনং হরসি' ইতি সং। অত্র চন্দ্রস্য স্ত্রীবধস্তমোহরণাদিগুণবিপরীতং কার্য্যম্। সামান্যগুণেভ্যঃ উপমানোপমেয়বৃত্তিসাধারণধর্ম্মেভ্যঃ, উদ্রেক আধিক্যমুপমেয়স্য। তলে অধোভাগে

যেমন, সেইখানেই,—"রাজা—( চন্দ্রকলার মুখের দিকে নির্দ্দেশ করিয়া ) হে সুমুখি! তুমি কোথায় এই সতত পরিপূর্ণ কলঙ্কবিহান রাত্রিসংগবিহীন চন্দ্রটি পাইলে—যাহার মধ্যভাগে সতত চঞ্চল বিকশিত নীলপদ্মদ্বয় রহিয়াছে, যাহার তলদেশ দেদীপ্যমান কম্বুগ্রীবার ( বা শঙ্খের ) মত, যাহার উপর ভ্রমরপুঞ্জ শোভা পাইতেছে ?

মূল

সিদ্ধানর্থান্ বহূনুক্ত্বা বিশেষোক্তির্বিশেষণম্ ॥ ১৮৫

যথা—

(থ) তৃষ্ণাপহারী বিমলো দ্বিজাবাসো জনপ্রিয়ঃ।
হ্রদঃ পদ্মাকরঃ কিন্তু বুধস্ত্বং স জলাশয়ঃ ॥

অনুবাদ

( উপমান ও উপমেয়ের মধ্যে সাধারণ-ধর্মবাচক ) বহুপ্রসিদ্ধ গুণের উল্লেখ করিয়া, একটি বিশেষ গুণের উল্লেখ করা হইলে, 'বিশেষণ' লক্ষণ হইয়া থাকে।

যেমন—হ্রদ হইতেছে তৃষ্ণাপহারী, বিমল, পক্ষিগণের আবাসস্থল, লোকপ্রিয় এবং পদ্মপরিপূর্ণ, আপনিও তেমনি ( ধনদানের দ্বারা লোকের আকাঙ্ক্ষাতৃপ্তিকারী নির্মল স্বভাব, দ্বিজগণের আশ্রয়স্থল, জনপ্রিয় ও শ্রীসম্পন্ন ) কিন্তু হ্রদ হইতেছে জড় জলাশয় কিন্তু আপনি জ্ঞানী।

মূল

পূর্বসিদ্ধার্থকথনং নিরুক্তিরিতি কীর্ত্যতে ॥

যথা, বেণ্যাম্—'নিহতাশেষকৌরব্য' ইত্যাদি।

স্ফূর্জন্ দেদীপ্যমানঃ কম্বুঃ কণ্ঠরূপো যস্য সঃ। দোষাসঙ্গং বিনা। দোষরহিত ইত্যর্থঃ, অথ চ দোষা রাত্রিঃ তস্যাঃ সঙ্গং বিনা। কলাঃ কলাশাস্ত্রাণি ষোডশ-ভাগশ্চ। অত্রাহ্লাদকত্বাদিসাধারণধর্মেভ্যঃ নীলাব্জযুগলাদিসম্বন্ধাধিক্যং মুখস্য। অর্থানিতি। সিদ্ধান্ প্রসিদ্ধান্। বিশেষোক্তির্ভেদকথনম্।

(থ) তৃষ্ণেতি। হ্রদস্ত্বঞ্চৈতাদৃশঃ। কিন্তু ত্বং বুধঃ, স হ্রদো জলাশয়ঃ সলিলবান্ জাড্যযুক্তশ্চ। তৃষ্ণা ধনেচ্ছা পিপাসা চ, মলঃ পাপং পঙ্কশ্চ, দ্বিজা

### অনুবাদ

পূর্বে যে বিষয়ের সিদ্ধি হইয়া গিয়াছে, তাহা পুনরায় বলা হইলে তাহাকে 'নিরুক্তি' বলে।

যেমন—'যিনি সমস্ত কৌরবগণকে নিহত করিয়াছেন'—ইত্যাদি।

### মূল

বহূণাং কীর্ত্তনং সিদ্ধিরভিপ্রেতার্থসিদ্ধয়ে ॥ ১৮৬

যথা—

যদ্‌বীর্য্যং কূর্মরাজস্য যশ্চ শেষস্য বিক্রমঃ।
পৃথিব্যা রক্ষণে রাজন্নেকত্র ত্বয়ি তৎস্থিতম্ ॥

### অনুবাদ

অভিলষিত অর্থের সিদ্ধির উদ্দেশ্যে বহু বিষয়ের কথনকে 'সিদ্ধি' বলা হয়।

যেমন—হে রাজন্! কূর্মবাজের যে বীর্য্য ও শেষনাগের যে বিক্রম, জগদ্-রক্ষার্থ তাহা আপনাতে একত্র বিদ্যমান।

### মূল

দৃপ্তাদীনাং ভবেদ্‌ভ্রংশো বাচ্যাদন্যতরদ্‌বচঃ ॥

যথা ঃ—বেণ্যাম্—কঞ্চুকিনং প্রতি 'দুর্য্যোধনঃ—

সহভৃত্যগণং সবান্ধবং সহমিত্রং সসুতং সহানুজম্।
স্ববলেন নিহন্তি সংযুগে ন চিরাৎ পাণ্ডুসুতঃ সুযোধনম্ ॥

বিপ্রাঃ পক্ষিণশ্চ, লক্ষ্মীকবঃ পদ্মানামাধারশ্চ। অত্রাত্যপাদে বিশেষকথনং, ব্যতিরেকালঙ্কারোঽয়ম্। পূর্বেতি। ক্ষীবো মত্তঃ বহূনামিতি, এতদনেকোপলক্ষণম্, তেন নোক্তোদাহরণাসংগ্রহঃ। একস্মিন্ বহূনাং গুণকথনমিত্যর্থঃ। যদ্বীর্য্যমিতি। অত্র রাজ্ঞঃ পৃথিবীপালনভারসহিষ্ণুতাতিশয়বোধায় তদুভয়কীর্ত্তনম্। দৃপ্তাদীনামিত্যাদিপদেন হৃষ্টদুঃখিতাদীনাং গ্রহণম্। বাচ্যাদ্ বক্তুমিষ্টাৎ, অন্যতরদ্ বিপরীতম্। ন চিরাদিতি। চিরান্ন হন্তীতি বক্তুমিষ্টম্, অচিরাদ্ধন্তীত্যন্যথা জাতম্। বিচারস্তু তত্ত্বনিশ্চয়স্তাস্তথাভাবোঽভাবঃ। সন্তোষে ধনতৃষ্ণাগমজন্য-সুখে ন তথা ব্যবসায়িনো ন দাতৃত্বনিশ্চয়বন্তঃ। অত্র ভবদ্বিধে দাতরি দাতৃত্ব-

### অনুবাদ

গর্ব্বিত, ক্রুদ্ধ, প্রভৃতি ব্যক্তিগণ কর্ত্তৃক উদ্দিষ্ট বাচ্য হইতে বিপরীত অন্য বাক্যের প্রয়োগ হইলে, 'ভ্রংশ' হইয়া থাকে। যেমন, বেণীসংহারে— কঞ্চুকীর প্রতি দুর্যোধন— পাণ্ডুপুত্র ( যুধিষ্ঠির ) শীঘ্রই ভৃত্যগণ, বন্ধুগণ, মিত্রগণ, পুত্রগণ ও ভ্রাতৃগণ সহ সুযোধনকে স্ববলে নিধন করিবে।

### মূল

বিচারস্যান্যথাভাবঃ সন্দেহাত্তু বিপর্য্যয়ঃ ॥ ১৮৭

যথা,

মত্বা লোকমদাতারং সন্তোষে যৈঃ কৃতা মতিঃ।
ত্বয়ি রাজনি তে রাজন্ন তথা ব্যবসায়িনঃ ॥

### অনুবাদ

সন্দেহবশতঃ পূর্বসিদ্ধান্তেব পরিবর্ত্তনকে বিপর্যয় বলে।

যথা—হে রাজন্! পৃথিবীকে কৃপণ মনে করিয়া যাহারা সন্তোষে মন স্থিব করিয়াছিল, আপনি বাজা হওয়ায় তাহারা আর সেইরূপ থাকিতে পারিতেছে না।

### মূল

দাক্ষিণ্যং চেষ্টয়া বাচা পরচিত্তানুবর্ত্তনম্ ॥

বাচা যথা—প্রসাধয় পুরীং লংকাং রাজা ত্বং হি বিভীষণ।
আর্য্যেণানুগৃহীতস্য ন বিঘ্নঃ সিদ্ধিমন্তরা ॥

এবং চেষ্টয়াঽপি।

### অনুবাদ

চেষ্টা ও বাক্য দ্বারা পবচিত্তের প্রসন্নতাসাধনকে 'দাক্ষিণ্য' বলে।

বাক্যের দ্বারা যথা—বিভীষণ! তুমি রাজা—লংকাপুরীকে অলংকৃত

নিশ্চয়াভাব এব বিচারাভাবঃ। পবচিত্তস্যানুবর্তনং প্রীণনম্। আর্য্যেণ শ্রীবামেণ, অন্তরা মধ্যে। চেষ্টয়া যথা শাকুন্তলে—'তদহমেনামনৃণাং করোমি' ইত্যঙ্গুরীয়কং দদাতি। অত্রাঙ্গুরীয়দানরূপচেষ্টয়া শকুন্তলাচিত্তপ্রীণনম্। বাক্যৈরিতি। অর্থস্তু

কর। আর্যের ( রামচন্দ্রের ) দ্বারা অনুগৃহীত ব্যক্তির সিদ্ধি ব্যতীত বিঘ্ন হয় না।

চেষ্টার দ্বারাও এইরূপ ( উদাহরণ হইবে )।

### মূল

বাক্যৈঃ স্নিগ্ধৈরনুনয়ো ভবেদর্থস্য সাধনম্ ॥ ১৮৮

যথা বেণ্যাম্—অশ্বত্থামানং প্রতি 'কৃপঃ—দিব্যাস্ত্রগ্রামকোবিদে ভারদ্বাজতুল্যপরাক্রমে কিং ন সম্ভাব্যতে ত্বয়ি।'

### অনুবাদ

স্নিগ্ধবাক্যের দ্বারা প্রয়োজনসিদ্ধি করা হইলে 'অনুনয়' হইয়া থাকে। যেমন, বেণীসংহারে—অশ্বত্থামার প্রতি কৃপাচার্য্য—দিব্যাস্ত্রপ্রয়োগ-পণ্ডিত ও পরাক্রমে দ্রোণাচার্য্যের তুল্য তোমার পক্ষে কি না সম্ভব ?

### মূল

মালা স্যাদ্ যদভীষ্টার্থং নৈকার্থপ্রতিপাদনম্ ॥

যথা শাকুন্তলে, রাজা—

(দ) কিং শীকরৈঃ ক্লমবিমর্দিভিরার্দ্রবাতং
সঞ্চারয়ামি নলিনীদলতালবৃন্তম্।
অংকে নিবেশ্য চরণাবুত পদ্মতাম্রৌ
সংবাহয়ামি করভোরু! যথাসুখং তে ॥

### অনুবাদ

অভীষ্টার্থসিদ্ধির জন্য নানা বিষয়ের সম্পাদনকে 'মালা' বলা হয়।

যেমন, অভিজ্ঞানশকুন্তলম্-এ—রাজা—আমি কি জলকণাদ্বারা আর্দ্রবাতাসযুক্ত পদ্মপত্রের পাখায় তোমাকে বাতাস করিব ? কিংবা হে করভোরু! পদ্মের মত তাম্রবর্ণ তোমার চরণ দুইটি অংকে গ্রহণ করিয়া সংবাহন করিব ( টিপিয়া দিব )।

প্রয়োজনস্য। ভারদ্বাজঃ দ্রোণঃ। মালেতি। অভীষ্টার্থং স্বাভীষ্টসিদ্ধয়ে, নৈকার্থপ্রতিপাদনম্ অনেককার্য্যস্য জ্ঞাপনম্ ॥

(দ) শীকরৈরম্বুকণৈঃ। আর্দ্রঃ শীতলঃ বাতো যস্য তৎ, সঞ্চারয়ামি ব্যাপারয়ামি,

## মূল

অর্থাপত্তির্যদন্যার্থোঽর্থান্তরোক্তেঃ প্রতীয়তে ॥ ১৮৭

যথা, বেণ্যাম্—দ্রোণোঽশ্বত্থামানং রাজ্যেঽভিষেক্তুমিচ্ছতীতি কথয়ন্তং কর্ণং প্রতি—রাজা—সাধু, অঙ্গরাজ! সাধু, কথমন্যথা—

দত্ত্বাভয়ং সোঽতিরথো বধ্যমানং কিরীটিনা।
সিন্ধুরাজমুপেক্ষেত নৈব চেৎ কথমন্যথা ॥

## অনুবাদ

এক অর্থের উক্তি হইতে যখন অন্য অর্থের প্রতীতি হয়, তখন অর্থাপত্তি হয়।

যথা—বেণীসংহারে—'দ্রোণ অশ্বত্থামাকে রাজ্যে অভিষিক্ত করিতে ইচ্ছা করেন'—কর্ণ ইহা বলিলে কর্ণের প্রতি রাজা—'সাধু, অঙ্গরাজ! সাধু, কিরূপে ইহার অন্যথা হইবে? ইহা যদি না হইবে—তাহা হইলে অর্জুন যখন সিন্ধুরাজকে বধ করিল, তখন সেই অতিরথ (দ্রোণ) কেন উপেক্ষা করিয়া রহিলেন?

## মূল

দূষণোদ্-ঘোষণায়াং তু ভর্ৎসনা গর্হণং তু তৎ ॥

যথা, তত্রৈব—কর্ণং প্রতি অশ্বত্থামা—

নির্বীর্য্যং গুরুশাপভাষিতবশাৎ কিং মে তবেবায়ুধং
সম্প্রত্যেব ভয়াদ্ বিহায় সমরং প্রাপ্তোঽস্মি কিং ত্বং যথা।
জাতোঽহং স্তুতিবংশকীর্ত্তনবিদাং কিং সারথীনাং কুলে
ক্ষুদ্রারাতিকৃতাপ্রিয়ং প্রতিকরোম্যস্ত্রেণ নাস্ত্রেণ যৎ ॥

নলিনীদলমেব তালবৃন্তম্। 'বৃন্তৈরিতি' পাঠে শীকরৈঃ সহ নলিনীদল-তালবৃন্তৈরার্দ্রবাতং সঞ্চারয়ামি স্মরতপ্তশরীরং প্রাপয়ামি। অত্র দুষ্যন্তস্য স্মরতপ্তরূপাস্বাভীষ্টসিদ্ধ্যর্থং শকুন্তলায়াং সমীরসঞ্চারপাদসংবাহনকার্য্যয়োর্জ্ঞাপনম্। অর্থাপত্তিরিতি। অঙ্গরাজেতি কর্ণসম্বোধনম্। কথমন্যথেতি। ভবতা বক্তব্যমিতি শেষঃ। স দ্রোণঃ। সিন্ধুরাজং জয়দ্রথম্। এবং পুত্রাভিষেকাভিপ্রায়ঃ, অন্যথা প্রকারান্তরেণ। অত্র সিন্ধুরাজোপেক্ষারূপার্থান্তরোক্ত্যা দ্রোণস্য পুত্রাভিষেকা-

### অনুবাদ

দোষোদ্ঘাটন করিবার সময় যে ভর্ৎসনা করা হয়, তাহা হইতেছে —'গর্হণ'।

যেমন, সেই বেণীসংহারেই—কর্ণের প্রতি অশ্বত্থামা—

আমার অস্ত্রশস্ত্র কি তোমার মত গুরুশাপে বীর্য্যহীন হইয়াছে—আমি কি তোমার মত ভয়ে যুদ্ধ ত্যাগ করিয়া পলাইয়া আসিয়াছি,—আমি কি তোমার মত রাজার স্তুতিকারী ও বংশকীর্ত্তনকারী সূতকুলে জন্ম গ্রহণ করিয়াছি, যে ক্ষুদ্র শত্রুকৃত অপ্রিয় কার্য্যের প্রতীকার অস্ত্রের দ্বারা না করিয়া অশ্রুর দ্বারা করিব ?

### মূল

অভ্যর্থনাপরৈর্বাক্যৈঃ পৃচ্ছার্থান্বেষণং মতম্ ॥ ১৯০

যথা, তত্রৈব—'সুন্দরকঃ—অজ্জা অবি ণাম সারথিদুদিওদিঠ্‌ঠ তুম্হেহিং মহারাও দুর্যোধণো ণ বেত্তি' [ আর্য্যাঃ, অপি নাম সারথিদ্বিতীয়ো দৃষ্টো যুষ্মাভির্মহারাজো দুর্যোধনো ন বেত্তি—ইতি সংস্কৃতম্ ]

### অনুবাদ

সম্ভ্রমসূচক বাক্যের দ্বারা কোন বিষয়ের অন্বেষণকে 'পৃচ্ছা' বলে।

যেমন, বেণীসংহারেই—সুন্দরক—'আর্যগণ! সারথিসহ মহারাজ দুর্যোধনকে আপনারা দেখিয়াছেন কি ?'

### মূল

প্রসিদ্ধর্লোকসিদ্ধার্থৈরুৎকৃষ্টৈরর্থসাধনম্ ॥

যথা, বিক্রমোর্বশ্যাম্—রাজা—

---

ভিপ্রায়ঃ প্রতীয়তে। দূষণোদ্ঘোষণায়ামিতি। কৃতায়াতি শেষঃ। অভ্যর্থনাপরৈঃ সবিনয়ৈঃ। অজ্জা ইতি। 'আর্য্যাঃ' অপি নাম সারথিদ্বিতীয়ো দৃষ্টো যুষ্মাভির্মহারাজো দুর্য্যোধনো ন বেত্তি, ইতি সং। লোকসিদ্ধার্থৈর্লোকব্যাখ্যাতবস্তুভিঃ, অর্থসাধনং পদার্থপরিচয়ঃ ॥

(ধ) সূর্য্যাচন্দ্রমসৌ যস্য মাতামহপিতামহৌ।
স্বয়ং কৃতঃ পতির্দ্বাভ্যামুর্বশ্যা চ ভুবা চ যঃ ॥

অনুবাদ

উৎকৃষ্ট লোকপ্রসিদ্ধ বস্তুদ্বারা কোন বিষয়ের পরিচয় দেওয়া হইলে 'প্রসিদ্ধি' লক্ষণ হয়। যেমন—বিক্রমোর্বশীতে—রাজা—"সূর্য্য ও চন্দ্র যাঁহার মাতামহ ও পিতামহ এবং যাহাকে উর্ব্বশী ও পৃথিবী —এই দুইজন স্বেচ্ছায় পতিরূপে বরণ করিয়াছেন।

মূল

সারুপ্যমনুরূপস্য* সারূপ্যাৎ ক্ষোভবর্ধনম্ ॥ ১৯১

যথা—বেণ্যাম্—দুর্যোধনভ্রান্ত্যা ভীমং প্রতি "যুধিষ্ঠিরঃ—দুরাত্মন্! দুর্য্যোধনহতক! ইত্যাদি।

অনুবাদ

অনুরূপ ব্যক্তির সাদৃশ্যজনিত ভ্রমবশতঃ ক্ষোভ বৃদ্ধিকে 'সারূপ্য' বলে।

যেমন, বেণীসংহারে—দুর্য্যোধন মনে করিয়া ভীমের প্রতি যুধিষ্ঠির—'দুরাত্মন্! হতভাগ্য দুর্য্যোধন!' ইত্যাদি।

মূল

সংক্ষেপো যত্তু সংক্ষেপাদাত্মান্যার্থে প্রযুজ্যতে।

* 'অভিভূতস্য' পাঠও দেখা যায়। সেখানে অনুবাদ হইবে—'পরাজিত ব্যক্তির' সাদৃশ্যজনিত ইত্যাদি। 'অনুরূপস্য'—এই পাঠের স্থলে 'অনুভূতস্য' পাঠই অধিক প্রচলিত। অনুবাদ সেক্ষেত্রে উপরের মতই।

---

(ধ) সূর্য্যাচন্দ্রমসাবিতি। অত্র সূর্য্যাদিভিঃ প্রসিদ্ধার্থৈঃ পুরূরবসঃ পরিচয়ঃ। অনুরূপস্য সদৃশস্য, সারূপ্যাৎ সাদৃশ্যজনিতভ্রমাৎ। 'অনুভূতস্যে'তি পাঠে সাদৃশ্যাদনুভূতস্য ভ্রমবিষয়স্যেত্যর্থঃ। সংক্ষেপাদবিশেষাৎ, অন্যার্থে অর্থান্তরস্থানে, প্রযুজ্যতে নির্দ্দিশ্যতে। অয়মিতি। অত্রায়মিত্যনেনাত্মা অন্যো বেতি ন বিশেষ-

যথা, মম চন্দ্রকলায়াম্—রাজা, প্রিয়ে—

অঙ্গানি খেদয়সি কিং শিরীষকুসুমপরিপেলবানি মুধা।

( আত্মানং নির্দ্দিশ্য ) —

অয়মীহিতকুসুমানাং সম্পাদয়িতা তবাস্তি দাসজনঃ ॥

অনুবাদ

সংক্ষিপ্ত বাক্য ব্যবহারপূর্বক অন্য বস্তুর স্থলে নিজের প্রয়োগ হইলে, 'সংক্ষেপ' লক্ষণ হয় ॥

যেমন, আমার চন্দ্রকলা নাটকে—রাজা, প্রিয়ে—

শিরীষপুষ্পের মত কোমল অঙ্গসমূহকে কেন বৃথা কষ্ট দিতেছ? ( নিজেকে দেখাইযা ) — অভীষ্ট পুষ্পচয়নকারী তোমার দাস এই বিদ্যমান রহিয়াছে।

মূল

গুণানাং কীর্ত্তনং যত্তু তদেব গুণকীর্ত্তনম্ ॥ ১৯২

যথা, তত্রৈব—'নেত্রে খঞ্জনগঞ্জনে'—ইত্যাদি

অনুবাদ

যাহা গুণসমূহের বর্ণনা, তাহাই হইতেছে গুণকীর্ত্তন।

যেমন, সেইখানেই—'খঞ্জন-গঞ্জনকারী নয়ন দুইটি'—ইত্যাদি।

মূল

স লেশো ভণ্যতে বাক্যং যৎসাদৃশ্যপুরঃসরম্ ॥

যথা বেণ্যাম্ —রাজা—

হতে জরতি গাঙ্গেয়ে পুরস্কৃত্য শিখণ্ডিনম্।

যা শ্লাঘা পাণ্ডুপুত্রাণাং সৈবাঽস্মাকং ভবিষ্যতি।

অনুবাদ

সাদৃশ্য দেখাইবার জন্য কোন বাক্য বলা হইলে—তাহাকে 'লেশ' লক্ষণ বলা হয়। যেমন, বেণীসংহারে—রাজা—শিখণ্ডীকে সম্মুখে রাখিয়া

---

কথনম্। অতএবার্থান্তরস্থানে আত্মনঃ প্রয়োগঃ। সাদৃশ্যপুরঃসরং সাদৃশ্যতাৎপর্য্যকম্। গাঙ্গেয়ে ভীষ্মে, সৈবেতি তত্তুল্যশ্লাঘায়াং তাৎপর্য্যম্, যথা বৃদ্ধস্য ছলেন হননে

বৃদ্ধ ভীষ্মদেবকে বধ করায় পাণ্ডবগণের যে প্রশংসা হইয়াছে, আমাদেরও সেই প্রশংসাই হইবে।

মূল

মনোরথস্ত্বভিপ্রায়স্যোক্তির্ভঙ্গ্যন্তরেণ যৎ ॥ ১৯৩

যথা—

(ন) রতিকেলিকলঃ কিঞ্চিদেষমন্মথমন্থরঃ।
পশ্য সুভ্রু ! সমালম্ভাৎ কাদম্বশ্চুম্বতি প্রিয়াম্ ॥

অনুবাদ

অপর ভঙ্গীর দ্বারা অভিপ্রায় প্রদর্শনকে 'মনোরথ' বলে।

যেমন—হে সুভ্রু ! দেখ—রতিক্রীড়ায় মধুরনাদী ও মদনাবেশে অলস ঐ কলহংস মিলনানন্দে প্রিয়াকে চুম্বন করিতেছে।

মূল

বিশেষার্থোঽবিস্তারোঽনুক্তসিদ্ধিরুদীর্য্যতে ॥

যথা—'গৃহবৃক্ষবাটিকায়াম্—
দৃশ্যেতে তন্বি ! যাবেতৌ চারুচন্দ্রমসং প্রতি।
প্রাজ্ঞেকল্যাণ নামানাবুভৌ তিষ্যপুনর্বসূ ॥'

অনুবাদ

রূপলাবণ্যাদি জ্ঞাপনের নিমিত্ত বক্তব্য-বিষয় অতিবিস্তৃতভাবে প্রকাশিত হইলে 'অনুক্তসিদ্ধি' বলা হয়। যেমন—গৃহবৃক্ষবাটিকায়—

"হে তন্বি ! মনোহর চন্দ্রের নিকট ঐ যে দুইজনকে দেখিতেছ—হে প্রাজ্ঞে ! উহারা কল্যাণময় তিষ্য ( পুষ্যা ) ও পুনর্বসু ( নক্ষত্র )।"—[ ঋষি বিশ্বামিত্রের পার্শ্বে রাম ও লক্ষ্মণ দুই ভ্রাতাকে দেখিয়া, সীতার প্রতি সখী এই উক্তি করিয়াছিলেন। ]

যথাস্বরূপযুক্তা, তথা অস্মাকমপি বালকস্যৈকাকিনোঽভিমুক্তো বহুভির্হননে ভবিষ্যতীতি ভাবঃ। উক্তিজ্ঞাপনং, ভঙ্গ্যন্তরেণ সদৃশদর্শনাদিনা ॥

(ন) রতিকেলিং কলয়তি সঃ, যদ্বা রত্যৈ কেলিকলা যস্য সঃ। সমালম্ভাদা-লম্বাধিক্যাৎ, কাদম্বঃ কলহংসঃ। অত্র প্রিয়ায়ৈ কাদম্বস্য প্রিয়াচুম্বনং দর্শয়তা

মূল

স্যাৎ প্রমাণয়িতুং পূজ্যং প্রিয়োক্তির্হর্ষভাষণম্ ॥ ১৯৪

যথা, শাকুন্তলে—

উদেতি পূর্বং কুসুমং ততঃ ফলং
ঘনোদয়ঃ প্রাক্ তদনন্তরং পয়ঃ।
নিমিত্তনৈমিত্তিকয়োরয়ং বিধি-
স্তব প্রসাদস্য পুরস্তু সম্পদঃ ॥

অনুবাদ

পূজ্য ব্যক্তিগণকে সম্মান দেখাইবার উদ্দেশ্যে যে হর্ষ ভাষণ করা হয়, তাহাকে প্রিয়োক্তি বলে। যথা শাকুন্তলে—প্রথমে দেখা দেয় ফুল, তারপর ফল; আগে উদিত হয় মেঘ, তারপর বৃষ্টি; কার্য্যকারণের ইহাই নিয়ম। কিন্তু (এখানে) তোমার অনুগ্রহ লাভের পূর্বেই সম্পদ লাভ হইয়াছে।

মূল

(প) অথ নাট্যালংকারাঃ—

আশীরাক্রন্দকপটাক্ষমাগর্বোদ্যমাশ্রয়াঃ।
উৎপ্রাসনস্পৃহাক্ষোভপশ্চাত্তাপোপপত্তয়ঃ ॥ ১৯৫
আশংসাধ্যবসায়ৌ চ বিসর্পাল্লেখসংজ্ঞিতৌ।
উত্তেজনং পরিবাদো নীতিরর্থবিশেষণম্ ॥ ১৯৬

নায়কেন স্বস্য প্রিয়াচুম্বনাভিপ্রায়ঃ সূচিতঃ। বিশেষেতি। রূপলাবণ্যাদ্যতিশয়-জ্ঞাপনং বিশেষঃ তস্মৈ প্রয়োজনং বিশেষার্থঃ। উহবিস্তারস্তর্কাতিশয়ঃ। দৃশ্যেতে ইতি। গৃহোপবনে বিশ্বামিত্রসমীপে শ্রীরামলক্ষ্মণৌ দৃষ্ট্বা সীতাং সম্বোধ্য তৎ সখীনাং বিতর্কবর্ণনমিদম্। অত্র চন্দ্রাদীনাং পৃথিব্যামসম্ভবে বিতর্কাতিশয়ঃ। প্রমাণয়িতুং প্রমাণং কর্ত্তুং, হর্ষজনকং ভাষণং হর্ষভাষণম্। নিমিত্তনৈমিত্তিকয়োর্হেতুফলকয়োঃ, অয়ং পৌর্বাপর্য্যরূপো বিধিঃ ক্রমঃ ॥

(প) নাট্যালঙ্কারমাহ—অথেতি। অলঙ্কৃতিপদস্য যোগার্থমাহ—নাট্যভূষণহেতব ইতি। ইষ্টজনস্য বন্ধোরাশংসা অভিমতপ্রাপ্তীচ্ছা। সম্রাজং রাজসমূহস্য

প্রোৎসাহনং চ সাহায্যমভিমানোঽনুবর্ত্তনম্ ।
উৎকীর্ত্তনং তথা যাচ্ঞা পরিহারো নিবেদনম্ ॥ ১৯৭
প্রবর্ত্তনাখ্যানযুক্তিপ্রহর্ষাশ্চোপদেশনম্ ।
ইতি নাট্যালংকৃতয়ো নাট্যভূষণহেতবঃ ॥

**অনুবাদ**

অনন্তর নাট্যালংকারসমূহ—

আশীঃ, আক্রন্দ, কপট, ক্ষমা, গর্ব, উদ্যম, আশ্রয়, উৎপ্রাসন, স্পৃহা, ক্ষোভ, পশ্চাত্তাপ, উপপত্তি, আশংসা, অধ্যবসায়, বিসর্প, উল্লেখ, উত্তেজন, পরিবাদ, নীতি, অর্থ-বিশেষণ, প্রোৎসাহন, সাহায্য, অভিমান, অনুবর্ত্তন, উৎকীর্ত্তন, যাচ্ঞা, পরিহার, নিবেদন, প্রবর্ত্তন, আখ্যান, যুক্তি, প্রহর্ষ ও উপদেশন। ইহারা নাটকের শোভাসৃষ্টির কারণ বলিয়া এগুলিকে নাট্যালংকার বলে।

**মূল**

আশীরিষ্টজনাশংসা ॥

যথা শাকুন্তলে—

যযাতেরিব শর্ম্মিষ্ঠা পত্যুর্বহুমতা ভব ।
পুত্রং ত্বমপি সম্রাজং সেব পুরুমবাপ্নুহি ॥

**অনুবাদ**

প্রিয়জনের অভীষ্টপ্রাপ্তির ইচ্ছা প্রকাশ করিলে—'আশীঃ'—অলংকার হয়।

যেমন, শকুন্তলা নাটকে—

শর্ম্মিষ্ঠা যেমন যযাতির নিকট সমাদর লাভ করিয়াছিল তুমিও সেইরূপ স্বামীর নিকট সমাদর লাভ কর। শর্ম্মিষ্ঠা যেরূপ সম্রাট পুরুকে পুত্ররূপে লাভ করিয়াছিল, তুমিও সেইরূপ সম্রাটপুত্র লাভ কর।

শান্তারম্। সেব শর্ম্মিষ্ঠেব। অত্র কণ্বস্য শকুন্তলায়া অভীষ্টলাভেচ্ছা। বিভাব্যতে প্রকাশ্যতে। তেন মারীচেন। অক্ষমেতি। স্বমস্যাপি পরিভাবস্যাসহনমিত্যর্থঃ। 'ভোঃ'— ইত্যাদি 'লভ্যতে'—ইত্যন্তং দুষ্মন্তস্য বচনম্। শার্ঙ্গরবঃ কণ্বশিষ্যঃ,

### মূল

আক্রন্দঃ প্রলপিতং শুচৌ ॥

যথা, বেণ্যাম্—কঞ্চুকী—'হা দেবি! কুন্তি! রাজভবন-পতাকে?'—ইত্যাদি।

### অনুবাদ

শোকে বিলাপ করাকে 'আক্রন্দ' বলে। যেমন, বেণীসংহারে কঞ্চুকী—হা দেবি! কুন্তি! রাজভবনের পতাকারূপিণি! ইত্যাদি।

### মূল

কপটং মায়য়া যত্র রূপমন্যদ্ বিভাব্যতে ॥

যথা, কুলপত্যঙ্কে—

মৃগরূপং পরিত্যজ্য বিধায় কপটং বপুঃ।
নীয়তে রক্ষসা তেন লক্ষ্মণো যুধি সংশয়ম্ ॥

### অনুবাদ

মায়া অবলম্বনপূর্বক যেখানে অন্যরূপ ধারণ করা হয়, সেখানে 'কপট' নামক নাট্যালংকার হইয়া থাকে। যেমন কুলপত্যংকে—

সেই রাক্ষস মৃগরূপ পরিত্যাগ করিয়া ও কপট দেহ ধারণ করিয়া যুদ্ধে লক্ষ্মণের জীবন সংশয় ঘটাইতেছে।

### মূল

অক্ষমা সা পরিভবঃ স্বল্পোঽপি ন বিসহ্যতে ॥

যথা, শাকুন্তলে—রাজা—'ভোঃ সত্যবাদিন্! অভ্যুপগতং তাবদস্মাভিঃ। কিং পুনরিমামভিসন্ধায় লভ্যতে।

শার্ঙ্গরবঃ—বিনিপাতঃ—ইত্যাদি।

আহেতি শেষঃ। 'বিনিপাতঃ' ইতি 'লভ্যতে' ইত্যনেনান্বয়েতি। অত্র রাজকৃতস্তারস্যাপি পরিভবস্য শার্ঙ্গরবেণাসহনম্। অবলেপজম্ অহঙ্কারজন্যম্। সর্বৈঃ প্রাণিভিঃ। পশ্যামীতি। অত্র সমরোত্তমঃ সূচিতঃ। গুণবদিতি। উৎকৃষ্টমিত্যর্থঃ। রামমেবেতি। অত্র বিভীষণস্য স্বরাজ্যপ্রাপ্তিরূপোৎকৃষ্টকার্যস্য হেতুঃ শ্রীরামাশ্রয়ঃ। আত্মানং সাধুং মন্যতে সাধুমানী তস্মিন্। অথ পুনরিতি বিতর্কে, পূর্বসূত্রাক্ত

অনুবাদ

যেখানে স্বল্প অপমানও সহ্য করা হয় না সেখানে 'অক্ষমা' হয়। যথা, শাকুন্তলে—

রাজা—হে সত্যবাদিন্! আমরা এইরূপ—তাহা স্বীকার করিতেছি। কিন্তু ইহাকে বঞ্চনা করিয়া আমার কি লাভ হইবে?

শার্ঙ্গরব—'সর্বনাশ'—ইত্যাদি।

মূল

গর্বোঽবলেপজং বাক্যম্ ॥

যথা তত্রৈব—রাজা—'মমাপি নাম সত্ত্বৈরভিভূয়ন্তে গৃহাঃ।'

অনুবাদ

অহঙ্কারযুক্ত বাক্যকে 'গর্ব্ব' বলে। যেমন, সেইখানেই রাজা—আমার গৃহও প্রাণীর দ্বারা আক্রান্ত হয়।

মূল

কার্য্যস্যারম্ভ উদ্যমঃ ॥ ২০০

যথা, কুম্ভাঙ্কে—"রাবণঃ—পশ্যামি শোকবিবশোঽন্তকমেব তাবৎ"।

অনুবাদ

কার্য্যের আরম্ভকে 'উদ্যম' বলে।

যেমন, কুম্ভাংকে—'রাবণ—যখন শোকে অভিভূত হইয়াছি তখন যমকেই দেখিয়া লইব।

মূল

গ্রহণং গুণবৎকার্য্যহেতোরাশ্রয় উচ্যতে ॥

যথা বিভীষণনির্ভর্ৎসনাংকে—বিভীষণঃ—'রামমেবাশ্রয়ামি—ইতি।

অনুবাদ

কার্য্য সাধনের উদ্দেশ্যে গুণসম্পন্ন ব্যক্তি বা বস্তুকে অবলম্বন করার নাম "আশ্রয়"। যেমন, বিভীষণনির্ভর্ৎসনাংকে—বিভীষণ—'রামকেই আশ্রয় করিব'।

---

শকুন্তলায়া গান্ধর্ববিবাহরূপম্, অন্যসঙ্গাৎ' ভার্য্যান্তরসংসর্গাৎ। তৎ কথমিতি। অন্যথা কথমিত্যর্থঃ। অপরিক্ষতঃ নায়কেনাদষ্টঃ অতএব কোমলঃ। অধিক্ষেপ-

মূল

উৎপ্রাসনং তূপহাসো যোঽসাধৌ সাধুমানিনি ॥ ২০১

যথা শাকুন্তলে—শার্ঙ্গরব—'রাজন্! অথ পুনঃ পূর্ববৃত্তান্তমন্য-সঙ্গাদ্ বিস্মৃতো ভবান্। তৎ কথমধর্মভীরোর্দারপরিত্যাগঃ'—ইত্যাদি।

অনুবাদ

অসাধু ব্যক্তি নিজেকে সাধু মনে করিলে, তাহার প্রতি যে উপহাস বাক্য প্রয়োগ করা হয়, তাহাকে 'উৎপ্রাসন' বলে। যেমন, শকুন্তলা-নাটকে—শার্ঙ্গরব—'রাজন্। যদি অন্যসঙ্গবশতঃ পূর্ববৃত্তান্ত বিস্মৃত হইয়া থাকেন, তাহা হইলে কি কবিয়া অধর্ম্ম-ভয়ে ভীত আপনি পত্নীত্যাগ করিবেন ?'—ইত্যাদি।

মূল

আকাঙ্ক্ষা রমণীয়ত্বাদ্ বস্তুনো যা স্পৃহা তু সা ॥

যথা, তত্রৈব, রাজা—

চারুণা স্ফুরিতেনায়মপরিক্ষতকোমলঃ।
পিপাসতো মমানুজ্ঞাং দদাতীব প্রিয়াধরঃ ॥

অনুবাদ

রমণীয়তাবশতঃ কোন বস্তুর জন্য যে আকাঙ্ক্ষা তাহাকে 'স্পৃহা' বলে। যেমন, সেইখানেই রাজা—

অপরের দ্বারা অনুচ্ছিষ্ট ও কোমল প্রিযার অধর মনোহরভাবে স্ফুরিত হইয়া যেন পিপাসিত আমাকে ( চুম্বনের জন্য ) অনুমতি দিতেছে।

মূল

অধিক্ষেপবচঃকারী ক্ষোভঃ প্রোক্তঃ স এব তু ॥ ২০২

যথা—

'ত্বয়া তপস্বি-চাণ্ডাল ! প্রচ্ছন্নবধবর্ত্তিনা।
ন কেবলং হতো বালী স্বাত্মা চ পরলোকতঃ ॥

---

বচঃ ভর্ৎসনবাক্যম্, ক্ষোভশ্চিত্তব্যথা, স এব ক্ষোভনামালঙ্কার এব। প্রচ্ছন্নবধ-বর্ত্তিনা অলক্ষিতহিংসাকারিণা। মোহেনাবধীরিতস্তাবজ্জাতস্য অর্থস্য প্রয়োজনস্য,

### অনুবাদ

ভর্ৎসনোক্তিজনক চিত্তবিকারকে ক্ষোভ বলে।

যেমন—হে তপস্বি-চণ্ডাল! আমাকে বধ করিবার জন্য প্রচ্ছন্নভাবে থাকিয়া তুমি কেবলমাত্র বালীকেই বধ কর নাই, পরলোকে নিজের আত্মাকেও ধ্বংস করিয়াছ।

### মূল

মোহাবধীরিতার্থস্য পশ্চাত্তাপঃ স এব তু ॥

যথানুতাপাংকে—রামঃ—'কিং দেব্যা ন বিচুম্বিতোঽস্মি বহুশো মিথ্যাভিশপ্তস্তদা'—ইতি।

### অনুবাদ

মোহবশতঃ পূর্বে কাহাকেও অবজ্ঞা করা হইল, সে সম্বন্ধে পরে যে অনুতাপ করা হয়, তাহাকে পশ্চাত্তাপ বলে। যেমন, অনুতাপাংকে—রাম—'মিথ্যা কলংকে কলঙ্কিত করায় দেবী (সীতা) তখন আমাকে বহুবার চুম্বন করেন নাই।

### মূল

উপপত্তির্মতা হেতোরুপন্যাসোঽর্থসিদ্ধয়ে ॥ ২০৩

যথা, বধ্যশিলায়াম্—

(ফ) ম্রিয়তে ম্রিয়মাণে যা ত্বয়ি জীবতি জীবতি।
তাং যদীচ্ছসি জীবন্তীং রক্ষাত্মানং মমাসুভিঃ ॥

### অনুবাদ

অর্থনিষ্পত্তির উদ্দেশ্যে কারণের উপস্থাপনকে উপপত্তি বলে। যেমন, বধ্যশিলায়—

তুমি মরিলে যে মরে, তুমি বাঁচিলে যে বাঁচে, যদি তাহাকে জীবিতাবস্থায় চাও, তাহা হইলে আমার প্রাণের দ্বারা নিজেকে বাঁচাও।

---

স এব পশ্চাত্তাপালঙ্কার এব। দেব্যা সীতয়া, মিথ্যাভিশপ্তো মিথ্যাদত্তপরিবাদঃ। অত্র মোহেনাবধীরিতে চুম্বনকার্য্যে পশ্চাত্তাপঃ ॥

(ফ) ম্রিয়ত ইতি। অত্র তস্যা জীবনহেতুস্তব শরীররক্ষণম্। আশংসনমিতি।

**মূল**

আশংসনং স্যাদাশংসা ॥

যথা, শ্মশানে, মাধবঃ—

তৎপশ্যেয়মনঙ্গমঙ্গলগৃহং ভূয়োঽপি তস্যা মুখম্'—ইতি ।

**অনুবাদ**

অভিলষিত বস্তুর নিমিত্ত প্রার্থনাকে 'আশংসা' বলে ।

যেমন, শ্মশানে মাধব—

মদনদেবের মঙ্গলগৃহস্বরূপ তাহার মুখখানি পুনরায় দেখিব ।

**মূল**

প্রতিজ্ঞাধ্যবসায়কঃ ॥

যথা, মম, প্রভাবত্যাম্—বজ্রনাভঃ—

অস্য বক্ষঃ ক্ষণেনৈব নির্মথ্য গদয়ানয়া ।
লীলয়োন্মূলয়াম্যেষ ভুবনদ্বয়মদ্য বঃ ॥

**অনুবাদ**

প্রতিজ্ঞা বা সংকল্পের প্রকাশকে অধ্যবসায় বলে ।

যেমন, আমার প্রভাবতী নাটকে—'বজ্রনাভ—

এক মুহূর্ত্তে এই গদার দ্বারা ইহার বক্ষ বিদীর্ণ করিয়া আমি অবলীলাক্রমে ভুবনদ্বয়কে ( মর্ত্ত্য ও পাতালকে ) ধ্বংস করিব ।

**মূল**

বিসর্পো যৎ সমারব্ধং কর্মানিষ্টফলপ্রদম্ ॥ ২০৪

যথা, বেণ্যাম্—'একস্যৈব বিপাকোঽয়ম্'—ইত্যাদি ।

**অনুবাদ**

অনিষ্টফলপ্রদ আরব্ধ কর্মকে 'বিসর্প' বলে ।

যেমন, বেণীসংহারে—একটি কার্য্যেরই এই পরিণাম' ইত্যাদি ।

---

অত্র স্বস্যাভীষ্টলাভেচ্ছা । আশীরলঙ্কারে তু বন্ধুজনস্যেতি ভেদঃ । তস্যা মালত্যাঃ । কার্য্যস্য কর্ত্তব্যত্বেন নির্দ্দেশঃ প্রতিজ্ঞা । একস্য দ্রৌপদীকেশগ্রহস্য পাকঃ ফলময়ং, রাজসমূহক্ষয়রূপঃ । দ্বিতীয়ে দ্রোণসম্বন্ধিনি নিঃশেষীকর্ত্তুমারব্ধা নিঃশেষিতাঃ ।

### মূল

কার্য্যগ্রহণমুল্লেখ ॥

যথা, শাকুন্তলে—রাজানং প্রতি তাপসৌ—সমিধাহরণায় প্রস্থিতাবাবাম্। ইহ চাস্মদ-গুরোঃ কণ্বস্য কুলপতেঃ সাধিদৈবত ইব শকুন্তলয়ানুমালিনীতীরমাশ্রমো দৃশ্যতে। ন চেদন্য (আ) কার্য্যাতিপাতঃ, প্রবিশ্য গৃহ্যতামতিথিসৎকারঃ—ইতি।

### অনুবাদ

উদ্দেশ্যের উল্লেখকে 'উল্লেখ' অলংকার বলে। যেমন, শাকুন্তলে—রাজার প্রতি তাপসদ্বয়, 'সমিধ আহরণের জন্য আমরা বাহির হইয়াছি। এইখানে মালিনী নদী তীরে আমাদের গুরু কুলপতি কণ্বের—দেবতাসংযুক্ত আশ্রমের ন্যায় শকুন্তলা-সনাথ আশ্রম দেখা যাইতেছে। যদি অন্য কার্য্যের ব্যাঘাত না হয়, তাহা হইলে সেখানে প্রবেশ করিয়া আতিথ্য গ্রহণ করুন।

### মূল

উত্তেজনমিতীয্যতে।
স্বকার্য্যসিদ্ধয়েঽন্যস্য প্রেরণায় কঠোরবাক্ ॥ ২০৫

যথা—

ইন্দ্রজিচ্চণ্ডবীর্য্যোঽসি নাম্নৈব বলবানসি।
ধিগ্-ধিক্ প্রচ্ছন্নরূপেণ যুধ্যসেঽস্মদ্ভয়াকুলঃ।

### অনুবাদ

স্বকার্য্যসিদ্ধির নিমিত্ত অপরকে অনুপ্রাণিত করার উদ্দেশ্যে কঠোর বাক্য প্রয়োগকে 'উত্তেজন' বলে।

যেমন—হে ইন্দ্রজিৎ, তুমি প্রচণ্ড বিক্রমশালী। কেবল নামেই

অস্মদ্গুরোঃ কণ্বস্য, অনুমালিনীতীরং মালিন্যাখ্যনদীতীরে, ন চেদিতি। যত্থাবাং সমিধাহরণায় ন প্রস্থিতৌ, অন্যথা তদা কার্য্যস্য হোমস্যাতিপাতোঽনুপপত্তিঃ। প্রেরণায় প্রবৃত্তয়ে। নাম্নৈব ন তু কর্ম্মণা। অত্র লক্ষ্মণেন ইন্দ্রজিদ্বধায়, প্রকাশ-যুদ্ধে তস্য বর্ত্তনম্। প্রকৃত্যা স্বভাবেন, দুর্ললিতস্য দুর্বিলসিতস্য, পাপো দুষ্কর্ম্মা, পাপমনিষ্টম্। শাস্ত্রেণ শাস্ত্রানুসারেণ, বর্ত্তনং কর্ম্মানুষ্ঠানম্। উৎকীর্ত্তনং সূচনম্,

বলবান-হইয়াছ। আমাদের ভয়ে আকুল হইয়া তুমি প্রচ্ছন্নভাবে যুদ্ধ করিতেছ—তোমাকে ধিক্ ধিক্!

মূল

ভৎ´সনা তু পরিবাদো ॥

যথা সুন্দরাংকে—দুর্য্যোধনঃ—'ধিগ্ ধিক সূত! কিং কৃতবানসি। বৎসস্য মে প্রকৃতিদুর্ললিতস্য পাপঃ পাপং বিধাস্যতি'—ইত্যাদি।

অনুবাদ

অপমান হইতেছে—ভৎ´সনা। যথা, সুন্দরাংকে—'দুর্য্যোধন—ধিক্ ধিক সূত! কি করিয়াছ! পাপ (ভীমসেন) আমাব স্বভাবচঞ্চল বৎসের (দুঃশাসনের) প্রতি পাপাচরণ কবিবে? ইত্যাদি

মূল

নীতিঃ শাস্ত্রেণ বর্ত্তণম্ ॥

যথা, শাকুন্তলে—'দুষ্যন্তঃ—বিনীতবেশপ্রবেশ্যানি তপোবনানি' ইতি।

অনুবাদ

শাস্ত্রানুসাবে কার্য্য করাকে—'নীতি' বলে। যেমন, শাকুন্তলে—'দুষ্যন্ত—'বিনীতবেশে তপোবনে প্রবেশ করিতে হয়', ইতি।

মূল

উক্তস্যার্থস্য যত্ত স্যাদুৎকীর্ত্তনমনেকধা।
উপালম্ভ-বিশেষেণ তৎস্যাদর্থবিশেষণম্ ॥ ২০৬

যথা, শাকুন্তলে—রাজানং প্রতি শার্ঙ্গরবঃ—আঃ কথমিদং নাম, কিমুপন্যস্তমিতি? ননু ভবানেব নিতবাং লোক-বৃত্তান্তনিষ্ণাতঃ।

(ব) সতীমপি জ্ঞাতিকুলৈকসংশ্রয়াং
জনোঽন্যথা ভর্ত্তৃমতীং বিশঙ্ক্যতে।

---

উপালম্ভবিশেষেণ প্রতিকূলোক্তিখণ্ডনেন। ক্বচিদুপালম্ভস্বরূপেণেতি পাঠঃ। আঃ কথমিদং নামেতি। উক্তিরিতি শেষঃ। লোকবৃত্তান্তনিষ্ণাতঃ লোকচবিত্রবিজ্ঞঃ॥

(ব) জ্ঞাতিকুলৈকসংশ্রয়াং পিত্রাদিগৃহমাত্রবর্ত্তিনীম্, অন্যথা ভর্ত্তৃমতীমুপপতি-যুক্তাম্। যদ্বা সতীমপি অন্যন্না অসতীং বিশঙ্কতে, অত উক্তদোষাৎ, পরিণতে

অতঃ সমীপে পরিণেতুরিষ্যতে
প্রিয়াপ্রিয়া সা প্রমদা স্ববন্ধুভিঃ ॥

### অনুবাদ

প্রতিকূল অর্থকে খণ্ডন করিবার জন্য প্রতিপাদিত বিষয়কে বহুপ্রকারে স্পষ্টভাবে বলা হইলে, 'অর্থ-বিশেষণ' অলংকার হয়।

যেমন, শাকুন্তলে—রাজার প্রতি শার্ঙ্গরব—আঃ! ইহা কি! কি বলা হইতেছে! আপনি তো লোকাচারে বিশেষ অভিজ্ঞ।

পিতৃগৃহে অবস্থান করিলে সধবা স্ত্রীলোককে—সতী হইলেও—অন্যরূপ মনে করা হয়; সে কারণে তাহার আত্মীয়গণ ইচ্ছা করেন—পতির প্রিয় বা অপ্রিয় যাহাই হউক, স্ত্রীলোক যেন স্বামীর কাছেই থাকে।

### মূল

প্রোৎসাহনং স্যাদুৎসাহগিরা কস্যাপি যোজনম্ ॥ ২৩০

যথা, বালরামায়ণে—

কালরাত্রিকরালেয়ং স্ত্রীতি কিং বিচিকিৎসসি।
তজ্জগত্ত্রিতয়ং ত্রাতুং তাত! তাড়য়, তাড়কাম্ ॥

### অনুবাদ

উৎসাহবাক্যের দ্বারা কাহাকে কার্য্যে উত্যুক্ত করিলে 'প্রোৎসাহন' অলংকার হয়।

যেমন, বালরামায়ণে—এই রাক্ষসী কালরাত্রির মত করালা, স্ত্রী মনে করিয়া কি ইতস্ততঃ করিতেছ? ত্রিজগতকে রক্ষা করিবার জন্য হে বৎস? তাড়কাকে নিহত কর।

### মূল

সাহায্যং সংকটে যৎ স্যাৎ সানুকূল্যং পরস্য চ ॥

---

পত্যুঃ। অত্র কিমিদমুপন্যস্তমিতি রাজ্ঞঃ প্রতিকূলোক্তিখণ্ডনেন 'আঃ কথমিদ'-মিত্যাদিবাক্যত্রয়েণ 'তদিদানীমাপন্নসত্ত্বেয়ং গৃহ্যতাং সহধর্ম্মচরণায়ে'তি শ্লোকোক্তোঽর্থঃ শার্ঙ্গরবেণ মুহুঃ সূচিতঃ। বিচিকিৎসতি বধ্যা ন বেতি সন্দেহাশ্রয়ো ভবসি,

যথা, বেণ্যাম—কৃপং প্রতি অশ্বত্থামা—'ত্বমপি তাবদ্ রাজ্ঞঃ পার্শ্ববর্ত্তী ভব'। কৃপঃ—'বাঞ্ছাম্যহমদ্য প্রতিকর্ত্তুম্'—ইত্যাদি।

অনুবাদ

অপরের বিপদে আনুকূল্য করাকে সাহায্য বলে। যেমন,—বেণী-সংহারে কৃপের প্রতি অশ্বত্থামা—তাহা হইলে, তুমিও রাজার পার্শ্বে অবস্থান কর! কৃপ—আমি আজ প্রতিকার করিতে ইচ্ছা করি।—ইত্যাদি।

মূল

অভিমানঃ স এব স্যাৎ ॥

যথা, তত্রৈব—দুর্যোধনঃ—'মাতঃ কিমপ্যসদৃশং কৃপণং বচস্তে'।—ইত্যাদি।

অনুবাদ

অভিমান বলিতে যাহা বুঝায়, উহা তাহাই। যেমন, সেইখানেই—দুর্য্যোধন—মা, তোমার বাক্য কিরূপ অযোগ্য ও দুঃখজনক।

মূল

প্রশ্রয়াদনুবর্ত্তনম্ ॥ ২০৮

অনুবৃত্তিঃ—

(ভ) যথা, শাকুন্তলে—রাজা, (শকুন্তলাং প্রতি) 'অয়ি! তপো বর্ধতে। অনসূয়া—'দাণিং অদিধিবিসেসলাহেণ' ইত্যাদি! [ইদানীম-তিথিবিশেষলাভেন—সংস্কৃতম্।]

অনুবাদ

বিনয়সহকারে প্রীতিসম্পাদনকে অনুবৃত্তি বলে। যেমন, শাকুন্তলে—

---

যদ্বা ঘৃণী ভবসি। তাতেতি সপ্রেমসম্বোধনম্। আনুকূল্যমনুকূলাচরণম্। স এব অভিমানালঙ্কার এব। কৃপণং ক্ষুদ্রম্। অত্র মাতুরাক্ষেণাহঙ্কার প্রতীয়তে। প্রশ্রয়াদ্ বিনয়াৎ, অনুবৃত্তিঃ প্রত্যুত্তরাদিনা সৎকারঃ ॥

(ভ) দাণিং ইতি। 'ইদানীমতিথিবিশেষলাভেন' ইতি সংস্কৃতম্। ভবদ্দেবরে লক্ষ্মণে। অত্র সীতাং প্রতি ভূতকার্য্যং শ্রীরামেণাখ্যাতম্। স্বয়ং যাচনং যথা—

রাজা, ( শকুন্তলার প্রতি )।—'অয়ি! নির্বিঘ্নে তপস্যা হইতেছে তো?'
অনসূয়া—'সম্প্রতি বিশিষ্ট অতিথি লাভ করায়।'

মূল

ভূতকার্য্যাখ্যানমুৎকীর্ত্তনং মতম্ ॥

যথা, বালরামায়ণে—

অত্রাসীৎ ফণিপাশবন্ধনবিধিঃ শক্ত্যা ভবদ্দেবরে।
গাঢ়ং বক্ষসি তাড়িতে হনুমতা দ্রোণাদ্রিরত্রাহৃতঃ। ইত্যাদি।

অনুবাদ

অতীত কার্য্যবর্ণনাকে উৎকীর্ত্তন বলে। যেমন, বালরামায়ণে—এইখানে নাগপাশবন্ধন হইয়াছিল। তোমার দেবরের বক্ষ শক্তিশেল দ্বারা ভীষণভাবে আহত হইলে এইখানে হনুমান গন্ধমাদন পর্বত আনিয়াছিল।

মূল

যাচ্ঞা তু কাপি যাচ্ঞা যা স্বয়ং দূতমুখেন বা ॥ ২০৯

যথা—

অদ্যাপি দেহি বৈদেহীং দয়ালুস্ত্বয়ি রাঘবঃ।
শিরোভিঃ কন্দুকক্রীড়াং কিং কারয়সি বানরান্ ॥

অনুবাদ

স্বয়ং বা দূতের দ্বারা কোন প্রার্থনা জানাইলে 'যাচ্ঞা' অলংকার হয়।

যেমন—এখনও বৈদেহীকে ফিরাইয়া দাও; রামচন্দ্র তোমার উপর এখনও সদয়। কেন তোমার মস্তকগুলিকে লইয়া বানরদিগকে কন্দুক-ক্রীড়া করাইবে?

মূল

পরিহার ইতি প্রোক্তঃ কৃতানুচিতমার্জনম্ ॥

যথা,—

'ভো লঙ্কেশ্বর! দীয়তাং জনকজা রামঃ স্বয়ং যাচতে' ইত্যাদি। দূতমুখেন

প্রাণ-প্রয়াণ-দুঃখার্ত্ত উক্তবানস্ম্যনক্ষরম্ ।
তৎ ক্ষমস্ব বিভো ! কিং চ সুগ্রীবস্তে সমর্পিতঃ ॥

অনুবাদ

অনুচিত কার্য্য করিয়া মার্জ্জনা ভিক্ষা করাকে 'পরিহার' বলে। যথা—

প্রাণ-ত্যাগের দুঃখে কাতর হইয়া আমি অনুচিত বাক্য বলিয়াছি। অতএব, হে বিভো! আমাকে ক্ষমা করুন ; আর আপনার হাতে সুগ্রীবকে সমর্পণ করিলাম।

মূল

অবধীরিতকর্ত্তব্যকথনং তু নিবেদনম্ ॥

যথা, রাঘবাভ্যুদয়ে—লক্ষ্মণঃ—'আর্য্য ! সমুদ্রাভ্যর্থনয়া গন্তুমুদ্যতোঽসি, তৎ কিমেতৎ ।

অনুবাদ

যে কর্তব্যকার্য্যে অবহেলা করা হইয়াছে, তাহার সম্বন্ধে বলা হইলে 'নিবেদন' অলংকার হয়। যেমন রাঘবাভ্যুদয়ে—লক্ষ্মণ—আর্য ! সমুদ্রের অভ্যর্থনার জন্য যাইতে উদ্যত হইয়াছেন ! একি ?

মূল

প্রবর্ত্তনং তু কার্য্যস্য যৎ স্যাৎ সাধুপ্রবর্ত্তনম্ ।

যথা বেণ্যাম—রাজা—'কঞ্চুকিন্ ! দেবস্য দেবকীনন্দনস্য বহুমানাদ্ বৎসস্য ভীমসেনস্য বিজয়মঙ্গলায় প্রবর্ত্তন্তাং তত্রোচিতাঃ সমারম্ভাঃ ।

অনুবাদ

কোন কার্য্য ভালভাবে আরম্ভ করা হইলে, তাহাকে 'প্রবর্ত্তন' বলে। যেমন, বেণীসংহারে—

রাজা—কঞ্চুকী ! মাননীয় দেবকীনন্দনের সম্মানার্থে এবং বৎস ভীমসেনের বিজয়োৎসবের জন্য যথোচিত সমারোহের ব্যবস্থা করা হউক।

---

যাচনমাহ—অদ্যাপীতি। রাবণং প্রতি অঙ্গদস্যোক্তিরিয়ম্। কৃতং যদনুচিতং কার্য্যং তস্য মার্জ্জনং তজ্জন্যাপরাধক্ষমাপণম্। প্রাণেতি। বিভো! শ্রীরাম!

### মূল

আখ্যানং পূর্ববৃত্তোক্তি ॥

যথা, তত্রৈব—"দেশঃ সোঽয়মরাতিশোণিতজলৈর্যস্মিন্ হ্রদাঃ পূরিতাঃ।" ইত্যাদি।

### অনুবাদ

পূর্বের ঘটনা বলা হইলে 'আখ্যান' অলংকার হয়। যেমন, সেইখানেই—'এই হইতেছে সেই দেশ, যেখানে হ্রদসমূহ শত্রুগণের শোণিতরূপ জলে পূর্ণ হইয়াছিল।'

### মূল

—যুক্তিরর্থাবধারণম্ ॥

যথা, তত্রৈব—

যদি সমরমপাস্য নাস্তি মৃত্যোর্ভয়
মিতি যুক্তমিতোঽন্যতঃ প্রযাতুম্।
অথ মরণমবশ্যমেব জন্তোঃ
কিমিতি মুধা মলিনং যশঃ কুরুধ্বম্ ॥

### অনুবাদ

কোন বিষয়ে কর্তব্যনির্ধারণকে যুক্তি বলে। যেমন, সেইখানেই—

যুদ্ধক্ষেত্র পরিত্যাগ করিলে যদি মৃত্যু ভয় না থাকে তাহা হইলে এইখান হইতে অন্যত্র যাওয়া যুক্তিযুক্ত; কিন্তু মৃত্যু যদি প্রাণিগণের পক্ষে অবশ্যম্ভাবী হয়, তাহা হইলে বৃথা যশকে মলিন করিবে কেন?

### মূল

প্রহর্ষঃ প্রমদাধিক্যম্ ॥

যথা, শাকুন্তলে—রাজা—'তৎকিমিদানীমাত্মানং পূর্ণমনোরথং নাভিনন্দামি।'

অবধীরিতেতি। অবজ্ঞাতেত্যর্থঃ। অর্থস্য প্রয়োজনস্য অবধারণং কর্তব্যত্ব-নিশ্চয়ঃ। ইতঃ সমরাৎ। অত্র সমরঃ কর্তব্য এব ইত্যর্থাবধারণম্ ॥

### অনুবাদ

আনন্দের আধিক্য হইলে 'প্রহর্ষ' হয়। যেমন শাকুন্তলে—রাজা—আমার মনোবাঞ্ছা পূর্ণ হইয়াছে—আমি কি নিজেকে অভিনন্দিত করিব না?'

### মূল

শিক্ষা স্যাদুপদেশনম্ ॥

(ম) যথা, তত্রৈব—সহি! ণ জুত্তং অস্সমবাসিণো জনস্স অকিদসক্কারং অদিধিবিসেসং উজ্ঝিঅ সচ্ছন্দদো গমণম্।' [ সখি! ন যুক্তমাশ্রমবাসিনো জনস্য অকৃতসৎকারমতিথিবিশেষমুজ্ঝিত্বা স্বচ্ছন্দতো গমনম্—ইতি সংস্কৃতম্। ]

এবাঞ্চ-লক্ষণনাট্যালংকারাণং সামান্যতঃ একরূপত্বেঽপি ভেদেন ব্যপদেশো গড্ডলিকাপ্রবাহেন।

### অনুবাদ

উপদেশদানকে 'শিক্ষা' বলে। যেমন, সেইখানেই—'সখি! আশ্রমবাসীর পক্ষে বিশিষ্ট অতিথির সৎকার না করিয়া ইচ্ছামত চলিয়া যাওয়া উচিত নয়।

নাটকের এই লক্ষণ ও অলংকারসমূহ সাধারণভাবে একই প্রকারের হইলেও চিরাচরিত প্রথানুসারে বিভিন্নভাবে বর্ণনা করা হইল।

### মূল

এষু চ কেষাঞ্চিদ্ গুণালংকারভাবসন্ধ্যঙ্গবিশেষান্তর্ভাবেঽপি নাটকে প্রযত্নতঃ কর্তব্যত্বাদ্ বিশেষোক্তিঃ। এতানি চ—

পঞ্চসন্ধি চতুর্বৃত্তি চতুঃষষ্ট্যঙ্গসংযুতম্।
ষড়্‌বিংশল্লক্ষণোপেতমলংকারোপশোভিতম্ ॥

---

(ম) সহি ইতি। 'সখি! ন যুক্তমাশ্রমবাসিনো জনস্যাকৃতসৎকারমতিথিবিশেষমুজ্ঝিত্বা স্বচ্ছন্দতো গমনম্' ইতি সংস্কৃতম্। অত্র শকুন্তলাং প্রতি তৎসখ্যা উপদেশোক্তিরিয়ম্। নহু ভূষণাদীনি যানি লক্ষণান্যুক্তানি তানি নাট্যভূষণহেতুস্বরূপসামান্যধর্মযোগেন নাট্যালঙ্কারমধ্য এবান্তর্ভবিতুমর্হন্তি, তদেষাং

মহারসং মহাভোগমুদাত্তরচনান্বিতম্ ।
মহাপুরুষসৎকারং * সাধ্বাচারং জনপ্রিয়ম্ ॥
সুশ্লিষ্টসন্ধিযোগং চ সুপ্রয়োগং সুখাশ্রয়ম্ ।
মৃদুশব্দাভিধানং চ কবিঃ কুর্য্যাত্তু নাটকম্ ॥

—ইতি মুনিনোক্তত্বান্নাটকেঽবশ্যং কর্ত্তব্যান্যেব ।

**অনুবাদ**

ইহাদের মধ্যে কোন কোনটি গুণ, অলংকার, ভাব ও সন্ধ্যঙ্গবিশেষের অন্তর্ভুক্ত হইলেও নাটকে এগুলিকে সযত্নে প্রয়োগ করা কর্ত্তব্য বলিয়া—এখানে বিশেষভাবে বলা হইল। ভরতমুনির নিম্নোক্ত বচনানুসারে এগুলিকে নাটকে অবশ্য প্রয়োগ করিতে হইবে।

কবি যে নাটক রচনা করিবেন তাহাতে থাকিবে—পঞ্চসন্ধি, চতুর্বৃত্তি, চতুঃষষ্টি অঙ্গ, ছত্রিশ লক্ষণযুক্ত নাট্যালংকার—(বীর বা শৃঙ্গার রস) মহারস, মহান্ ভোগ (বিলাস প্রভৃতি) উদাত্ত রচনা, মহাপুরুষগণের গুণবর্ণনা ও সদাচার; নাটক হইবে—জনপ্রিয়, সুসঙ্গত সন্ধিসংযুক্ত, সুপ্রযুক্ত, সুখজনক এবং সহজবোধ্য।

**মূল**

বীথ্যঙ্গানি বক্ষ্যন্তে। লাস্যাঙ্গান্যাহ—

গেয়পদং স্থিতপাঠ্যমাসীনং পুষ্পগণ্ডিকা।
প্রচ্ছেদকস্ত্রিগূঢ়ং চ সৈন্ধবাখ্যং দ্বিগূঢ়কম্। ২১২
উত্তমোত্তমকং চান্যদুক্তপ্রত্যুক্তমেব চ।
লাস্যে দশবিধে হ্যেতদঙ্গমুক্তং মনীষিভিঃ ॥ ২১৩

তত্র—

*সৎকারমিতিচ পাঠঃ।

ভিন্নত্বেন উপাদানমনতিপ্রয়োজনমিত্যভিপ্রায়েণাহ—এষাঞ্চেতি। গড্ডলিকাপ্রবাহেণ গতানুগতিকন্যায়েন। নন্থ ভূষণস্ত যথাযথং গুণেঽলঙ্কারে চ, শোভায়াঃ শ্লেষে, বিশেষণস্ত বিশেষোক্ত্যলঙ্কারে, এবমাশীরাদিনাট্যালঙ্কারাণামাশীরাত্যলঙ্কারেষু, এবং যুক্ত্যাদীনাং যুক্ত্যাদিসন্ধ্যঙ্গেষু চান্তর্ভাবে সিদ্ধে পুনরুপাদানমনর্থকমিত্যত আহ—

(য) তন্ত্রীভাণ্ডং পুরস্কৃত্যোপবিষ্টস্যাসনে পুরঃ। ২১৪
শুদ্ধং গানং গেয়পদম্ ॥

যথা, গৌরীগৃহে বীণাং বাদয়ন্তী মলয়বতী—

উৎফুল্লকমলকেশরপরাগগৌরদ্যুতে ! মম হি গৌরি।
অভিবাঞ্ছিতং প্রসিধ্যতু ভগবতি ! যুষ্মৎপ্রসাদেন ॥

**অনুবাদ**

বীথির অঙ্গসমূহ সম্বন্ধে পরে বলা হইবে। (এখন) লাস্যাঙ্গসমূহ সম্বন্ধে বলা হইতেছে—

মনীষিগণ বলেন—লাস্যাঙ্গসমূহ হইতেছে এই দশপ্রকার—গেয়পদ, স্থিতপাঠ্য, আসীন, পুষ্পগণ্ডিকা, প্রচ্ছেদক, ত্রিগূঢ়, সৈন্ধব, দ্বিগূঢ়, উত্তমোত্তমক, উক্তপ্রত্যুক্ত।

তন্মধ্যে—দেবতার সম্মুখে আসনে বসিয়া বীণা প্রভৃতি তারের যন্ত্রের সাহায্যে যে শুদ্ধ সংগীতের আলাপ—তাহা হইতেছে গেয়-পদ। যেমন, গৌরীগৃহে বীণাবাদিনী মলয়বতী—

হে গৌরি ! প্রস্ফুটিত পদ্মকেশরের পরাগের মত গৌরকান্তি তোমার অনুগ্রহে আমার অভিলাষ পূর্ণ হউক।

**মূল**

স্থিতপাঠ্যং তদুচ্যতে।
মদনোত্তাপিতা যত্র পঠতি প্রাকৃতং স্থিতা ॥ ২১৫

অভিনবগুপ্তপাদাস্ত্বাহুঃ—'উপলক্ষণং চৈতৎ। ক্রোধোৎভ্রান্তস্যাপি প্রাকৃতপঠনং স্থিতপাঠ্যম্'—ইতি।

এষু চেতি। লক্ষণনাট্যালঙ্কারেষ্বিত্যর্থঃ। এতানি লক্ষণাদীনি 'নাটকেঽবশ্যং কর্তব্যানি' ইত্যগ্রেণান্বয়ঃ। ভোগো ভাবাদিঃ সহায়ো বা, রচনায়া উদাত্তত্বং বিলাসদ্বয়াদিযুক্তত্বং, মহাপুরুষস্য ধীরোদাত্তনায়কস্য সৎকারো গুণবর্ণনং যত্র। সাধুরবিগীতঃ আচারো বৈদিকং কর্ম্ম যত্র ॥

(য) তন্ত্রীভাণ্ডং বীণাবাদ্যং, পুরস্কৃত্য পানোপায়োপযোগিত্বেনাদৃত্য, আতোদ্যং বাদিত্রম্, অপ্রসাধিতগাত্রমনলঙ্কৃতশরীরম্। এতৎ দ্বয়ং ক্রিয়াবিশেষণম্। বিপর্য্যাসেন

**অনুবাদ**

যেখানে মদন-তাপিতা ( নায়িকা ) স্থির হইয়া বসিয়া প্রাকৃত পদ পাঠ করে, সেখানে 'স্থিতপাঠ্য' নামক অঙ্গ হইবে।

অভিনবগুপ্তপাদ কিন্তু বলেন—এইটি ( মদনোত্তাপিতা-শব্দটি ) উপলক্ষণ। ক্রোধোদ্ভ্রান্ত হইয়া প্রাকৃতপদ পাঠ করিলেও স্থিতপাঠ্য হইবে।

**মূল**

নিখিলাতোদ্যরহিতং শোকচিন্তান্বিতাবলা।
অপ্রসাধিতগাত্রং যদাসীনাসীনমেব তৎ ॥ ২১৬
আতোদ্যমিশ্রিতং গেয়ং ছন্দাংসি বিবিধানি চ।
স্ত্রীপুংসয়োর্বিপর্য্যাসচেষ্টিতং পুষ্পগণ্ডিকা ॥ ২১৭
অন্যাসক্তং পতিং মত্বা প্রেমবিচ্ছেদমন্যুনা।
বীণাপুরঃসরং গানং স্ত্রিয়াঃ প্রচ্ছেদকো মতঃ ॥
স্ত্রীবেশধারিণাং পুংসাং নাট্যং শ্লক্ষ্ণং ত্রিগূঢ়কম্ ॥ ২১৮

যথা, মালত্যাম্—'মকরন্দঃ—এষোঽস্মি মালতীসংবৃত্তঃ।'

**অনুবাদ**

শোক ও চিন্তাযুক্ত নায়িকা যদি দেহে প্রসাধন না করিয়া এবং কোন বাদ্যযন্ত্র গ্রহণ না করিয়া বসিয়া বসিয়া গান গাহে—তাহা হইলে 'আসীন' নামক লাস্যাংগ হইবে। নানাপ্রকার বাদ্যযন্ত্রসহকারে বিবিধ ছন্দের গান গাহিয়া যদি স্ত্রীপুরুষ বিপরীত ব্যবহার করে, তাহা হইলে 'পুষ্পগণ্ডিকা' হইবে। স্বামীকে অন্য নারীতে আসক্ত মনে করিয়া প্রণয়ে বঞ্চিত হওয়ার দুঃখে স্ত্রীচরিত্র বীণাসহকারে গান করিলে—'প্রচ্ছেদক' নামক লাস্যাংগ হইবে। স্ত্রীবেশধারী পুরুষ কর্তৃক মনোহর অভিনয়কে—'ত্রিগূঢ়ক' বলে। যেমন, মালতী-মাধবে মকরন্দ—এই আমি মালতী হইয়াছি।

---

বৈপরীত্যেন চেষ্টা অভিনয়ো যত্র গেয়ে তৎ। মন্যুঃ শোকঃ। . সঙ্কেতস্থানে অনাগমনে নায়িকায়া নায়কো ভ্রষ্টসঙ্কেতো ভবতি। চতুরস্রাণি বিদগ্ধমনোহরাণি পদানি যত্র, যথা চতুরস্রপদং পূর্ণসপ্তস্বরং, মুখপ্রতিমুখান্বিতম্ উক্তিপ্রত্যুক্তি-

### মূল

কশ্চন ভ্রষ্টসংকেতঃ সুব্যক্তকরণান্বিতঃ ॥
প্রাকৃতং বচনং ব্যক্তি যত্র তৎ সৈন্ধবং মতম্ ॥ ২১৯

করণং বীণাদিক্রিয়া ।

### অনুবাদ

সংকেতে ব্যর্থ কোন নায়ক সুস্পষ্টভাবে বীণা বাজাইয়া প্রাকৃত বচন প্রয়োগ করিলে সৈন্ধব নামক অলংকার হয় ।

'করণ'—শব্দের অর্থ হইতেছে বীণা প্রভৃতি বাজান ।

### মূল

চতুরস্রপদং গীতং মুখপ্রতিমুখান্বিতম্ ॥ ২২০
দ্বিগূঢ়ং রসভাবাঢ্যং—
উত্তমোত্তমকং পুনঃ ॥
কোপপ্রসাদজমধিক্ষেপযুক্তং রসোত্তরম্ ।
হাবহেলান্বিতং চিত্রশ্লোকবন্ধমনোহরম্ ॥ ২২১
উক্তি-প্রত্যুক্তিসংযুক্তং সোপালম্ভমলীকবৎ ।
বিলাসান্বিতগীতার্থমুক্তপ্রত্যুক্তমুচ্যতে ॥ ২২২

স্পষ্টান্যুদাহরণানি ।

### অনুবাদ

চারিটি পদে বিভক্ত, উক্তি-প্রত্যুক্তি-যুক্ত এবং রসে ও ভাবে সমৃদ্ধ সংগীতকে—'দ্বিগূঢ়' বলে । ক্রোধ বা অনুগ্রহ হইতে জাত তিরস্কারযুক্ত, রসসমৃদ্ধ সংগীতকে—'উত্তমোত্তমক' বলে ।

হাব ও হেলা-সংযুক্ত, সুন্দর শ্লোকবন্ধের দ্বারা মনোহর, মিথ্যা ভর্ৎসনাপূর্ণ, উক্তি-প্রত্যুক্তিসমন্বিত এবং বিলাসযুক্ত সংগীতকে—'উক্ত-প্রত্যুক্ত' বলে ।

উদাহরণসমূহ সুস্পষ্ট ।

---

সহিতম্ । 'কোপপ্রসাদজ'মিত্যাদি বিশেষণপঞ্চকমত্রুমক্তস্ত গীতস্ত বিশেষণম্ ।

**মূল**

এতদেব যদা সর্বৈঃ পতাকাস্থানকৈর্যুতম্।
অঙ্কৈশ্চ দশভির্ধীরা মহানাটকমূচিরে ॥ ২২৩

এতদেব নাটকম্। যথা—বালরামায়ণম্।

**অনুবাদ**

এই নাটকই যখন সমস্ত পতাকাস্থানের দ্বারা সংযুক্ত এবং দশ অঙ্ক-সমন্বিত হয়, তখন পণ্ডিতগণ তাহাকে মহানাটক বলে।

'এতদেব'—শব্দের অর্থ নাটক। যেমন—বালরামায়ণ।

**মূল**

(র) অথ প্রকরণম্—

ভবেৎ প্রকরণে বৃত্তং লৌকিকং কবিকল্পিতম্ ॥ ২২৪
শৃঙ্গারোঽঙ্গী নায়কস্তু বিপ্রোঽমাত্যোঽথবা বণিক্।
সাপায়ধর্মকামার্থপরো ধীর-প্রশান্তকঃ ॥ ২২৫

বিপ্রনায়কং যথা—মৃচ্ছকটিকম্। অমাত্যনায়কং মালতীমাধবম্। বণিঙ্‌নায়কং পুষ্পভূষিতম্

**অনুবাদ**

অনন্তর প্রকরণ—

প্রকরণের বিষয়বস্তু হইবে লৌকিক ও কবি-কল্পিত; অঙ্গী রস হইবে শৃঙ্গার এবং নায়ক হইবেন ব্রাহ্মণ, অমাত্য বা বণিক। তিনি ধীর প্রশান্ত শ্রেণীর নায়ক হইবেন এবং নশ্বর ধর্ম, কাম ও অর্থে আসক্ত হইবেন।

ব্রাহ্মণ-নায়কযুক্ত নাটক যথা—মৃচ্ছকটিক; অমাত্য-নায়ক-যুক্ত নাটক যথা—মালতী-মাধব; বণিক্-নায়ক-যুক্ত নাটক, যথা—পুষ্পভূষিত।

উক্তিপ্রত্যুক্তিসংযুক্তমিতি গীতমিত্যনুষজ্যতে। সোপালম্ভং সভর্ৎসনম্ অলীকবৎ অপ্রিয়মিব ॥

(র) নাটকমুক্ত্বা প্রকরণমাহ—অর্থেতি। বৃত্তং বর্ণনীয়ং নায়কচরিতং,

## অনুবাদ

সহৃদয়গণের বিভাবাদির জ্ঞান রসের বিষয় বলিয়া এবং পরানন্দময়ত্বহেতু রস স্পষ্ট হইয়া উঠে বলিয়া এবং রসের জ্ঞেয়ত্ব হেতু,—নির্বিকল্পজ্ঞান রসের জ্ঞাপক নহে।

[ প্রকারতা ও বিশেষ্যতাশূন্য সম্বন্ধানবগাহি জ্ঞানকে নির্বিকল্পজ্ঞান বলে। "প্রকারতাবিশেষ্যতাশূন্যং সম্বন্ধানবগাহি জ্ঞানং নির্বিকল্পজ্ঞানম্"। রসজ্ঞানে প্রকারতা ও বিশেষ্যতা থাকে, বিভাবাদির জ্ঞান হইতে রসাস্বাদ হয়। অতএব রসাস্বাদে বিভাবাদির জ্ঞান বিশেষ্যতাসাধক অর্থাৎ বিশেষরূপে জ্ঞেয় বস্তু। আবার রস সামাজিকগণের নিতান্ত সুখময়ত্বরূপে প্রকাশিত ও জ্ঞেয় হইয়া থাকে। এই পরানন্দময়ত্বের দ্বারা রসের প্রকারতা প্রদর্শিত হইল। রস আবার বিভাবাদি ও পরানন্দের সহিত সম্বন্ধশূন্য নহে। কাজেই রসকে নির্বিকল্পজ্ঞানের বিষয় বলা যায় না। ]

## মূল

(থ) তথাভিলাপসংসর্গ-যোগ্যত্ববিরহান্ন চ
সবিকল্পকসংবেদ্যঃ ॥২৬

সবিকল্পকজ্ঞানসংবেদ্যানাং হি বচনপ্রয়োগযোগ্যতা, ন তু রসস্য তথা।

পরামর্শোঽত্র বিশিষ্টবৈশিষ্ট্যাবগাহীগ্রহঃ, তদ্বিষয়ত্বাৎ তন্মাত্রবিষয়ত্বাৎ। পরমানন্দেতি। পরমানন্দত্বপ্রকারকসংবেদনবিষয়ত্বাদিত্যর্থঃ। নির্বিকল্পকং সংসর্গানবগাহি ভাসমানসংসর্গপ্রতিযোগিত্বরূপপ্রকারত্বস্যাপি সংসর্গগ্রহমন্তরেণাসম্ভবাদিতি ভাবঃ। [ এতেন স্বমাত্রগ্রাহ্যস্য রসস্য নির্বিকল্পজ্ঞানরূপত্বমপি ন সিধ্যতীতি ধ্যেয়ম্ ] তস্য গ্রাহকং বিষয়িতানিরূপকং, রসগ্রহস্য নির্বিকল্পজ্ঞানরূপত্বমপি ন সিধ্যতীতি ধ্যেয়ম্॥

(থ) রসগ্রহস্য সবিকল্পকজ্ঞানস্বরূপত্বাভাবমপি সাধয়তি—তথেতি। অভিলাপো বচনং তস্য সংসর্গঃ প্রয়োগঃ, তদযোগ্যত্বাভাবাদিত্যর্থঃ। স রসঃ সবিকল্পসংবেদ্যঃ সংসর্গাবগাহিজ্ঞানবিষয়ঃ। প্রাগুক্তহেতুদ্বয়াসঙ্গতে রসস্য সবিকল্পকজ্ঞানবিষয়ত্বমস্ত্যেব ; কিন্তু সবিকল্পবেদ্যান্তরাদস্য বৈলক্ষণ্যসাধনে তাৎপর্য্যং বেদিতব্যম্।

### অনুবাদ

সেইরূপ, বাক্যসংসর্গ-যোগ্যত্ব না থাকায় ( অর্থাৎ বাক্যের সংসর্গে প্রকাশযোগ্য নহে বলিয়া অর্থাৎ রস অনির্বচনীয় বলিয়া )—রস সবিকল্প-জ্ঞানবেদ্য নহে।

যাহা সবিকল্পকজ্ঞানসংবেদ্য, তাহার বচনপ্রয়োগযোগ্যতা থাকে ( অর্থাৎ তাহা বাক্যের দ্বারা প্রকাশ করা যাইতে পারে )। কিন্তু রসের তাহা ঘটে না।

সাক্ষাৎকারতয়া ন চ।
পরোক্ষস্তৎপ্রকাশো নাপরোক্ষঃ শব্দসম্ভবাৎ ॥২৭

### অনুবাদ

রসের প্রকাশ সাক্ষাৎ আস্বাদবশতঃ পরোক্ষ নহে, আবার ( রসের জ্ঞান শব্দসম্ভব বলিয়া ইহা প্রত্যক্ষও নহে। [ ন্যায়শাস্ত্রমতে যে জ্ঞান কেবল শব্দসম্ভব, তাহা প্রত্যক্ষজ্ঞান নহে ]

### মূল

তৎ কথয় কীদৃগস্য তত্ত্বমেবমশ্রুতাদৃষ্টপূর্বনিরূপণপ্রকারস্যেত্যাহ—
তস্মাদলৌকিকঃ সত্যং বেদ্যঃ সহৃদয়ৈরয়ম্ ॥২৮

### অনুবাদ

তাহা হইলে এরূপ অশ্রুতপূর্ব ও অদৃষ্টপূর্ব নিরূপণপ্রকার যাহার, সেই রসের তত্ত্ব কি—তাহা বলুন। (উত্তরে) বলিতেছেন—

সেই কারণে রস অলৌকিক এবং ইহা সঠিকভাবে সহৃদয়গণের বেদ্য।

স্বপ্রকাশকত্বেন অপি জ্ঞানান্তরগ্রাহ্যাৎ সবিকল্পকাদস্য বৈলক্ষণ্যম্ বোধ্যম্। গুরুনয়ে তু—সর্বসবিকল্পকজ্ঞানানাং স্বেনৈব গ্রহ ইতি নৈতদ্বৈলক্ষণ্যম্। সাক্ষাৎকারতয়েতি। স্বাদনাখ্যব্যাপারস্য মনঃ সন্নিকর্ষত্বাঙ্গীকারেণ তজ্জন্যত্বাদিতি ভাবঃ। পরোক্ষঃ প্রত্যক্ষবিলক্ষণঃ, তৎপ্রকাশো রসগ্রহো নাপরোক্ষঃ নাপি প্রত্যক্ষরূপঃ। শব্দসম্ভবাৎ কাব্যজন্যবিভাদিজ্ঞানজন্যত্বনিয়মাৎ। অনেন প্রত্যক্ষান্তরবৈলক্ষণ্যমেব সাধিতং ন তু প্রত্যক্ষভিন্নত্বং প্রাগুক্তবিরোধাৎ। অস্য রসস্য তত্ত্বং যাথার্থ্যং, অশ্রুতোঽদৃষ্টপূর্বশ্চ নিরূপণপ্রকারঃ ইতরভেদানুমাপকো ধর্মঃ স্বভাবো যস্য তস্যেত্যর্থঃ। তস্মাদুপদর্শিত-

## মূল

তৎ কিং পুনঃ প্রমাণং তস্য সদ্ভাবে ইত্যাহ—

প্রমাণং চর্বণৈবাত্র স্বাভিন্নে বিদুষাং মতম্ ॥২৯

চর্বণা আস্বাদনম্। তচ্চ "স্বাদঃ কাব্যার্থসম্ভেদাদাত্মানন্দসমুদ্ভবঃ"—ইত্যুক্তপ্রকারকম্ ॥

## অনুবাদ

তাহা হইলে রস যে আছে—সে বিষয়ে কি প্রমাণ? উত্তরে বলিতেছেন—

এখানে চর্বণাস্বরূপ রসের অস্তিত্ববিষয়ে আস্বাদনই প্রমাণ—ইহাই পণ্ডিতগণের অভিমত। 'চর্বণা'—অর্থে আস্বাদন। "কাব্যার্থজ্ঞানহেতু আত্মানন্দের যে সম্যক উদ্ভব তাহাই স্বাদ"—ইহা পূর্বেই বলা হইয়াছে।

## মূল

ননু যদি রসো ন কার্য্যস্তৎ কথং মহর্ষিণা—"বিভাবানুভাবব্যভিচারি-সংযোগাদ্ রসনিষ্পত্তিঃ"—ইতি লক্ষণং কৃতমিত্যুচ্যতে—

নিষ্পত্ত্যা চর্বণস্যাস্য নিষ্পত্তিরুপচারতঃ ॥৩০

যদ্যপি রসাভিন্নতয়া চর্বণস্যাপি ন কার্য্যত্বম্, তথাপি তস্য কাদাচিৎকতয়া উপচরিতেন কার্য্যত্বেন কার্য্যত্বমুপচর্য্যতে।

## অনুবাদ

কিন্তু যদি রস 'কার্য্য' না হয়, তাহা হইলে কিরূপে মহর্ষি (ভরত) "বিভাবানুভাবব্যভিচারি-সংযোগহেতু রসনিষ্পত্তি (হয়)"—এরূপ লক্ষণ করিয়াছেন? উত্তরে বলা হইতেছে—

---

লৌকিকজ্ঞানানন্দবৈলক্ষণ্যাৎ, সত্যমিত্যেবকারার্থে অলৌকিক এবেত্যর্থঃ। অন্যত্রাশ্রবণদর্শনশ্চালৌকিকবস্তুসিদ্ধৌ গুণ এব ন তু দোষ ইতি ভাবঃ। তদুক্তম্—'অলৌকিকসিদ্ধের্ভূষণমেব নতু দূষণম্' ইতি বিদুষাং চর্বণেত্যন্বয়ঃ। অত্র রসে স্বাভিন্নে চর্বণস্বরূপে। তদুক্তম্—'চর্বণৈব ভগবতী স্বসম্বলিত ( স্বসংবিৎ ) স্বরূপাদ-ভিন্নে তস্মিন্ প্রমাণম্' ইতি। ননু যদীতি। অস্যা বিপ্রতিপত্তেঃ 'তস্মান্ন কার্য্যঃ' ইত্যনন্তরমেবোত্থাপয়িতুমৌচিত্যেঽপি সিদ্ধান্তস্য চর্বণাগ্রহসাধ্যত্বাচ্চর্বণানিরূপণানন্তর-

ইহার ( রসের ) আস্বাদনের উৎপত্তিহেতু, রসনিষ্পত্তি হয়। যদিও রসের সহিত অভিন্নতাহেতু চর্বণারও কার্য্যত্ব হয় না, তথাপি, তাহা কদাচিৎ আবির্ভূত হয় বলিয়া ইহাতে কার্য্যত্ব আরোপিত হয় ও সেই কারণে ইহার কার্য্যত্ব উপচরিত (আরোপিত) হয়।

### মূল

(দ) অবাচ্যত্বাদিকং তস্য বক্ষ্যে ব্যঞ্জনরূপণে ॥৩১

তস্য রসস্য। আদিশব্দাদলক্ষ্যত্বাদি।

### অনুবাদ

রসের অবাচ্যত্বাদি সম্বন্ধে ব্যঞ্জনা সম্বন্ধে আলোচনার সময় বলা হইবে।

### মূল

ননু যদি মিলিত্বা রত্যাদয়ো রসাস্তৎ কথমস্য স্বপ্রকাশত্বং কথং বা অখণ্ডত্বম্ ? ইত্যাহ—

রত্যাদিজ্ঞানতাদাত্ম্যাদেব যস্মাদ্ রসো ভবেৎ।
অতোঽস্য স্বপ্রকাশত্বমখণ্ডত্বঞ্চ সিধ্যতি ॥৩২

### অনুবাদ

কিন্তু যদি রত্যাদি ( বিভাবানুভাবসঞ্চারিভাবের সহিত ) মিলিত হইয়া রস হয়, তাহা হইলে কোথায় ইহার স্বপ্রকাশত্ব বা অখণ্ডত্ব ?—এই জিজ্ঞাসার উত্তরে বলা হইতেছে—

মবোত্থাপনমুচিতমেব। মহর্ষিণা ভরতেন। অস্য রসস্য উপচারতঃ স্বাশ্রয়-গ্রাহ্যত্বসম্বন্ধেন, প্রতীয়তে ইতি শেষঃ। অস্য চর্বণস্য কাদাচিৎকতয়া আবির্ভাব-তিরোভাববশেন কদাচিদ্ভবতয়া। অত্রাভেদে (ন) তৃতীয়া। উপচরিতেন লক্ষণয়া প্রতীতেন, কার্য্যত্বেন কার্য্যসাদৃশ্যেন হেতুনা কার্য্যত্বং কার্য্যসাদৃশ্যম্ উপচর্য্যতে নিরুক্তপরম্পরাসম্বন্ধেন প্রযুজ্যতে ॥

(দ) অবাচ্যত্বমনভিধেয়ত্বং ব্যঞ্জনানিরূপণে ব্যঞ্জনায়াঃ প্রামাণ্যনিরূপণে পঞ্চম-পরিচ্ছেদে। অলক্ষ্যত্বাদীত্যাদিনা তাৎপর্য্যত্বপরিগ্রহঃ। রসস্য স্বপ্রকাশত্বম্ অখণ্ডত্বঞ্চ উপপাদয়তি—ননু যদীতি। স্বপ্রকাশত্বং, স্বস্বরূপজ্ঞানবিষয়ত্বম্, রত্যাদীনাং তদসম্ভবাদিতি ভাবঃ। অখণ্ডত্বমেকরূপত্বম্। পরিণামবাদিমতে সিদ্ধান্তমাহ—

যেহেতু রত্যাদিজ্ঞানতাদাত্ম্যহেতু রসনিষ্পত্তি হয়, অতএব এতদ্দ্বারাই ( অর্থাৎ জ্ঞানতাদাত্ম্য দ্বারাই ) রসের স্বপ্রকাশত্ব ও অখণ্ডত্ব প্রতিষ্ঠিত হইতেছে।

### মূল

যদি রত্যাদিকং প্রকাশশরীরাদতিরিক্তং স্যাৎ, তদৈবাস্য স্বপ্রকাশত্বং ন সিধ্যেৎ। ন চ তথা, তাদাত্ম্যাঙ্গীকারাৎ।

### অনুবাদ

যদি রত্যাদি জ্ঞানস্বভাব হইতে ভিন্ন কোন বস্তু হয়, তাহা হইলে ইহার স্বপ্রকাশত্ব সিদ্ধ হয় না। কিন্তু ইহা তাহা নয়—যেহেতু ইহাব তাদাত্ম্য স্বীকার করা হইয়াছে। [ অর্থাৎ তাদাত্ম্যস্বীকার করার ফলে রত্যাদি জ্ঞানস্বভাবের অতিরিক্ত পৃথক কোন বস্তু নয়; সেই কারণেই বস স্বপ্রকাশ ]।

### মূল

যদুক্তং—"যদ্যপি রসানন্যতয়া চর্বণা ন কার্য্যা, তথাপি কাদাচিৎকতয়া কার্য্যত্বমুপকল্প্য তদেকাত্মন্যনাদিবাসনাপরিণতিরূপে রত্যাদিভাবেঽপি ব্যবহারঃ ইতি।

রত্যাদিরিতি। অস্য বসস্য, তথা প্রকাশশবীরাদতিরিক্তত্বম্। নন্থ বসস্য স্বপ্রকাশচিন্ময়ত্বাঙ্গীকাবেণ তদ্গ্রাহকস্য চর্বণস্যাপি তদ্রূপত্বমুপপন্নম্। এবঞ্চ 'নিষ্পত্ত্যা চর্বণস্যাস্য নিষ্পত্তিরুপচারতঃ' ইতি যদুক্ত' তদসঙ্গতমিত্যত আহ—যদ্যপীতি। উপকল্প্য লক্ষণয়া ব্যবহৃত্য, তদেকাত্মনি চর্বণস্বরূপে। অনাদীতি। সামাজিকানাং প্রাক্তনী যা বাসনা তস্যাঃ পরিণতিরূপে, আবির্ভূতজ্ঞানরূপে বসে ইত্যর্থঃ। এতেন রসস্যাকার্য্যত্বমুপপাদিতম্। নন্থ চর্বণাতোঽভিন্নে রসে লক্ষণয়া সাক্ষাদেব কার্য্যত্বং প্রতীয়তে। কথং নিরুক্তপরম্পরয়া ব্যবহর্ত্তব্যম? ইত্যত আহ—রত্যাদীতি। রত্যাদিবিষয়াবচ্ছেদ ইত্যর্থঃ। 'বিভাবাদিসংযোগাদ্রত্যাদী রসো জায়তে' ইত্যত্র রসে সাক্ষাৎ রত্যাদৌ বসদ্বারৈব নিষ্পত্তিঃ প্রতীয়তে ইতি ভাবঃ। ব্যবহারঃ নিরুক্তপরম্পরয়া প্রযুক্তঃ॥

(ধ) "সুখাদিতাদাত্ম্যাঙ্গীকারে চাস্মাকীং সিদ্ধান্তশয্যামধিশয্য দিব্যং বর্ষসহস্রং প্রমোদনিদ্রামুপেয়াঃ" ইতি চ। "অভিন্নোঽপি স প্রমাত্রা বাসনোপনীতরত্যাদিতাদাত্ম্যেন গোচরীকৃতঃ' ইতি চ। জ্ঞানায় স্বপ্রকাশত্ব-মনঙ্গীকুর্ব্বতামুপরি বেদান্তিভিরপি নিপাতনীয়ো দণ্ডঃ। তাদাত্ম্যাদেবাস্য অখণ্ডত্বম্। রত্যাদয়ো হি প্রথমমেকৈকশঃ প্রতীয়মানাঃ সর্ব্বেঽপ্যেকীভূতাঃ স্ফূরন্ত এব রসতামাপদ্যন্তে। তদুক্তম্—

"বিভাবা অনুভাবাশ্চ সাত্ত্বিকা ব্যভিচারিণঃ।
প্রতীয়মানাঃ প্রথমং খণ্ডশো যান্ত্যখণ্ডতাম্॥" ইতি।

"পরমার্থতস্ত্বখণ্ড এবায়ং বেদান্তপ্রসিদ্ধ-ব্রহ্মতত্ত্ববদ্ বেদিতব্যঃ" ইতি চ।

## অনুবাদ

"যদিও রসের সহিত অভিন্নতাবশতঃ চর্ব্বণা কার্য্য হইতে পারে না, তথাপি কদাচিৎ আবির্ভূত হয় বলিয়া চর্ব্বণায় কার্য্যত্ব আরোপ করা হয়। সভ্যগণের রত্যাদি অনাদি সংস্কার-সমূহ কাব্যশ্রবণাদিকালে অবস্থান্তর প্রাপ্ত হইয়া চর্ব্বণার সহিত একাত্মতাপ্রাপ্ত হয় বলিয়া চর্ব্বণাস্বরূপ রত্যাদিভাবেও চর্ব্বণার ব্যবহার হয়।

'সুখাদির সহিত তাদাত্ম্য স্বীকার করিয়া আমাদের সিদ্ধান্তশয্যায় শয়ান হইয়া সহস্র দিব্যবর্ষ সুখ-নিদ্রা লাভ করুন' ( সমসাময়িক নৈয়ায়িকগণ )। "অভিন্ন হইলেও বাসনার দ্বারা ( কাব্যাদি শ্রবণকালে ) উপস্থাপিত রত্যাদিতাদাত্ম্যদ্বারা রস প্রমাতার গোচরীভূত হয়।"

"জ্ঞানের স্বপ্রকাশত্ব যাঁহারা স্বীকার করেন না বৈদান্তিকগণ তাঁহাদের উপর দণ্ডাঘাত করেন।"

---

(ধ) ননু পরিণামবাদিমতে রত্যাদের্জ্ঞানতাদাত্ম্যং স্বপ্রকাশত্বঞ্চোপপদ্যতাং 'স্ব-প্রকাশানন্দচিন্ময়ঃ' ইত্যনেন রসস্যানন্দময়ত্বং 'চমৎকারপ্রাণ' ইত্যনেন চমৎকার-ময়ত্বঞ্চোক্তম্', তদসঙ্গতং বিজাতীয়ানাং চিদানন্দচমৎকারাণামেকরূপত্বাসম্ভবাৎ অত আহ—সুখাদীতি। আদিনা চমৎকারপরিগ্রহঃ। আস্মাকীম্ আলঙ্কারিকসম্প্র-দায়সম্বন্ধিনীম্। 'তস্মাদলৌকিকঃ সত্যং বেদ্যঃ সহৃদয়ৈরয়মি'তি সিদ্ধান্ত এব সুখসম্পাদকত্বেন শয্যা তামধিশয্য অধিশ্রিত্য। দিব্যমিতি। মনুষ্যাণাং

তাদাত্ম্যহেতুই রসের অখণ্ডত্ব [ প্রতিপাদিত হয় ] ; রত্যাদি প্রথমে খণ্ড খণ্ডভাবে প্রতীয়মান হইয়া পরে অখণ্ডতা প্রাপ্ত হইয়া ( অখণ্ডতাবশতঃ এক আলম্বনভূত হইয়া ) স্ফুরিত হয় ও রসতা প্রাপ্ত হয়। বলা হইয়াছে—

"বিভাব, অনুভাব, সাত্ত্বিকভাব ও ব্যভিচারিভাব প্রথমে খণ্ড খণ্ডরূপে প্রতীয়মান হইয়া পরিশেষে অখণ্ডতাপ্রাপ্ত হয়।" বস্তুতঃ বেদান্ত প্রসিদ্ধ ব্রহ্মতত্ত্বের মত রসও অখণ্ড—ইহা বুঝিতে হইবে।

## মূল

অথ কে তে বিভাবানুভাবব্যভিচারিণ ইত্যপেক্ষায়াং বিভাবমাহ—

রত্যাদ্যুদ্‌বোধকা লোকে বিভাবাঃ কাব্যনাট্যয়োঃ ॥৩৩

যে হি লোকে রামাদিগতরতিহাসাদীনামুদ্বোধকারণানি সীতাদয়স্ত এব কাব্যে নাট্যে চ নিবেশিতা সন্তঃ "বিভাব্যন্তে আস্বাদাঙ্কুরপ্রাদুর্ভাবযোগ্যাঃ ক্রিয়ন্তে সামাজিকরত্যাদিভাবা এভিঃ"—ইতি বিভাবা উচ্যন্তে। তদুক্তং ভর্তৃহরিণা—

ষষ্ঠ্যধিকত্রিশতসংখ্যকবর্ষে দেবানামেকবৎসরো ভবতি। এবং বর্ষসহস্রং প্রমোদ এব নেত্রনিমীলনাদিকারিত্বেন নিদ্রা তামুপেয়াঃ প্রাপ্নুহি। তথা চাস্মাকং সিদ্ধান্তাশ্রয়ণেন চিরকালমপি চিন্তয়া বাদিভির্দোষোদ্ভাবনং কর্ত্তুং ন শক্যমিতি ভাবঃ। রসস্য স্বপ্রকাশত্বমুপসংহরতি—অভিন্নোঽপীতি। 'স্বস্মাদি'তি শেষঃ। 'স রসঃ প্রমাত্রে'তি ভাবপ্রধানো নির্দ্দেশঃ। তেন চর্বণারূপপ্রময়েত্যর্থঃ সম্পাদ্যতে। বাসনায়ামুপনীতো জ্ঞানপ্রত্যাসত্ত্যা অভেদেন, প্রকারীকৃতো যো রত্যাদিস্তস্য তাদাত্ম্যেন বিশিষ্টঃ গোচরীকৃতঃ বিষয়ীকৃতঃ। নন্বু জ্ঞানস্যানুব্যবসায়েনৈব গ্রহো ভবতি কথং স্বপ্রকাশত্বমিতি বদতো নৈয়ায়িকানাক্ষিপতি—জ্ঞানস্যেতি। উপরিমতে দণ্ডো দোষঃ পাতনীয়ঃ উপন্যসনীয়ঃ। জ্ঞানস্যানুব্যবসায়েনৈব তস্যাপি জ্ঞানান্তরেণ পরিগ্রহ ইত্যনবস্থারূপোঽত্র দোষো বেদিতব্যঃ। রসস্যাখণ্ডত্বেঽপি জ্ঞানতাদাত্ম্যমেব হেতুম্ অনুষজ্য দর্শয়তি—তাদাত্ম্যাদেবেতি। জ্ঞানতাদাত্ম্যাদেবেত্যর্থঃ। অস্য রসস্য। নন্বু ব্যস্তানাং রত্যাদিবিভাবাদীনাং কথমেকজ্ঞানরূপত্বমত আহ—রত্যাদয়ো হীতি। আদিনা বিভাবাদিপরিগ্রহঃ। এতচ্চ শৃঙ্গারাদিরসে, বীরাদৌ তু উৎসাহাদ্যাদয়ো জ্ঞেয়াঃ। একীভূতাঃ ব্যঞ্জনাজন্যৈকজ্ঞানবিষয়ত্বেন

(ন) "শব্দোপহিতরূপাংস্তান্ বুদ্ধের্বিষয়তাং গতান্।
প্রত্যক্ষানিব কংসাদীন্ সাধনত্বেন মন্যতে॥ ইতি

**অনুবাদ**

অনন্তর, বিভাব, অনুভাব, ব্যভিচারিভাব কি প্রকার এই প্রশ্নের উত্তরে বলিতেছেন—

লৌকিকজগতে যাহা রতি প্রভৃতি ( স্থায়ী ) ভাবের উদ্বোধক, তাহা কাব্যে ও নাটকে নিবেশিত হইয়া বিভাব নাম গ্রহণ করে।

লৌকিকজগতে রামাদিগত রতিহাসাদির উদ্বোধক যে সীতা প্রভৃতি, তাহারাই কাব্যে ও নাট্যে নিবেশিত হইয়া—'বিভাব্যন্তে' অর্থাৎ ইহাদের দ্বারা সামাজিকগণের রত্যাদিভাবসমূহকে আস্বাদাঙ্কুরের উৎপত্তিযোগ্য করা হয়—এই অর্থে বিভাব বলা হয়। ভর্ত্তৃহরি বলিয়াছেন—

শব্দের দ্বারা প্রকাশিত ও বুদ্ধির বিষয়তাপ্রাপ্ত সেই কংসাদিকে প্রত্যক্ষের মত ( বীররসের ) উদ্বোধকরূপে গণ্য করা হয়।

**মূল**

তদ্ভেদাবাহ—

আলম্বনোদ্দীপনাখ্যৌ তস্য ভেদাবুভৌ স্মৃতৌ। ৩৪

**অনুবাদ**

তাহার দুইটি ভেদ—আলম্বনবিভাব ও উদ্দীপন বিভাব।

একরূপত্বং প্রাপ্তাঃ, স্ফুরন্তঃ চিদ্রূপত্বং প্রাপ্নুবন্তঃ। সাত্ত্বিকানুভাবয়োর্গোবলীবর্দ্দ-ন্যায়েন পৃথগ্ উপাদানম্। খণ্ডশঃ প্রত্যেকম্। ননু জ্ঞানতাদাত্ম্যাঙ্গীকারেঽপ্য-খণ্ডত্বং ন সম্ভবতি সুখচমৎকারাভ্যামৈক্যাসম্ভবাদত আহ—পরমার্থতস্ত্বিতি। বস্তুতস্ত্বিত্যর্থঃ। অলৌকিকস্বভাবাদিতি যাবৎ। অলৌকিকমেব দৃষ্টান্তমাহ—বেদান্তেতি। ব্রহ্মমীমাংসা বেদান্তসূত্র যথা চিদানন্দরূপোঽয়ং পুরুষ ইত্যনেন চিদানন্দয়োরেকব্রহ্মরূপত্বমুপপাদিতং তথা চিদানন্দচমৎকারাণামেকরসরূপত্বমিতি ভাবঃ॥

(ন) শব্দোপহিতরূপান্ কাব্যপ্রকাশিতস্বরূপান্। বুদ্ধের্ব্যঞ্জনাজন্যবোধস্য। কংসাদীন্ ইতি। বীররসাদি-আলম্বনবিভাবাভিপ্রয়েণ। সাধনত্বেনেতি বিশেষণে তৃতীয়া। মন্যতে 'সামাজিকঃ' ইতি শেষঃ। তদ্ভেদৌ বিভাবপ্রকারৌ, তস্য

## মূল

আলম্বনং নায়কাদিস্তমালম্ব্য রসোদ্‌গমাৎ ॥ ৩৫

আদি শব্দান্নায়িকাপ্রতিনায়কাদয়ঃ। অত্র যো যস্য রসস্য বিভাবঃ স তৎস্বরূপবর্ণনে বক্ষ্যতে।

## অনুবাদ

নায়িকাদি হইতেছে আলম্বন বিভাব, কারণ তাহাকে আশ্রয় করিয়া রসোদ্‌গম হয়।

আদি শব্দের দ্বারা নায়িকা, প্রতিনায়িকা প্রভৃতি ( বুঝায় )। এখানে যে রসের যাহা বিভাব, তাহা তাহাদের স্বরূপ বর্ণনাকালে উক্ত হইবে।

## মূল

তত্র নায়কঃ—

ত্যাগী কৃতী কুলীনঃ সুশ্রীকো রূপযৌবনোৎসাহ
দক্ষোঽনুরক্তলোকস্তেজোবৈদগ্ধ্যশীলবান্‌ নেতা ॥ ৩৬

দক্ষঃ ক্ষিপ্রকারী। শীলং সদ্‌বৃত্তম্‌। এবমাদিগুণসম্পন্নো নেতা নায়কো ভবতি।

## অনুবাদ

অতঃপর, নায়ক ( সম্বন্ধে বলা হইতেছে )—

* ত্যাগী, * কৃতী, কুলীন, * বুদ্ধিমান, রূপবান্‌, তরুণ, উৎসাহী, অনলস, লোকানুরক্ত, তেজ ও অভিজ্ঞতাসম্পন্ন ও সচ্চরিত্র ব্যক্তিকে নায়ক ( বলা হয় )।

দক্ষ শব্দের অর্থ হইতেছে—ত্বরিতকর্ম্মা ; শীল শব্দের অর্থ হইতেছে—সচ্চরিত্র। এইরূপগুণসম্পন্ন নেতা নায়ক হন।

বিভাবস্য। নায়কাদিবিতি। নায়কো রতের্নায়কঃ, আলম্বনং তং নায়কাদিম্‌, আলম্ব্য বিষয়ীকৃত্য। ত্যাগী দাতা, কৃতী বীরঃ, কুলীনঃ সৎকুলোদ্ভবঃ, উৎসাহঃ কর্ম্মণ্যধ্যবসায়স্তদ্‌যুক্তঃ, রূপেতি রূপাদিত্রয়বান্‌। নিগূঢ়াভিপ্রায়জ্ঞত্বং বৈদগ্ধ্যং, শীলং সদ্বৃত্তং, নেতা নায়কঃ ॥

* ত্যাগী—দানশীল, কৃতী—কর্ম্মকুশল, সুশ্রীকঃ—বুদ্ধিমান।

### মূল

(প) তদ্ভেদানাহ—

ধীরোদাত্ত ধীরোদ্ধতস্তথা ধীরললিতশ্চ।
ধীরপ্রশান্ত ইত্যয়মুক্তঃ প্রথমশ্চতুর্ভেদঃ ॥ ৩৭

স্পষ্টম্।

### অনুবাদ

নায়কের শ্রেণীভেদ সম্বন্ধে বলিতেছেন—

ধীরোদাত্ত, ধীরোদ্ধত, ধীরললিত ও ধীরপ্রশান্ত—প্রথমতঃ নায়কের এই চারিভেদ উক্ত হইয়াছে। অর্থ সুস্পষ্ট।

### মূল

তত্র ধীরোদাত্তঃ—

অবিকত্থনঃ ক্ষমাবানতিগম্ভীরো মহাসত্ত্বঃ।
স্থেয়ান্ নিগূঢ়মানো ধীরোদাত্তো দৃঢ়ব্রতঃ কথিতঃ ॥৩৮

অবিকত্থনোঽনাত্মশ্লাঘাকরঃ। মহাসত্ত্বো হর্ষশোকাদ্যনভিভূতস্বভাবঃ। নিগূঢ়মানো বিনয়চ্ছন্নগর্ব্বঃ। দৃঢ়ব্রতোঽঙ্গীকৃতনির্বাহকঃ। যথা রাম-যুধিষ্ঠিরাদি।

### অনুবাদ

ইহাদের মধ্যে, ধীরোদাত্ত—

আত্মশ্লাঘাহীন, ক্ষমাবান, অতিগম্ভীর, মহাসত্ত্ব, ধীরপ্রকৃতি, বিনয়াচ্ছন্ন-গর্ব ও দৃঢ়ব্রত নায়ককে ধীরোদাত্ত নায়ক বলা হইয়া থাকে।

অবিকত্থন—অর্থাৎ আত্মশ্লাঘা যিনি করেন না; মহাসত্ত্ব অর্থাৎ হর্ষশোকাদি দ্বারা যিনি অভিভূত হন না; নিগূঢ়মানো—অর্থাৎ যাঁহার গর্ব্বভাব বিনয়ের দ্বারা আবৃত; দৃঢ়ব্রত অর্থাৎ যিনি প্রতিশ্রুতি পালন করেন। উদাহরণ যথা—রাম, যুধিষ্ঠির প্রভৃতি।

---

(প) তদ্ভেদান্ নায়কপ্রকারান্। অতিগম্ভীরো দুরববোধাভিপ্রায়ঃ। স্থেয়ান্ কর্ম্মণি স্থিরতরঃ। চপলং কর্ম্মণ্যস্থিরঃ, অহঙ্কারো অহং মহানিতি জ্ঞানবিশেষঃ।

## মূল

অথ ধীরোদ্ধতঃ—

মায়াপরঃ প্রচণ্ডশ্চপলোঽহংকারদর্পভূয়িষ্ঠঃ।
আত্মশ্লাঘানিরতো ধীরৈর্ধীরোদ্ধতঃ কথিতঃ ॥ ৩৯

যথা ভীমসেনাদি।

## অনুবাদ

অতঃপর, ধীরোদ্ধত—

প্রতারক, উগ্রস্বভাব, চঞ্চলপ্রকৃতি, অহংকারদর্পপূর্ণ, আত্মশ্লাঘাকারী নায়ককে পণ্ডিতগণ ধীরোদ্ধত নায়ক বলিয়া থাকেন। যথা—ভীমসেনাদি।

## মূল

অথ ধীরললিতঃ—

নিশ্চিন্তো মৃদুরনিশং,
কলাপরো ধীরললিতঃ স্যাৎ ॥ ৪০

কলা নৃত্যাদিকা। যথা—রত্নাবল্যাদৌ বৎসরাজাদিঃ।

## অনুবাদ

অতঃপর, ধীরললিত—

নিরুদ্বেগচিত্ত, মৃদুস্বভাব, সর্ব্বদা নৃত্যগীতাদিকলাপরায়ণ নায়ক হইতেছেন ধীরললিত।

কলা—নৃত্যাদি। যথা—রত্নাবলী প্রভৃতি কাব্যে বৎসরাজাদি।

## মূল

অথ ধীরপ্রশান্তঃ—

সামান্যগুণৈর্ভূয়ান্
দ্বিজাদিকো ধীর প্রশান্তঃ স্যাৎ ॥৪১

যথা—মালতীমাধবাদৌ মাধবাদিঃ।

দর্পঃ শৌর্য্যবীর্য্যাদ্যতিশয়ঃ। মৃদুরপ্রচণ্ডচরিতঃ। সামান্যগুণৈর্নায়কসামান্যগুণৈঃ। ধীরোদাত্তাদিত্রিতয়ভিন্নো নায়কো ধীরপ্রশান্ত ইত্যভিপ্রায়ঃ। এবাং ধীরোদাত্তা-

### অনুবাদ

অনন্তর ধীর প্রশান্ত—

নায়কগণের সাধারণ গুণের দ্বারা পরিপূর্ণ ( অর্থাৎ ৩৫ শ্লোকে নায়কের যে সাধারণ গুণের উল্লেখ আছে সেই গুণসমূহের দ্বারা পরিপূর্ণ ) ব্রাহ্মণ প্রভৃতি নায়ক—ধীরপ্রশান্ত নায়ক হইয়া থাকেন।

### মূল

এষাঞ্চ শৃঙ্গারিরূপত্বে ভেদানাহ--

এভির্দক্ষিণধৃষ্টানুকূলশঠরূপিভিস্তু ষোড়শধা ॥৪২

তত্র তেষাং ধীরোদাত্তাদীনাং প্রত্যেকং দক্ষিণধৃষ্টানুকূলশঠত্বেন ষোড়শপ্রকারো নায়কঃ ॥

### অনুবাদ

শৃঙ্গার রস বিষয়ে ইহাদের ভেদ সম্বন্ধে বলিতেছেন—

দক্ষিণ, ধৃষ্ট, অনুকূল, শঠ—এই চারি প্রকারে বিভক্ত হইয়া ইহারা ষোড়শ প্রকার।

সেখানে, সেই ধীরোদাত্তাদি নায়কগণের প্রত্যেকটি দক্ষিণ, ধৃষ্ট, অনুকূল ও শঠ এই চারি ভাগে বিভক্ত হওয়ার জন্য নায়ক হইতেছেন ষোড়শপ্রকার।

### মূল

এষু ত্বনেকমহিলাসু সমরাগো দক্ষিণঃ কথিতঃ ॥৪৩

### অনুবাদ

ইহাদের মধ্যে অবার বহু স্ত্রীর প্রতি সমান অনুরাগ বিশিষ্ট নায়ককে দক্ষিণ ( নায়ক ) বলা হয়।

### মূল

দ্বয়োস্ত্রিচতুঃ প্রভৃতিষু নায়িকাসু তুল্যানুরাগো দক্ষিণ-নায়কঃ।

যথা ঃ—

---

দীনাম্। ষোড়শেতি। শৃঙ্গারে ষোড়শপ্রকারো নায়কো ভবতি। রসান্তরে তু চতুষ্প্রকার ইত্যবধেয়ম্ ॥

(ফ) স্নাত্বা তিষ্ঠতি কুন্তলেশ্বরসুতা বারোঽঙ্গরাজস্বসু-
র্দ্যূতৈ রাত্রিরিয়ং জিতা কমলয়া দেবী প্রসাদ্যাদ্য চ।
ইত্যন্তঃপুরসুন্দরীঃ প্রতি ময়া বিজ্ঞায় বিজ্ঞাপিতে
দেবেনাপ্রতিপত্তিমূঢ়মনসা দ্বিত্রাঃ স্থিতং নাড়িকাঃ॥

### অনুবাদ

দুই, তিন, চার প্রভৃতি সংখ্যক নায়িকাগণের প্রতি তুল্যানুরাগী নায়ক হইতেছেন দক্ষিণ নায়ক। যথা :—

"[ ঋতু ] স্নান করিয়া কুন্তলেশ্বর-সুতা ( আপনার সমাগম প্রতীক্ষায়) আছেন ; অঙ্গরাজ-ভগিনীর আজ নিয়মিত দিন ; দেবী কমলা দ্যূত-ক্রীড়ায় এই রাত্রি জয় করিয়াছেন এবং মহাদেবীকে ( মহিষীকে ) অদ্য প্রসন্ন করিতে হইবে। এইভাবে রাজান্তঃপুর-সুন্দরীগণের সম্বন্ধে আমি বলিলে, তাহা অবগত হইয়া রাজা আকুলচিত্ত হইয়া দুই তিন দণ্ড [ চুপ করিয়া ] দাঁড়াইয়া রহিলেন।

### মূল

কৃতাগা অপি নিঃশঙ্ক স্তর্জ্জিতোঽপি ন লজ্জিতঃ।
দৃষ্টদোষোঽপি মিথ্যাবাক্ কথিতো ধৃষ্টনায়কঃ॥৪৪

(ফ) স্নাতেতি। কুন্তলেশ্বরসুতা কুন্তলজনপদবিশেষস্য ঈশ্বরঃ প্রভুঃ রাজা ইতি যাবৎ। তস্য সুতা তনয়া স্নাতা ঋতুস্নাতা তিষ্ঠতি বিদ্যতে। অতঃ সা গমনার্হা ইতি ভাবঃ। অঙ্গরাজস্বসুঃ, অঙ্গরাজঃ অঙ্গাধিপতিঃ তস্য স্বসুঃ, বারঃ সুরতার্থং নিয়মিতদিবসঃ, কমলয়া কয়াচিৎ রাজ্ঞ্যা দ্যূতৈঃ নৃপেণ সহ দ্যূতক্রীড়য়েত্যর্থঃ। ইয়ং বর্তমানা রাত্রিঃ জিতা জয়েনাত্মসুরতার্থং প্রাপ্তা। অদ্য চ দেবী কৃতাভিষেকা রাজপত্নী প্রসাদ্যা অনুনেয়া, দেবেনেতি শেষঃ। অপরাধিত্বাদিতি ভাবঃ। ইতি ইত্থং ময়া অন্তঃপুরসুন্দরীঃ প্রতি বিজ্ঞায যস্যাঃ সমীপে যদ্যৎ বক্তব্যং তৎ জ্ঞাত্বা বিজ্ঞাপিতে নিবেদিতে সতি দেবেন রাজ্ঞা অপ্রতিপত্তিমূঢ়মনসা অপ্রতিপত্ত্যা কর্তব্যানিশ্চয়েন মূঢ়ং ব্যাকুলং সংপ্রাপ্তিনিশ্চয়শূন্যং বা মনো যস্য তেন। কর্তব্যজ্ঞান-শূন্যচিত্তেন। দ্বিত্রা নাড়িকাঃ ব্যাপ্য স্থিতং, মৌনমিতি শেষঃ। কৃতাগাঃ কৃতাপরাধঃ। মিথ্যাবাগ্যেনৈতন্ন কৃতম্ ইত্যযথার্থবচনঃ। তং পাদম্। অত্র প্রথমপাদেন প্রথম-

যথা মম ঃ—

শোণং বীক্ষ্য মুখং বিচুম্বিতমহং যাতঃ সমীপং ততঃ।
পাদেন প্রহৃতং তয়া সপদি তং ধৃত্বা সহাসে ময়ি।
কিঞ্চিত্তত্র বিধাতুমক্ষমতয়া বাষ্পং তজন্ত্যাঃ সখে!
ধ্যাতশ্চেতসি কৌতুকং বিতনুতে কোপোঽপি বামভ্রুবঃ॥

**অনুবাদ**

কৃতাপরাধ অথচ নিঃশংক, তিরস্কৃত হইলেও লজ্জাহীন, দৃষ্টদোষ হইলেও মিথ্যাবাদী—এইরূপ নায়ককে ধৃষ্ট নায়ক বলে, যথা,—মদীয়—

"[নায়িকার] মুখ রক্তবর্ণ দেখিয়া তাহা চুম্বন করিবার জন্য তাহার নিকট গিয়াছিলাম। তাহার দ্বারা পদাহত হইলেও তৎক্ষণাৎ সেই পদ সহাস্যে ধারণ করিলে, [নায়িকা] সেখানে কিছু করিতে অক্ষম হওয়ায় অশ্রুত্যাগ করিতে লাগিল। হে সখে, এই মূর্তি ধ্যান করার জন্য সুন্দরীর কোপও চিত্তে কৌতুক বর্ধন করে।

**মূল**

অনুকূল এক নিরতঃ ॥৪৫

একস্যামেব নায়িকায়ামাসক্তোঽনুকূলো নায়কঃ। যথা ঃ—

অস্মাকং সখি! বাসসী ন রুচিরে গ্রৈবেয়কং নোজ্জ্বলম্
নো বক্রা গতিরুদ্ধতঃ ন হসিতং নৈবাস্তি কশ্চিন্মদঃ।
কিন্তন্যেঽপি জনা বদন্তি সুভগোঽপ্যস্যাঃ প্রিয়ো নান্যতো-
দৃষ্টিং নিক্ষিপতীতি বিশ্বমিয়তা মন্যামহে দুঃস্থিতম্॥

---

পাদোক্তং দ্বিতীয়পাদেন দ্বিতীয়পাদোক্তং লক্ষণং বেদিতব্যম্। শোণমিতি। প্রবাসে সখায়ং প্রতি কস্যচিদুক্তিরিয়ম্। হে সখে। অহং শোণং রক্তবর্ণং মৎকৃতাপরাধাদিতি ভাবঃ। মুখং বদনং বীক্ষ্য দৃষ্ট্বা বিচুম্বিতুং সমীপং নিকটং, তস্যা ইতি শেষঃ। যাতঃ গতঃ। ততঃ তস্মাৎ পরং তয়া মম কান্তয়া পাদেন চরণেন প্রহৃতং মাং পাদেন প্রহৃতবতীত্যর্থঃ। সপদি সদ্যঃ তৎক্ষণমিত্যর্থঃ। তং পাদং ধৃত্বা ময়ি সহাসে হসতি সতি তত্র তস্মিন্ সময়ে কিঞ্চিদ্ বিধাতুং কর্তুমক্ষমতয়া বাষ্পং নেত্রবারি ত্যজন্ত্যাঃ বামভ্রুবঃ সুন্দর্য্যাঃ, মম কান্তায়া

### অনুবাদ

একনিরত নায়ককে অনুকূল নায়ক বলা হয়।

যথা ঃ—

হে সখি! আমার (পরিধেয়, উত্তরীয়) বসনদ্বয় সুন্দর নহে; কণ্ঠাভরণ দ্যুতিমান নহে; গতি বঙ্কিম নহে, হাসি উচ্চ নয়; [যৌবনসুলভ] মদও (অহংকার) নাই। তথাপি অন্যান্য যুবতীগণ বলেন, সুন্দর হইলেও উহার (অর্থাৎ আমার) প্রিয় অন্যত্র সুন্দরীগণের প্রতি দৃষ্টি নিক্ষেপ করেন না। এই প্রবাদের জন্য বিশ্বের রমণীগণ দুঃখিত হইয়া আছেন।

### মূল

শঠোঽয়মেকত্র বদ্ধভাবো যঃ।

দর্শিতবহিরনুরাগো বিপ্রিয়মন্যত্র গূঢ়মাচরতি ॥৪৬

যঃ পুনরেকস্যামেব নায়িকায়াং বদ্ধভাবো দ্বয়োরপি নায়িকয়োর্বহির্দর্শিতানুরাগোঽন্যস্যাং নায়িকায়াং গূঢ়ং বিপ্রিয়মাচরতি স শঠনায়কঃ। যথা ঃ—

---

ইত্যর্থঃ। স কোপোঽপি চেতসি অন্তঃকরণে ধ্যাতঃ চিন্তিতঃ সন্ কৌতুকম্ হর্ষং বিতনুতে বিস্তারয়তি। অস্মাকমিতি। কস্যাশ্চিৎ নায়িকায়া উক্তিরিয়ম্। হে সখি! অস্মাকং বাসসী বস্ত্রে পরিধেয়োত্তরীয়ে ইত্যত্র। ন রুচিরে ন মনোজ্ঞে, গ্রৈবেয়কং গ্রীবাভূষণম্ ন উজ্জ্বলম্, গতিঃ গমনং নো বক্রা বক্রভাবমাপন্না ইত্যর্থঃ। হসিতং হাসঃ, ন উদ্ধতম্ উৎকটম্, কশ্চিন্মদঃ সৌভাগ্যযৌবনাদ্যবলেপজো বিকারঃ মনসো বিকারোঽপি নায়কবশীকরণং মম কিমপি নৈবাস্তি, কিন্তু তথাপি অন্যে পরকীয়া জনা অপিনা স্বকীয়া অপি অস্যাঃ মমেতি ভাবঃ। প্রিয়ঃ সুভগোঽপি নায়িকান্তরপ্রিয়োঽপি। যদ্বা, মনসোঽপি অন্যতঃ নায়িকান্তরে দৃষ্টিং নিক্ষিপতীতি দদাতীতি বদন্তি। ইয়তা অনেন মিথ্যাবাদেন বিশ্বং জগৎ দুঃস্থিতং দুষ্টচিত্তং প্রতিকূলং বা মন্যামহে। কেবলমহং প্রিয়ানুরাগেণ সুখমনুভবামি নাপরা ইতি ভাবঃ। বদ্ধভাবো নিভৃতানুরাগঃ। দর্শিতো ভূষণদানাদিসাম্যেন প্রকটিতঃ বহিঃ সুরতাতিরিক্তেঽনুরাগো যেন সঃ ॥

(ব) শঠাহন্যস্যাঃ কাঞ্চীমণিরণিতমাকর্ণ্য সহসা
যদাশ্লিষ্যন্নেব প্রশিথিলভুজগ্রন্থিরভবঃ।
তদেতৎ ক্বাচক্ষে ঘৃতমধুময়ত্বাদ্বহুবচো
বিষেণাঘূর্ণন্তো কিমপি ন সখী মে গণয়তি ॥

### অনুবাদ

যে নায়ক এক নায়িকার প্রতি অনুরাগযুক্ত অথচ অন্য নায়িকার প্রতি বাহ্য অনুরাগ প্রদর্শন করিয়া গূঢ়ভাবে তাহার অপ্রিয় কার্য্য করেন, তাহাকে শঠ নায়ক বলা হয়। যথা ঃ—

হে শঠ! অন্য নায়িকার কাঞ্চীমণিনিক্বণ শ্রবণ করিয়া (আমার সখীকে) আলিঙ্গন করিতে করিতেই তুমি শিথিলভুজবন্ধন হইয়া গিয়াছিলে—এই কথা কাহাকে বলিব? ঘৃত ও মধুমিশ্রিত তোমার বহু বাক্যরূপ বিষের দ্বারা ঘূর্ণ্যমানমস্তক আমার সখী তোমার তত্ত্ব অবধারণ করিতে পারিতেছে না।

### মূল

এষাঞ্চ ত্রৈবিধ্যাৎ সর্ব্বেষামুত্তমাধমমধ্যমত্বেন।
উক্তা নায়কভেদাশ্চত্বারিংশত্তথাষ্টৌ চ ॥ ৪৭

সর্ব্বেষামুক্তষোড়শভেদানাম্।

(ব) শঠ ইতি। হে শঠ! খল! অন্যস্যাঃ কামিন্যাঃ কাঞ্চীরণিতং রসনাশব্দং আকর্ণ্য আশ্লিষ্যন্ এব মম সহচরীমিতি শেষঃ। সহসা প্রশিথিলঃ বিশ্লেষিতঃ ভুজগ্রন্থিঃ যস্য তাদৃশঃ যৎ অভবঃ অভূঃ, মম সহচর্য্যা আলিঙ্গনকালে নায়িকান্তরস্য রশনাশব্দমাকর্ণ্য তাং প্রতি মনসঃ প্রবৃত্ততয়া তদালিঙ্গনভঙ্গং কৃতবানসি ইত্যর্থঃ। তদেতৎ তাদৃশাপ্রিয়করমিত্যর্থঃ। ক্ব কুত্র আচক্ষে কথয়ামি? ন কুত্রাপীত্যর্থঃ। ন তব তাদৃশাপ্রিয়ব্যবহারকথনস্থানং লভে ইতি ভাবঃ। ঘৃতমধুময়েন ঘৃতমধুতুল্যেন তব বহুবচোরূপেণ বিষেণ আঘূর্ণন্তী। ঘৃতমধু যথা আপাততঃ স্বাদু পশ্চাৎ বিষং তথা তব বচনমপ্যাপাততো রমণীয়ং পশ্চাদনিষ্টাচরণেনাযথার্থত্বেন প্রতিভাষণাদ্ বিষতুল্যমিত্যর্থঃ। মে মম সখী কিমপি হিতমহিতং বা ন গণয়তি ন নিশ্চিনোতি। নায়কং প্রতি দূত্যা বচনমিদম্। এতেষাং নায়কানাং দুরানুবর্ত্তিনীত্যস্যার্থমাহ—

অনুবাদ

উত্তম, মধ্যম, অধম ভেদে—ইহারা তিনপ্রকার বলিয়া উক্ত নায়কভেদ অষ্টচত্বারিংশ প্রকারের হইয়া থাকে। 'সর্ব্বেষাম'—অর্থাৎ যে ষোড়শ-ভেদের কথা বলা হইয়াছে তাহাদের।

মূল

অথ প্রসঙ্গাদেতেষাং সহায়ানাহ—

দূরানুবর্ত্তিনি স্যাৎ তস্য প্রাসঙ্গিকেতিবৃত্তে তু।

কিঞ্চিত্তদ্-গুণহীনঃ সহায়ঃ এবাস্য পীঠমর্দ্দাখ্যঃ ॥ ৪৮

তস্য নায়কস্য বহুব্যাপিনি প্রসঙ্গসঙ্গতে ইতিবৃত্তে অনন্তরোক্তৈর্নায়ক-সামান্যগুণৈঃ কিঞ্চিদূনঃ পীঠমর্দ্দনামা সহায়ো ভবতি। যথা—রামচন্দ্রাদীনাং সুগ্রীবাদয়ঃ ॥

অনুবাদ

অনন্তর প্রসঙ্গহেতু ইহাদের সহায়গণের কথা বলা হইতেছে—

নায়কের অত্যন্ত বিস্তৃত প্রাসঙ্গিক চরিত্রের যে সহায়, কিন্তু নায়কের গুণ অপেক্ষা যে কিঞ্চিদ্ গুণহীন—তাহাকে পীঠমর্দ্দ বলা হয়।

সেই নায়কের বহুদূরবিস্তৃত প্রসঙ্গসঙ্গত চরিত্রে পূর্বোক্ত নায়কগণের গুণ হইতে কিঞ্চিৎ ন্যূনগুণসম্পন্ন সহায় পীঠমর্দ্দ হইয়া থাকে। যথা ঃ—রামচন্দ্র প্রভৃতির সুগ্রীব প্রভৃতি।

মূল

অথ শৃঙ্গাররসসহায়াঃ—

শৃঙ্গারেঽস্য সহায়াঃ বিট-চেট-বিদূষকাদ্যাঃ স্যুঃ

ভক্তাঃ নর্ম্মসু নিপুণাঃ কুপিতবধূমানভঞ্জনাঃ শুদ্ধাঃ ॥ ৪৯

আদি শব্দান্মালাকার-রজক-তাম্বুলিক-গান্ধিকাদয়ঃ ॥

অনুবাদ

অনন্তর শৃঙ্গাররসসহায়গণ ঃ—

নায়কের প্রতি অনুরক্ত, পরিহাসাদিনিপুণ, মানিনী নায়িকাগণের।

---

বহুব্যাপিনীতি। ইতিবৃত্তে কর্ত্তব্যকর্ম্মণি। ভক্তা নায়কানুরক্তাঃ। নর্ম্মসু পরিহাসেষু, শুদ্ধাঃ পরদারগমনাদিদোষরহিতাঃ ॥

মানভঞ্জনে সমর্থ, শুদ্ধ (নায়কের প্রতি ঔদাসীন্যাদি দোষরহিত) বিট-চেট-বিদূষকাদি শৃঙ্গাররসে নায়কের সহায় ॥

### মূল

তত্র বিটঃ—

(ভ) সম্ভোগহীনসম্পদ্বিটস্তু ধূর্ত্তঃ কলৈকদেশজ্ঞঃ।
বেশোপচারকুশলো বাগ্মী মধুরোঽথ বহুমতো গোষ্ঠ্যাম্ ॥৫০

### অনুবাদ

সম্ভোগের জন্য হীনসম্পদ, কূটচরিত্র ( দ্যূতাসক্ত ), [ নৃত্য-গীতাদি ] বিভিন্ন কলাবিদ্যায় আংশিক অভিজ্ঞ, বেশ রচনায় দক্ষ, বাগ্মী, লোকপ্রিয় ও সভাস্থলে সমাদৃত সহায়কে বিট বলে।

### মূল

চেটঃ প্রসিদ্ধ এব।

### অনুবাদ

'চেট'—সহায় হিসাবে প্রসিদ্ধ। [ ভৃত্যকে চেট বলা হয় ]

### মূল

কুসুমবসন্তাদ্যভিধঃ কর্ম্মবপুর্বেশভাষাদ্যৈঃ।
হাস্যকরঃ কলহরতির্বিদূষকঃ স্যাৎ স্বকর্ম্মজ্ঞঃ ॥৫১

স্বকর্ম—ভোজনাদি।

### অনুবাদ

পুষ্প-বসন্ত প্রভৃতি ( পুষ্প-ঋতু ও অন্য পর্য্যায়ের ) নামবিশিষ্ট, কর্ম্ম, দেহভঙ্গী, বেশভূষা, বাক্যব্যবহার প্রভৃতির দ্বারা হাস্যোৎপাদনকারী, বিবাদ-প্রিয় এবং স্বকর্ম্মজ্ঞ সহায়কে বিদূষক বলে।

'স্বকর্ম্ম'—ভোজনাদি।

---

(ভ) সম্ভোগহীনা উপভোগরহিতা সম্পৎ যস্য সঃ। যদ্বা, সম্ভোগেন হীনা অপকৃষ্টা সম্পৎ যস্য সঃ। নৃত্যাদিকলানামেকদেশং জানাতি, ন তু সমুদায়ম্। বেশস্য উপচারে করণে কুশলঃ। যদ্বা, বেশশ্চ উপচারঃ প্রীতিজননানুকূলব্যাপারশ্চ তয়োঃ কুশলঃ। বিদূষকমাহ—কুসুমেতি। বপুরিতি। শরীরচেষ্টাবিশেষ ইত্যর্থঃ।

## মূল

অর্থচিন্তনে সহায়মাহ—

মন্ত্রী স্যাদর্থানাং চিন্তায়াম্ ॥৫২

অর্থাস্তন্ত্রাবাপাদয়ঃ। যত্ত্বত্র সহায়কথনপ্রস্তাবে—"মন্ত্রী স্বঞ্চোভয়ঞ্চাপি সখা তস্যার্থচিন্তনে" ইতি কেনচিল্লক্ষণং কৃতম্, তদপি রাজ্ঞোঽর্থচিন্তনোপায়লক্ষণপ্রকরণে লক্ষিতব্যম্। ন তু সহায়কথনপ্রকরণে নায়কস্য। "অর্থচিন্তনে মন্ত্রী সহায়ঃ" ইত্যুক্তেঽপি ন্যায়কস্যার্থত এব সিদ্ধত্বাৎ। যদপ্যুক্তম্ —"মন্ত্রিণা ললিতঃ শেষা মন্ত্রি-স্বায়ত্তসিদ্ধয়ঃ"—তদপি স্বলক্ষণকথনেনৈব লক্ষিতস্য ধীরললিতস্য মন্ত্রিমাত্রায়ত্তার্থচিন্তনোপপত্তের্গতার্থম্। ন চার্থ-চিন্তনে তস্য মন্ত্রী সহায়ঃ, কিন্তু স্বয়মেব নিষ্পাদকঃ, তস্যার্থচিন্তনাদ্যভাবাৎ।

## অনুবাদ

অনন্তর—অর্থচিন্তনে সহায়ের কথা বলা হইতেছে—

অর্থসমূহের চিন্তায় মন্ত্রী [ সহায় ]।

'অর্থাঃ'—শব্দের অর্থ হইতেছে তন্ত্র ও আবাপ* প্রভৃতি।

এখন সহায়কথনপ্রকরণে যে লক্ষণ করা হইয়াছে—"মন্ত্রী বা নায়ক স্বয়ং বা উভয়ে [ পরস্পর মিলিত হইয়া ] নায়কের অর্থ-চিন্তনে

মন্ত্রীতি। 'অস্য ইতি সহায়ঃ' ইতি চানুষজ্যতে। চিন্তায়ামুপায়নিরূপণে। স্বমণ্ডলে ক্রিয়মাণং কর্ম তন্ত্রম্। পরমণ্ডলে ক্রিয়মাণং কর্ম আবাপঃ। আদিনা শত্রুনিগ্রহাদয়ঃ। যত্বিতি। স্বঞ্চেতি চকারো বার্থঃ। উভয়ং মন্ত্রিদ্বয়স্বরূপম্। তস্য নায়কস্য। সহায়কথনপরত্বে দোষমাহ—নায়কস্যেতি। এবঞ্চ স্বঞ্চেত্যাদি-নিরর্থকং তদনুপাদানেঽপি তল্লাভাৎ। স্বয়ং চিন্তাপক্ষে স্বস্য সহকারিত্বরূপসহায়ত্বানুপপত্তেরুভয়চিন্তায়াং কারণান্তরপ্রসঙ্গাচ্চেতি ভাবঃ। সখিশব্দস্যোপায়ার্থত্বং, ন তু সহায়পরত্বম্ ইত্যবগন্তব্যম্। মন্ত্রিণেতি। আয়ত্তসিদ্ধিরিত্যন্বয়ঃ। ললিতো ধীরললিতঃ। শেষা ধীরোদাত্তাদয়ঃ। স্বলক্ষণেতি। চিন্তন ইতি। ধীর-ললিতলক্ষণনিবিষ্টেন তস্যার্থচিন্তনাদ্যভাবঃ। তেন চ মন্ত্রিমাত্রায়ত্তার্থসিদ্ধিকত্বং প্রতীয়ত ইতি ভাবঃ। তস্য ধীরললিতস্য স্বয়মেব নিষ্পাদকঃ প্রধানকারণম্॥

* নিজ রাজ্যে কর্তব্যকার্য্য হইতেছে তন্ত্র, পররাজ্যে কর্তব্য আবাপ।

সহায়," তাহাও রাজার অর্থচিন্তনোপায়প্রকরণে লক্ষিত হওয়া উচিত, নায়কের সহায়কথনপ্রকরণে নহে। "অর্থচিন্তনে মন্ত্রী সহায়"—এইরূপ অর্থ করা হইলেও তাৎপর্য্য দ্বারা 'নায়কের'—ইহা সিদ্ধ হইতেছে বলিয়া [ নায়কের সহায় বুঝিতে হইবে ]। "মন্ত্রীর দ্বারা ধীরললিত নায়কের ও অপর ত্রিবিধ নায়কের মন্ত্রী দ্বারা বা স্বীয় চেষ্টায় অর্থসিদ্ধি হয়"—এই যে বলা হইয়াছে, তাহাতেও ধীরললিত নায়কের স্বলক্ষণকথনের দ্বারাই এই শ্রেণীর নায়কের অর্থচিন্তনোপায় যে কেবলমাত্র মন্ত্রীর আয়ত্তীভূত—এই অর্থ অবগত হওয়া গিয়াছে। এই শ্রেণীর নায়কের অর্থচিন্তনে মন্ত্রী সহায় নন, উপরন্তু নায়ক স্বয়ং কর্ত্তা, কারণ ধীরললিত নায়কের অর্থচিন্তনাদির অভাব আছে।

### মূল

অথান্তঃপুরসহায়াঃ

(ম) তদ্বদবরোধে।

বামন-ষণ্ড-কিরাত-ম্লেচ্ছাভীরাঃ শকারকুব্জাদ্যাঃ॥ ৫৩

### অনুবাদ

অনন্তর অন্তঃপুরসহায়কগণ—

সেইরূপ, বামন, ষণ্ড ( জন্মক্লীব ও কৃতক্লীব ) কিরাত, ম্লেচ্ছ, গোপাল, শকার, কুব্জ প্রভৃতি অন্তঃপুরে সহায় ( হয় )।

### মূল

মদমূর্খতাভিমানী দুষ্কুলতৈশ্বর্য্যসংযুক্তঃ।
সোঽয়মনূঢ়াভ্রাতা রাজ্ঞঃ শ্যালঃ শকার ইত্যুক্তঃ॥ ৫৪

---

(ম) তদ্বদিতি। অবরোধেঽন্তঃপুরে। বামনাদয়ো নায়কস্য সহায়া ইত্যর্থঃ। ষণ্ডশ্ছিন্নোপস্থ ক্লীবো বা। শকারমাহ—মদেতি। মদমূর্খতাভ্যাম্ অভিমানী অহং মহানিতি জ্ঞানবান্, মদাদিত্রয়বান্ বা। নষ্টমিতি। বানরবেশেনান্তঃপুরপ্রবিষ্টং বিদূষকমালোক্য ভয়েনান্তঃপুরস্থানাং পলায়নবর্ণনমিদম্। মনুষ্যগণনাভাবাৎ মনুষ্যেষু মধ্যে যা গণনা তস্যাঃ অভাবঃ তস্মাৎ, ত্রপাং লজ্জাম্ অপাস্য ত্যক্তা, ত্রাসাদিত্যস্য

আদ্যশব্দান্মূকাদয়ঃ। তত্র ষণ্ড-বামন-কিরাত-কুব্জাদয়ো যথা রত্নবল্যাম—

"নষ্টং বর্ষবরৈর্মনুষ্যগণনাভাবাদপাস্য ত্রপা—
মন্তঃকঞ্চুকি কঞ্চুকস্য বিশতি ত্রাসাদয়ং বামনঃ।
পর্য্যন্তাশ্রয়িভির্নিজস্য সদৃশং নাম্নঃ কিরাতৈঃ কৃতং
কুব্জা নীচতয়ৈব যান্তি শনকৈরাত্মেক্ষণাশঙ্কিনঃ॥"

শকারো মৃচ্ছকটিকাদিষু প্রসিদ্ধঃ। অন্যেঽপি যথাদর্শনং জ্ঞাতব্যাঃ॥

## অনুবাদ

মদ, মূর্খতা ও অহংকারসংযুক্ত, দুষ্কুলতা ও ঐশ্বর্য্যযুক্ত, অনূঢ়া-ভ্রাতা রাজার শ্যালককে শকার বলা হয়। 'আদ্য'—শব্দের অর্থ হইতেছে মূক প্রভৃতি।

ষণ্ড, বামন, কিরাত, কুব্জ প্রভৃতির উদাহরণ ; যথা রত্নাবলী নাটকে—

"মনুষ্যগণের মধ্যে গণনীয় নয় বলিয়া লজ্জা ত্যাগ করিয়া নপুংসকগণ পলাইতেছে ; ভয়ে এই বামন কঞ্চুকীর গাত্রাবরণ মধ্যে প্রবেশ করিতেছে ; কিরাতগণ নগরের প্রত্যন্তদেশে আশ্রয় গ্রহণ করিয়া নামের সদৃশ কাজ করিতেছে ; কুব্জগণ পাছে [ বানরগণ ] তাহাদিগকে দেখিয়া ফেলে এই আশংকায় দেহ খর্ব্ব করিয়া পলায়ন করিতেছে।"

শকার—মৃচ্ছকটিকাদি নাটকে প্রসিদ্ধ। অন্যগুলি সম্বন্ধেও দর্শন কালে জানা যাইবে।

---

সর্বত্র সম্বন্ধঃ। বর্ষবরৈঃ ষণ্ডৈঃ নষ্টম্ অদর্শনতাং প্রাপ্তম্। অয়ং বামনঃ কঞ্চুকিনঃ 'সৌবিদল্লাঃ কঞ্চুকিনঃ' ইত্যমরঃ। কঞ্চুকস্য গাত্রাচ্ছাদনবিশেষস্য অভ্যন্তরং বিশতি। পর্য্যন্তাশ্রয়িভিঃ নগরস্য প্রান্তদেশবর্ত্তিভিঃ কিরাতৈঃ বনচরৈঃ কিরং পর্য্যন্তদেশ-মতন্তীতি কিরাতাঃ ইতি নিজস্য নাম্নঃ স্ববাচকশব্দস্য সদৃশং অনুরূপং কৃতম্, পর্য্যন্তদেশঃ প্রাপ্ত ইত্যর্থঃ। কুব্জাঃ আত্মেক্ষণাশঙ্কিনঃ আত্মনঃ স্বস্য ঈক্ষণম্ আশঙ্কন্তে ইতি তাদৃশাঃ সন্তঃ নীচতয়ৈব বামনতয়ৈব নতভাবেন ইত্যর্থঃ। শনকৈঃ ধীরং যান্তি অপসরন্তি। মৃচ্ছকটিকং প্রকরণবিশেষঃ। অন্যে ম্লেচ্ছাভীরাদয়ঃ আটবিকা বনচারিণঃ॥

**মূল**

অথ দণ্ডসহায়াঃ

দণ্ডে সুহৃৎকুমারাটবিকাঃ

সামন্তসৈনিকাদ্যাশ্চ ॥৫৫

দুষ্টনিগ্রহো দণ্ডঃ। স্পষ্টম্।

**অনুবাদ**

অনন্তর দণ্ডসহায়গণ ঃ—

দণ্ডে সহায় হইতেছে—সুহৃৎ, কুমার, বনেচর, সামন্তরাজা, সৈনিক প্রভৃতি।

দণ্ড শব্দের অর্থ হইতেছে দুষ্টনিগ্রহ। এখানে অর্থ সুস্পষ্ট।

**মূল**

অথ ধর্ম্মসহায়াঃ

(য) ঋত্বিক্পুরোধসঃ স্যুর্ব্রহ্মবিদস্তাপসাস্তথা ধর্ম্মে ॥৫৬

ব্রহ্মবিদো বেদবিদ্ আত্মবিদো বা।

**অনুবাদ**

অনন্তর ধর্ম্মসহায়গণ

ঋত্বিকগণ, পুরোহিতগণ, ব্রহ্মবিদ্গণ এবং তাপসগণ ধর্ম্মে সহায়।

ব্রহ্মবিদ্—বেদবিৎ অথবা আত্মবিৎ।

**মূল**

তত্র চ—

উত্তমাঃ পীঠমর্দ্দাদ্যাঃ ॥৫৭

আদ্যশব্দাম্মন্ত্রিপুরোহিতাদয়ঃ

মধ্যৌ বিটবিদূষকৌ।

তথা শকারচেটাদ্যা অধমাঃ পরিকীর্ত্তিতাঃ ॥৫৮

আদ্যশব্দাত্তাম্বুলিকগান্ধিকাদয়ঃ।

---

(য) ঋত্বিগিতি। ধর্ম্মে ধর্ম্মকর্ম্মণি নায়কস্য সহায়া ইত্যর্থঃ। আত্মবিদো যোগিনঃ। সুশ্লিষ্টং সুমঙ্গলম্। মিত্যর্থভাষী অল্পার্থকথকঃ। স্বামিনা যাবদুক্তং

## অনুবাদ

এবং এই ক্ষেত্রে—

পীঠমর্দ্দক প্রভৃতিকে উত্তম—

আদিশব্দ দ্বারা মন্ত্রী, পুরোহিত প্রভৃতি (বুঝায়)

বিট ও বিদূষককে মধ্যম এবং শকার চেট প্রভৃতিকে অধম বলা হয়।

আদ্য শব্দ দ্বারা তাম্বুলিক, গান্ধিক প্রভৃতিকে বুঝায়।

## মূল

অথ প্রসঙ্গাদ্ দূতানাং বিভাগগর্ভলক্ষণমাহ—

নিসৃষ্টার্থো মিতার্থশ্চ তথা সন্দেশহারকঃ।
কার্য্যপ্রেষ্যস্ত্রিধা দূতো দূত্যশ্চাপি তথাবিধাঃ ॥৫৭

কার্য্যপ্রেষ্যো দূত ইতি লক্ষণম্।

## অনুবাদ

অনন্তর প্রসঙ্গহেতু দূতগণের মধ্যে বিভাগলক্ষণ বলা হইতেছে—

কার্য্যপ্রেষ্য অর্থাৎ দূত তিন প্রকার; দূতীও সেইরূপ তিন প্রকার—নিসৃষ্টার্থ, মিতার্থ ও সন্দেশহারক।

এখানে 'কার্য্যপ্রেষ্য' হইতেছে দূত—এই লক্ষণ (করা হইয়াছে)।

## মূল

তত্র

উভয়োর্ভাবমুন্নীয় স্বয়ং বদতি চোত্তরম্।
সুশ্লিষ্টং কুরুতে কার্য্যং নিসৃষ্টার্থস্তু স স্মৃতঃ ॥৬০

উভয়োরিতি যেন প্রেষিতো যদন্তিকং প্রেষিতশ্চ ॥

## অনুবাদ

যিনি স্বয়ং উভয়ের ভাব অবগত হইয়া উত্তর দান করেন ও সুসঙ্গত কার্য্য করেন, তাহাকে নিসৃষ্টার্থ দূত (বা দূতী) বলা হয়।

---

তাবদেব সন্দেশস্তং হরতি ব্যাহরতীতি স তথা। সাত্ত্বিকাঃ সত্ত্বগুণাজ্জাতাঃ। স্তম্ভাদীনাং সাত্ত্বিকত্বেঽপি তে নায়কস্য নায়িকায়াশ্চ ভবন্তি। এতে পুনর্নায়কস্যৈবেতি বিশেষঃ। পৌরুষা নায়কসম্বন্ধিনঃ মহানুৎসাহ উদ্যমঃ। নীচে ক্ষুদ্রে।

'উভয়' শব্দের দ্বারা যাহার দ্বারা প্রেরিত ও যাহার নিকট প্রেরিত—দুই বুঝাইতেছে।

**মূল**

মিতার্থভাষী কার্য্যস্য সিদ্ধিকারী মিতার্থকঃ।
যাবদ্‌ভাষিতসন্দেশহারঃ সন্দেশহারকঃ ॥ ৬১ ॥

**অনুবাদ**

অল্পভাষী ও কার্য্যসিদ্ধিকারী দূতকে মিতার্থ (দূত) বলা হয়। (প্রেরক) যেমন বলিয়া দিয়াছেন, তেমনই সংবাদ বহন করেন যিনি, তিনি সন্দেশহারক (দূত)।

**মূল**

অথ সাত্ত্বিকা নায়কগুণাঃ

শোভা বিলাসো মাধুর্য্যং গাম্ভীর্য্যং ধৈর্য্যতেজসী
ললিতৌদার্য্যমিত্যষ্টৌ সত্ত্বজাঃ পৌরুষা গুণাঃ ॥৬২

**অনুবাদ**

সাত্ত্বিক নায়কগুণাবলী হইতেছে—শোভা, বিলাস, মাধুর্য্য, গাম্ভীর্য্য, ধৈর্য্য, তেজ, ললিত, ঔদার্য্য—এই আটটি।

**মূল**

তত্র

শূরতা দক্ষতা সত্যং মহোৎসাহোঽনুরাগিতা।
নীচে ঘৃণাঽধিকে স্পর্দ্ধা যতঃ শোভেতি তাং বিদুঃ ॥ ৬৩

তত্রানুরাগিতা যথা—

অহমেব মতো মহীপতেরিতি সর্ব্বঃ প্রকৃতিষ্বচিন্তয়ৎ।
উদধেরিব নিম্নগাশতেষ্বভবন্নাস্য বিমাননা ক্বচিৎ।

এবমন্যত্রাপি।

---

ঘৃণা দয়া। অহমিতি। অঙ্গরাজবর্ণনমিদম্‌। প্রকৃতিষু মন্ত্রিপ্রভৃতিষু মধ্যে সর্ব্বো জন অহমেব মহীপতেঃ রাজ্ঞঃ অজস্য মতঃ অভিমত ইতি অচিন্তয়ৎ। অজস্য

## অনুবাদ

সেখানে—

শূরতা, দক্ষতা, সত্য, মহোৎসাহ, অনুরাগিতা, নীচের প্রতি দয়া ও প্রবলের প্রতি স্পর্দ্ধা—এইগুলি শোভা বলিয়া জ্ঞাত হইয়া থাকে।

এখানে অনুরাগিতার উদাহরণ, যথা—

"আমি মহীপতির মনোমত"—প্রজাগণের মধ্যে সকলেই এই চিন্তা করিত। নদীসমূহের প্রতি সমুদ্রের মত অজেরও কাহারও প্রতি অবজ্ঞা ছিল না।

এরূপ অন্যত্রও।

## মূল

অথ বিলাসঃ

ধীরা দৃষ্টির্গতিশ্চিত্রা বিলাসে সস্মিতং বচঃ ॥

যথা—

(র) "দৃষ্টিস্তৃণীকৃতজগত্রয়সত্ত্বসারা
ধীরোদ্ধতা নময়তীব গতির্ধরিত্রীম্।
কৌমারকেঽপি গিরিবদ্ গুরুতাং দধানো
বীরো রসঃ কিময়মিত্যুত দর্প এষঃ ॥

## অনুবাদ

বিলাস নামক সাত্ত্বিক গুণসম্পন্ন পুরুষের দৃষ্টি অচঞ্চল, গতি আশ্চর্য্যজনক ও বাক্য মৃদুহাস্যযুক্ত হয়।

ত্রিভুবনের জীবগণের শক্তিকে তৃণবৎ অবজ্ঞাকারী দৃষ্টি; অচঞ্চল ও সদর্পগতি পৃথিবীকে যেন অবনমিত করিতেছে; কিশোর বয়সেও পর্ব্বতের মত ভারবত্ত্ব বহন করিতেছে—এই বালক কি [ মূর্ত্তিমান ] বীররস না অহংকার আসিতেছে।"

তুল্যদর্শিতায়ামাহ—উদধেরিতি। উদধেঃ সাগরস্য নিম্নগাশতেষু নদীসমূহেষু ইবাস্য অজস্য ক্বচিৎ কস্মিন্নপি জনে ইত্যর্থঃ। বিমাননা নাভবৎ। অন্যৎ স্ফুরতাদি ॥

(র) দৃষ্টিরিতি। যুদ্ধক্ষেত্রে কুশস্য উদ্ধতগমনমবলোক্য রামস্য বিস্ময়সূচক-

**মূল**

সংক্ষোভেষ্বপ্যনুদ্বেগো মাধুর্য্যং পরিকীর্ত্তিতম্ ॥৬৫

উহ্যমুদাহরণম্।

**অনুবাদ**

সংক্ষুব্ধ হওয়ার কারণ থাকিলেও অনুদ্‌বিগ্ন থাকাকে মাধুর্য্য বলা হয়।
[ সংক্ষোভের মধ্যেও অনুদ্‌বেগকে মাধুর্য্য বলা হয় ]

উদাহরণ উহ্য রহিয়াছে।

**মূল**

ভী-শোক-ক্রোধ-হর্ষাদ্যৈর্গাম্ভীর্য্যং নির্বিকারতা ॥৬৬

যথা ঃ

আহূতস্যাভিষেকায় বিসৃষ্টস্য বনায় চ
ন ময়া লক্ষিতস্তস্য স্বল্পোঽপ্যাকারবিভ্রমঃ ॥

**অনুবাদ**

ভয়-শোক-ক্রোধ ও হর্ষাদির দ্বারা ( মধ্যে ) নির্বিকার ভাবকে গাম্ভীর্য্য [বলে]।

অভিষেকের জন্য আহূত এবং বনবাসের জন্য পরিত্যক্ত তাহার কোনও আকারবৈলক্ষণ্য আমি দেখি নাই।

**মূল**

ব্যবসায়াদচলনং ধৈর্য্যং বিঘ্নে মহত্যপি ॥ ৬৭

যথাঃ—

শ্রুতাপ্সরোগীতিরপি ক্ষণেঽস্মিন্
হরঃ প্রসংখ্যানপরো বভুব।
আত্মেশ্বরাণাং নহি জাতু বিঘ্নাঃ
সমাধিভেদপ্রভবো ভবন্তি ॥

---

বচনমিদম্। দৃষ্টিঃ, কুশস্য ইতি শেষঃ। তৃণীকৃতঃ তৃণ ইব তুচ্ছীকৃতঃ জগত্রয়স্য সত্ত্বমুৎসাহঃ সারঃ বলঞ্চ যয়া তাদৃশী, তথা ধীরোদ্ধতা ধীরা মন্থরা উদ্ধতা উদ্ভটা চ গতিঃ, এতেন গতেশ্চিত্রত্বং, নৈকরূপত্বম্। ধরিত্রীং পৃথিবীং নময়তীব। অয়ং

### অনুবাদ

মহাবিঘ্ন উপস্থিত হইলেও কর্ত্তব্যে অবিচলতা হইতেছে ধৈর্য্য।

এই সময়ে অপ্সরগীতি শুনিলেও মহাদেব সমাধিপরায়ণ রহিলেন বিঘ্নসমূহ কখনও জিতেন্দ্রিয়গণের সমাধিভেদে সমর্থ হয় না।

### মূল

অধিক্ষেপাপমানাদেঃ প্রযুক্তস্য পরেণ যৎ।
প্রাণাত্যয়েঽপ্যসহনং তৎ তেজঃ সমুদাহৃতম্ ॥
বাগ্‌বেশয়ো মধুরতা তদ্বচ্ছৃঙ্গারচেষ্টিতং ললিতম্।
দানং সপ্রিয়ভাষণমৌদার্য্যং শত্রুমিত্রয়োঃ সমতা ॥৬৮

এষামপ্যুদাহরণান্যুহ্যানি।

### অনুবাদ

প্রাণ যাইলেও শত্রু কর্ত্তৃক প্রযুক্ত নিন্দাবাদ ও অপমানাদির অসহনকে তেজ বলা হয়।

বাক্য ও বেশের মধুরতা এবং সেইরূপ [ মধুরতাযুক্ত ] শৃঙ্গার-ব্যবহারকে 'ললিত' বলে। প্রিয়বাক্যসহ দান এবং শত্রু ও মিত্রের প্রতি সমতাকে ঔদার্য্য বলে।

এগুলির উদাহরণ উহ্য রহিল।

কৃশঃ কৌমারকেঽপি গিরিরিব গুরুতাং দধানঃ, অতএব বীরো রসঃ কিম্? অত্র নায়কস্যোৎসাহদর্পয়োরতিশয়সূচনায় বীররসত্বেন দর্পত্বেন চ উল্লেখঃ। উহ্যমুদাহরণমিতি। যথা মম রামবিলাসে—'তন্নিপীয় কটুকর্ণপদব্যা খেদমাপ ন মনাগপি রামঃ। শূলপাণিরিব ঘোরমুদগ্রং কালকূটপটলং কিল পূর্ব্বম্।' তস্য শ্রীরামস্য। আকারো মুখনেত্রাদিচেষ্টাদিস্তস্য বিভ্রমো বৈপরীত্যং, যেন হর্ষশোকাদয়ো লক্ষ্যন্তে, ন লক্ষিতঃ ন দৃষ্টঃ। অত্র রাজ্যপরিচ্যুতেঽপি অবিকৃতাবস্থত্বং জ্ঞেয়মিতি ভাবঃ। ব্যবসায়াৎ প্রারব্ধকর্ম্মণঃ। অচলনমচ্যবনম্। উদাহরতি—শ্রুতেতি। অস্মিন্ ক্ষণে বসন্তাগমনকালে। হরঃ শিবঃ, শ্রুতা অপ্সরসাং গীতির্যেন, তথাভূতং, অপ্সরসাং গীতিং শৃণ্বন্নপীত্যর্থঃ। প্রসংখ্যানপরঃ যোগনিষ্ঠঃ বভূব। হি যতঃ। বিঘ্নাঃ অন্তরায়াঃ। আত্মেশ্বরাণাং মনোনিরোধক্ষমাণাং সমাধিক্ষেপে সমাধিভঞ্জনে নহি প্রভবঃ শক্তা

## মূল

(ল) অথ নায়িকা ত্রিবিধা, স্বাঽন্যা সাধারণী স্ত্রীতি।

নায়কসামান্যগুণৈর্ভবতি যথাসম্ভবৈর্যুক্তা ॥৬৯

নায়িকা পুনর্নায়কসামান্যগুণৈ স্ত্যাগাদিভির্যথাসম্ভবৈর্যুক্তা ভবতি। সা চ স্বস্ত্রী, অন্যস্ত্রী, সাধারণস্ত্রীতি ত্রিবিধা।

## অনুবাদ

যথাসম্ভব নায়কগুণসংযুক্ত স্ত্রীকে নায়িকা বলা হয়।

নায়িকা ত্রিবিধ ; স্বা, অন্যা ও সাধারণী স্ত্রী।

নায়িকা হইতেছেন—ত্যাগাদি যথাসম্ভবনায়কগুণসংযুক্ত স্ত্রী। এই নায়িকা হইতেছেন—স্ব-স্ত্রী, অন্য-স্ত্রী ও সাধারণস্ত্রী ভেদে ত্রিবিধ।

তত্র স্বস্ত্রী।

বিনয়ার্জবাদিযুক্তা গৃহকর্ম্মপরা পতিব্রতা স্বীয়া ॥৭০

যথা ঃ—

লজ্জাপজ্জত্ত পসাহণাইং পরভত্তিণিপ্পিবাসাইং।

অবিণঅ ভুম্মেহাইং ধণ্ণাণ ঘরে কলত্তাইং ॥

ভবন্তি। অধিক্ষেপো ভর্ৎসনম্। অপমানঃ পরাভবঃ। আদিনা অপকারাদিঃ। প্রযুক্তস্য কৃতস্য। পরেণ শত্রুনা। উদাহরণং যথা মম রামবিলাসে—বিস্ফার-স্ফুরদোষ্ঠপল্লবমতিস্বিন্নাতি কান্তং ক্রুধা কিঞ্চিল্লোহিতলোচনাম্বুজযুগেনাকুঞ্চিত-ভ্রূলতম্। যুক্তং তস্য ভুরুক্তমুত্তরয়িতুং তেজোভরাদুদ্ধতং নেত্রান্তেন নিবার্য্য লক্ষণমমুং প্রোচে স্বয়ং রাঘবঃ।' বিস্ফারমত্যর্থং স্ফুরদোষ্ঠপল্লবং যস্য তং, তস্য ভার্গবস্য, অমুং ভার্গবম্। তদ্বন্মধুরতাযুক্তম্। ললিতৌদার্য্যয়োরুদাহরণে মম—'বাক্ষ্য তস্য রুচিরং কলেবরং, সন্নিশম্য মধুরঞ্চ ভাষিতম্। স্মারং স্মারমুপলভ্য বিভ্রমং দাস্যমস্য 'কলয়ন্তি যোষিতঃ।' 'দত্তে সহাসবচনং সপ্রিয়বচনঞ্চ ভূপালঃ। রিপুরপি লভতে মানং নিরীতিভাবং ধরা তস্মাৎ।'

(ল) স্বা স্বকীয়া। অন্যা অন্যদীয়া। সাধারণী সর্বোপভোগযোগ্যা। স্ত্রী'তি সর্বত্রান্বেতি। যথাসম্ভবৈরিতি।—তেন দক্ষতোৎসাহতেজাংসি নায়িকানাং ন বর্ণনীয়ানি। অতএব দক্ষতাদয়ো নায়কস্যৈব সাত্ত্বিকা গুণা উক্তাঃ। লজ্জেতি।

সং [ লজ্জাপর্য্যাপ্ত প্রসাধনানি, পরভর্তৃনিষ্পিপাসানি
অবিনয়দুর্ম্মেধানি ধন্যানাং গৃহে কলত্রানি ]।

**অনুবাদ**

বিনয় ও সরলতা প্রভৃতি গুণযুক্তা, গৃহকর্ম্মপরায়ণা পতিব্রতা স্ত্রীকে স্বীয়া ( নায়িকা ) বলে।

লজ্জা যাঁহাদের পর্য্যাপ্ত প্রসাধন, পরভর্তৃগণের প্রতি যাঁহাদের অনাকাঙ্ক্ষা, রুক্ষ্ম ব্যবহারে যাঁহারা অনভিজ্ঞ—ধন্য ব্যক্তিগণের গৃহে এমন ভার্য্যাবৃন্দ হইয়া থাকে।

সাপি কথিতা ত্রিভেদা, মুগ্ধা, মধ্যা প্রগল্‌ভেতি ॥৭১

**অনুবাদ**

এই স্বীয়া নায়িকাও ত্রিবিধ বলা হইয়া থাকে :

যথা—মুগ্ধা, মধ্যা ও প্রগল্‌ভা।

**মূল**

তত্র—

প্রথমাবতীর্ণযৌবনমদনবিকারা রতৌ বামা।
কথিতা মৃদুশ্চ মানে সমধিক লজ্জাবতী মুগ্ধা ॥৭২

তত্র প্রথমাবতীর্ণযৌবনা, যথা মম তাতপাদানাম্—
"মধ্যস্য প্রথিমানমেতি জঘনং বক্ষোজয়োর্মন্দতা
দূরং যাত্যুদরঞ্চ রোমলতিকা নেত্রার্জ্জবং ধাবতি।
কন্দর্পং পরিবীক্ষ্য নূতনমনোরাজ্যাভিষিক্তং ক্ষণা-
দঙ্গানীব পরস্পরং বিদধতে নির্লুণ্ঠনং সুভ্রুবঃ ॥"

---

'লজ্জাপর্য্যাপ্তপ্রসাধনানি পরভর্তৃনিষ্পিপাসানি। অবিনয়দুর্মেধানি ধন্যানাং গৃহে কলত্রাণি' ইতি সংস্কৃতম্। ধন্যানাং পুণ্যশালিনাং জনানাং গৃহে কলত্রাণি স্ত্রিয়ঃ লজ্জায়ৈ পর্য্যাপ্তানি সমর্থানি গৃহীতানি প্রসাধনানি ভূষণানি যেষাং তানি। পরভর্তৃষু অন্যস্যাঃ স্বামিষু নিষ্পিপাসানি তৃষ্ণাশূন্যানি। তথা অবিনয়ে অশিষ্টব্যবহারে দুর্মেধানি অবিনয়ানভিজ্ঞানি। সাপি স্বকীয়াপি। অবতীর্ণমুৎপন্নম্। মধ্যস্যেতি। কন্দর্পং স্মরং নূতনমনোরাজ্যাভিষিক্তং নূতনং যথা স্যাত্তথা মনোরাজ্যে অভিষিক্তং দৃষ্ট্বা

তত্র প্রথমাবতীর্ণমদনবিকারা যথা মম প্রভাবতীপরিণয়ে—

(ব) "দত্তে সালসমন্থরং ভুবি পদং নির্যাতি নান্তঃপুরাৎ
নোদ্দামং হসতি ক্ষণাৎ কলয়তে হ্রীযন্ত্রণাং কামপি।
কিঞ্চিদ্ভাবগভীরবক্রিমলবস্পৃষ্টং মনাগ্ ভাষতে
সভ্রূভঙ্গমুদীক্ষতে প্রিয়কথামুল্লাপয়ন্তীং সখীম্॥

রতৌ বামা যথা—

"দৃষ্টা দৃষ্টিমধো দদাতি কুরুতে নালাপমাভাষিতা
শয্যায়াং পরিবৃত্য তিষ্ঠতি বলাদালিঙ্গিতা বেপতে।
নির্যান্তীষু সখীষু বাসভবনান্নির্গন্তুমেবেহতে
জাতা বামতয়ৈব সম্প্রতি মম প্রীত্যৈ নবোঢ়া প্রিয়া"॥

মানে মৃদুর্যথাঃ—

"সা পত্যুঃ প্রথমাপরাধসময়ে সখ্যোপদেশং বিনা
নো জানাতি সবিভ্রমাঙ্গচলনাবক্রোক্তিসংসূচনম্।
স্বচ্ছৈরচ্ছকপোলমূলগলিতৈঃ পর্যস্তনেত্রোৎপলা
বালা কেবলমেব রোদিতি লুঠল্লোলালকৈরশ্রুভিঃ॥"

সমধিকলজ্জাবতী যথা—"দত্তে সালসমন্থরং"—ইত্যত্র শ্লোকে।

অত্র সমধিকলজ্জাবতীত্বেনাপি লব্ধায়া রতিবামতায়া বিচ্ছিত্তিবিশেষবত্তয়া পুনঃ কথনম্॥

### অনুবাদ

প্রথমাবতীর্ণযৌবনবিকারা, রতিবিমুখী, মানে মৃদু ও সমধিকলজ্জাবতী নায়িকাকে মুগ্ধা বলা হয়।

'অবলোক্য ক্ষণাৎ তৎক্ষণমেব সুভ্রুবঃ অঙ্গানি শরীরাণি পরস্পরং অন্যোহন্যং ´নং বিদধতে ইব। রাজ্ঞঃ প্রথমাভিষেকে প্রজা হর্ষেণ পরস্পরং দ্রব্যং লুঠ (ণ্ঠ) স্তীতি ব্যবহারঃ।

(ব) দত্ত ইতি। সালসং মন্থরঞ্চ যথা স্যাত্তথা ভুবি পদং দত্তে। অন্তঃপুরাৎ ন নির্যাতি, উদ্দামং ন হসতি চ ক্ষণাৎ প্রতিক্ষণং হ্রীযন্ত্রণাং ব্যাকুলভাবং কামপ্যনির্বচনীয়াং কলয়তে ধত্তে। ভাবেন নিগূঢ়াভিপ্রায়েণ কিঞ্চিদ্ গভীরং

প্রথমাবতীর্ণযৌবনার উদাহরণ—আমার পিতৃদেবের—

"জঘন কটিদেশের স্থূলতা প্রাপ্ত হইতেছে। স্তনদ্বয়ের কৃশতা বিশেষভাবে উদরে যাইতেছে, রোমশ্রেণী নেত্রের সরলতার প্রতি ধাবিত হইয়াছে মদনকে মনোরাজ্যে প্রথম অভিষিক্ত দেখিয়া মনোহর ভ্রূসংযুক্তা সুন্দরীর অঙ্গসমূহ পরস্পরের বস্তু লুণ্ঠন করিতে লাগিল।"

প্রথমাবতীর্ণ মদনবিকারার উদাহরণ—যথা আমার প্রভাবতী-পরিণয়ে—

"ভূমিতে অলস ও মন্থরভাবে পাদক্ষেপ করিতেছে, অন্তঃপুর হইতে বহির্গত হইতেছে না, উচ্চহাস্য করিতেছে না, কোন [ অনির্বচনীয় ] লজ্জাজাত যন্ত্রনা অনুভব ( প্রকাশ ) করিতেছে, কোন ভাবগভীর কুটিলতা-লেশ স্পৃষ্ট হইয়া স্বল্প কথা বলিতেছে, প্রিয়তমের কথা উত্থাপনকারিণী সখীর প্রতি ভ্রূকুটি সহকারে তাকাইতেছে।"

রতিকালে বিমুখী, যথা—

আমার দ্বারা দৃষ্ট হইলে, (নিজ) দৃষ্টিকে নিম্নে প্রেরণ করিতেছে, কথা বলিলেও আলাপ করিতেছে না, শয্যায় মুখ ফিরাইয়া থাকে, সবলে আলিঙ্গন করিলে কাঁপিতে থাকে, সখীগণ বাসভবন হইতে নির্গত হইলে নিজেও বাহিরে যাইতে চাহে ; আমার স্বপরিণীতা ভার্য্যা বিরূপতার দ্বারাও আমার প্রীতি সম্পাদন করিয়া থাকে ( আমার প্রীতির কারণ হইয়া থাকে। )

দুরববোধার্থং বক্রিম্না লবং স্পৃষ্টঞ্চ যথা স্যাত্তথা মনাক্ প্রিয়স্য পত্যুঃ কথাং ভাষতে। উল্লাপয়ন্তীং সাদরং কথয়ন্তীং সখীং সুভ্রূভঙ্গং উদীক্ষতে। দৃষ্টেতি। ইহতে চেষ্টতে। সা পত্যুরিতি। প্রথমঃ অপরাধোঽন্যনায়িকাসঙ্গমঃ, তস্য সময়ে প্রাথমিকতজ্জ্ঞানসময়ে ইত্যর্থঃ। সখ্যা সখ্যেন বা য উপদেশস্তং বিনা, বিভ্রমঃ স্মরবিকারঃ অঙ্গস্য বলনং সংবরণং তাভ্যাং সহিতা ; যদি বিভ্রমো ন স্যাৎ, তদা পত্যুরপরাধে ঈর্ষ্যাপি ন স্যাদিতি ভাবঃ। বক্রায়া অপরাধব্যঞ্জিকায়া উক্তিঃ তস্যাঃ সংসূচনং বক্রোক্তিজ্ঞাপকং কথনং নো জানাতি। কেবলং স্বচ্ছৈঃ অচ্ছয়োঃ কপোলয়োঃ মূলাৎ গলিতৈঃ। লুঠন্তো লীলাশ্চঞ্চলা অলকা যত্র তৈঃ অশ্রুভিঃ, পর্য্যস্তে পতিতে অতএব চপলে ব্যাকুলে বা নেত্রোৎপলে যস্যাঃ সা বালা

মানে মৃদু, যথা ঃ—

পতির প্রথম অপরাধকালে সে সখীগণের উপদেশ ব্যতীত বিভ্রম সহকারে অঙ্গভঙ্গী ও বক্রোক্তি প্রকাশ করিতে জানে না ; বিমল গণ্ডদেশে লুণ্ঠিতকেশা, প্রস্ফুরিতপদ্মনেত্রা সেই বালা অতি নির্ম্মল অশ্রুপাত সহকারে কেবল রোদন করিয়া থাকে।

'সমধিক লজ্জাবতী, যথা—"দত্তে সালসমন্থরম্"—এই শ্লোকেই ইহার উদাহরণ আছে।

এখানে সমধিক লজ্জাবতীত্ব দ্বারাই রতিবিরূপতার অর্থ প্রাপ্ত হওয়া যাইলেও বৈচিত্র্য-বিশেষত্ব দেখাইবার জন্য ইহা পুনরায় বলা হইল।

## মূল

অত্র মধ্যা,

(শ) মধ্যা বিচিত্রসুরতা প্ররূঢ়স্মরযৌবনা।
ঈষৎ-প্রগল্‌ভবচনা মধ্যমব্রীড়িতা মতা ॥৭৩

তত্র বিচিত্রসুরতা যথা—

"কান্তে তথা কথমপি প্রথিতং মৃগাক্ষ্যা
চাতুর্য্যমুদ্ধতমনোভবয়া রতেষু
তৎকূজিতান্যনুবদদ্ভিরনেকবারং
শিষ্যায়িতং গৃহকপোতশতৈর্যথাস্যাঃ ॥"

প্ররূঢ়স্মরা যথা অত্রৈবোদাহরণে।

রোদিত্যেব, ন তু ভ্রূকুটিবন্ধাদিকং করোতি। নন্থু সমধিকলজ্জাবতী তাবদ্রতৌ প্রতিকূলা ভবতীতি রতৌ বামা ইত্যনেনৈব তস্যা গ্রহণে সিদ্ধে সমধিকলজ্জাবতী ইতি পৃথগুপাদানং কিমর্থম্ ইত্যাহ—অত্রেতি। বিচ্ছিত্তিবিশেষবত্তয়া বৈচিত্র্য-বিশেষসম্পাদকত্বেন ॥

(শ) প্ররূঢ়ে অত্যর্থমুৎপন্নে স্মরযৌবনে যস্যাঃ সা। মধ্যমং ব্রীড়িতং লজ্জা যস্যাঃ সা। মধ্যাং ক্রমেণোদাহরতি—কান্তে ইতি। উদ্ধতঃ অত্যুৎকটঃ মনোভাবঃ স্মরো যস্যাঃ তাদৃশ্যাঃ মৃগাক্ষ্যাঃ রতেষু সুরতব্যাপারেষু। কপোতানাং চিরাধ্যয়ন-লাভায় রতেম্বিতি বহুবচনম্। কান্তে প্রিয়ে তথা তেন প্রকারেণ কথমপি মহতা

প্ররূঢ়যৌবনা, যথা মম—

নেত্রে খঞ্জনগঞ্জনে সরসিজপ্রত্যর্থি পাণিদ্বয়ং
বক্ষোজৌ করিকুম্ভবিভ্রমকরীমত্যুন্নতিং গচ্ছতঃ।
কান্তিঃ কাঞ্চনচম্পকপ্রতিনিধির্বাণী সুধাস্পর্দ্ধিনী
স্মেরেন্দীবরদামসোদরবপুস্তস্যাঃ কটাক্ষচ্ছটা॥

এবমন্যত্রাপি।

অনুবাদ

বিচিত্রসুরতা, [ মুগ্ধাপেক্ষা ] অধিকতর স্মর-যৌবনসম্পন্না, ঈষৎ চপলবচনা, মধ্যমব্রীড়িতা নায়িকাকে মধ্যা নায়িকা বলা হয়।

তন্মধ্যে বিচিত্রসুরতা—যথা ঃ—

অতিরিক্ত কামসংযুক্তা মৃগাক্ষী কর্ত্তৃক রতিক্রীড়ায় কান্তের প্রতি এমন অনির্বচনীয় চাতুর্য্য প্রকটিত হইয়াছিল, যে গৃহপালিত পারাবতগণ অনেকবার তাহার অনুকরণ করিয়া উহার ( নায়িকার ) শিষ্যের মত আচরণ করিয়াছিল।

এই উদাহরণেই "প্ররূঢ়স্মরা"র দৃষ্টান্ত আছে।

প্ররূঢ়যৌবনা—যথা, আমার—

তাহার চক্ষু দুইটি খঞ্জনপক্ষিনিন্দাকারী; করতলদ্বয় পদ্মসদৃশ; স্তনদ্বয় করিকুম্ভভ্রান্তিকরী সমুন্নতি লাভ করিয়াছে; দেহদ্যুতি স্বর্ণচম্পক-সদৃশ, বাক্য অমৃততুল্য এবং কটাক্ষচ্ছটা প্রস্ফুটিত নীলোৎপলমালার মত আকৃতি ধারণ করিয়াছে।

এইরূপ অন্যত্রও।

ব্যবসায়েন চাতুর্য্যং সুরতসঙ্গরবৈদগ্ধ্যং প্রথিতং প্রকটীকৃতম্, তথা অনেকবারং তং-কূজিতানি অব্যক্তশব্দবিশেষান্ অনুবদদ্ভিঃ গৃহকপোতশতৈঃ অস্যাঃ শিষ্যায়িতং শিষ্যবদাচরিতম্। গৃহপারাবতাঃ সুরতে অব্যক্তশব্দবিশেষান্ শ্রুত্বা তথৈব পুনঃপুনঃ শিষ্যবদ্ আয়ত্তীকুর্ব্বন্তি স্মেতি ভাবঃ। নেত্রে ইতি। তস্যাঃ কামিন্যা নেত্রে খঞ্জনানাং গঞ্জনে পরাভবকারিণী। প্রত্যর্থি বৈরিতাভ্যাং সাদৃশ্যলাভঃ। করি-কুম্ভয়োর্বিশিষ্টভ্রমং করোতি যা তাম্। স্মেরস্য প্রফুল্লস্য ইন্দীবরদাম্নঃ সোদরং

## মুল

অথ প্রগল্‌ভা—

স্মরান্ধা গাঢ়তারুণ্যা সমস্তরতকোবিদা
ভাবোন্নতা দরব্রীড়া প্রগল্‌ভাক্রান্তনায়কা ॥৭৪

স্মরান্ধা, যথা—

(ষ) ধন্যাসি যা কথয়সি প্রিয়সঙ্গমেঽপি
বিশ্রব্ধচাটুকশতানি রতান্তরেষু।
নীবীং প্রতি প্রণিহিতে তু করে প্রিয়েণ
সখ্যঃ! শপামি যদি কিঞ্চিদপি স্মরামি।

গাঢ়-তারুণ্যা, যথা—

অত্যুন্নতস্তনমুরো নয়নে সুদীর্ঘে
বক্রে ভ্রুবাবতিতরাং বচনং ততোঽপি।
মধ্যোঽধিকং তনুরনূনগুরুর্নিতম্বো
মন্দা গতিঃ কিমপি চাদ্ভুতযৌবনায়াঃ।

সদৃশং বপুঃ স্বরূপং যস্যাঃ সা। ছটা ধারা। এবমিতি। এবং লক্ষণানুসারেণ। অন্যত্র কিঞ্চিৎপ্রগল্‌ভবচনামধ্যমব্রীড়িতয়োরুদাহরণমূহ্যমিতি অর্থঃ। যথা—'সুভগ কুরুবকস্ত্বং কিং মমালিঙ্গনোৎকঃ কিমু সুখমদিরেচ্ছুঃ কেসরো নো হৃদিস্থঃ। ত্বয়ি নিযতমশোকে যুজ্যতে পাদঘাতঃ প্রিযমিতি পরিহাসাৎ পেশলং কাচিদূচে'॥ 'কিঞ্চিদাকুঞ্চয়ত্যাস্তং মন্দহাসাতিসুন্দরম্। দরমুদ্রিতনেত্রান্তা চুম্বতীশে নিতম্বিনী'॥ ভাবৈবনুভাবৈঃ উন্নতা প্রাপ্তাধিকরূপা॥

(ষ) ধন্যাসীতি। সখীনাং মধ্যে সুরতসময়ে বাহুকথালাপিনীং কাঞ্চিদ্ উপহসন্ত্যাঃ কস্যাশ্চিদুক্তিরিয়ম্। প্রিয়স্য সঙ্গমেঽপি স্পর্শমাত্রেঽপি যা ত্বং বিশ্রব্ধেন বিশ্বাসেন চাটুকশতানি প্রিয়োক্তিশতানি কথয়সি সা ত্বং ধন্যা, কিম্ভুত রতান্তরে, শপামি শপথং করোমি। অত্র পরস্মৈপদমশিষ্টম্। অত্যুন্নতস্তনমিতি। অদ্ভুতযৌবনায়াঃ কামিন্যাঃ উরঃ বক্ষঃস্থলম্ অত্যুন্নতৌ স্তনৌ যত্র তথাভূতম্, নয়নে নেত্রে সুদীর্ঘে, ভ্রুবৌ বক্রে কুটিলে, বচনং ততোঽপি ভ্রুবোঽপি অতিতরাং বক্রমিতি অর্থঃ। মধ্যঃ মধ্যদেশঃ অধিকং তনুঃ ক্ষীণঃ, নিতম্বঃ অনূনগুরুঃ অতিস্থূলঃ, কিমপি গতিঃ মন্দা মৃদুঃ। কিমপ্যত্যর্থং, অদ্ভুতযৌবনায়া উদ্দাম-

সমস্তরতকোবিদা, যথা—

ক্বচিত্তাম্বুলাক্তঃ ক্বচিদগুরুপঙ্কমলিনঃ
ক্বচিচ্চূর্ণোদগারী ক্বচিদপি চ সালক্তকপদঃ।
বলীভঙ্গাভোগৈরলকপতিতৈঃ শীর্ণকুসুমৈঃ
স্ত্রিয়াঃ সর্ব্বাবস্থং কথযতি রতং প্রচ্ছদপটঃ॥

ভাবোন্নতা, যথা—

(স) মধুরবচনৈঃ সভ্রূভঙ্গৈঃ কৃতাঙ্গুলিতর্জ্জনৈঃ
রভসরচিতৈরঙ্গন্যাসৈর্মহোৎসববন্ধুভিঃ॥
অসকৃদসকৃৎ স্ফারস্ফারৈরপাঙ্গবিলোকিতৈ
স্ত্রিভুবনজয়ে সা পঞ্চেযোঃ করোতি সহায়তাম্॥

স্বল্পব্রীড়া যথা—"ধন্যাসি যা কথয়সি"—ইত্যত্রৈব।

আক্রান্তনায়কা, যথা—

স্বামিন্! ভঙ্গুরয়ালকং, সতিলকং ভালং বিলাসিন্! কুরু
প্রাণেশ! ত্রুটিতং পয়োধরতটে হারং পুনর্যোজয়।
ইত্যুক্ত্বা সুরতাবসানসময়ে সম্পূর্ণচন্দ্রাননা
স্পৃষ্টা তেন তথৈব জাতপুলকা প্রাপ্তা পুনর্মোহনম্॥

তারুণ্যায়াঃ। ক্বচিদিতি। তাম্বূলাক্তঃ তাম্বূলজন্যরাগম্রক্ষিতঃ, অগুরুঃ কালাগুরুঃ অঙ্কং চিহ্নং, চূর্ণানি গন্ধদ্রব্যবিশেষকণিকাঃ উদ্‌গিরতি নিষ্ঠীবতি যঃ সঃ, পদং চিহ্নম্। বলীভিঃ ত্রিবলীভিঃ কৃতা যে ভঙ্গা নিম্নত্বানি তেষামাভোগৈঃ পরিপূর্ণতাভিঃ। অলকেভ্যঃ কেশেভ্যঃ পতিতৈঃ স্খলিতৈঃ শীর্ণকুসুমৈঃ উপমর্দ্দিতপুষ্পৈঃ-শ্চোপলক্ষিতঃ। সর্বাবস্থং সর্বপ্রকারং, কথযতি সূচযতি, প্রচ্ছদপটঃ শয্যাবরণ-বস্ত্রম্॥

(স) মধুরেতি। কৃতানি অঙ্গুলিতর্জনানি যত্র তৈঃ, রভসরচিতৈঃ হর্ষকৃতৈঃ, মহোৎসবস্য বন্ধুভির্জনকৈঃ, স্ফারস্ফারৈঃ অতিদীর্ঘৈঃ পঞ্চেষোঃ কামস্য ত্রিভুবনজয়ে ত্রিলোকজয়ায় সহায়তাং সাহায্যম্ আনুকূল্যম্ ইত্যর্থঃ। স্বামিন্নিতি। হে স্বামিন্! সম্পূর্ণচন্দ্রাননা পূর্ণচন্দ্রমুখী কাপি রমণী অলকং ভঙ্গুরয় ভঙ্গুরং কুরু। হে বিলাসিন্! ভালং ললাটং সতিলকং তিলকযুক্তং কুরু। হে প্রাণেশ!

## অনুবাদ

অনন্তর, প্রগল্‌ভা ঃ—

কামান্ধা, পূর্ণ-যৌবনা, সমস্তরতিক্রীড়াপারদর্শিনী, ভাবোন্নতা, স্বল্প-লজ্জা এবং আক্রান্তনায়ক রমণীকে প্রগল্‌ভা বলা হয়।

স্মরান্ধা, যথা ঃ—

প্রিয়ের স্পর্শমাত্রেই রতিশেষেও যে তুমি বিশ্বাস করিয়া বহুপ্রিয়বাক্য বলিতেছে এজন্য তুমি ধন্যা। কিন্তু হে সখিগণ! আমি শপথ করিতেছি—আমার প্রিয় আমার কটিবস্ত্র মোচন করিবার জন্য হস্ত প্রসারিত করিলে কি হইয়াছিল যদি স্মরণ করিতে পারি। [ অর্থাৎ শপথ করিয়া বলিতেছি—তাহার পর কিছুই স্মরণ করিতে পারিতেছি না। ]

গাঢ়-তারুণ্যা, যথা—

অদ্ভুতযৌবনার বক্ষের স্তনদ্বয় অত্যন্ত উন্নত, নয়নদ্বয় সুদীর্ঘ, ভ্রূযুগল বঙ্কিম এবং বচন তদপেক্ষাও অত্যন্ত বক্র, কটিদেশ অত্যন্ত ক্ষীণ, নিতম্বদেশ সুবিশাল এবং গতি অনির্বচনীয়ভাবে মন্থর।

সমস্তরতকোবিদা, যথা—

শয্যার আবরণ বস্ত্র কোথাও তাম্বুলাক্ত, কোথাও অগুরু-পঙ্কমলিন, কোথাও শুষ্ক-চন্দনরেণুর গন্ধ উদ্‌গীর্ণ হইতেছে, কোথাও বা অলক্তযুক্ত পদচিহ্ন; উদরবলী হইতে ও কেশ হইতে পতিত মর্দিত কুসুমাবলী দ্বারা নায়িকার রতির সর্ব্বাবস্থা প্রকটিত হইতেছে।

ভাবোন্নতা, যথা—

ভ্রূকুটিযুক্ত মধুর বচনের দ্বারা অঙ্গুলি তর্জ্জন দ্বারা, আনন্দসহকারে কৃত যুবকনয়নানন্দকর অঙ্গ বিক্ষেপের দ্বারা এবং বারংবার সুদীর্ঘ অপাঙ্গ-দৃষ্টিপাতের দ্বারা সেই কামিনী ত্রিভুবন জয়ে মদনের সহায়তা করিতেছে। "ধন্যাসি যা কথয়সি"—এই শ্লোকে স্বল্পব্রীড়ার উদাহরণ দেওয়া হইয়াছে।

পয়োধরতটে কুচতটে ত্রুটিতং ছিন্নং হারং পুনর্যোজয়, ইতি সুরতাবসানসময়ে উক্ত্বা কথয়িত্বা তেন স্বামিনা তথৈব উক্তপ্রকারেণেত্যর্থঃ। স্পৃষ্টা তত্তকার্য্যকরণে-নেতি ভাবঃ। জাতপুলকা সঞ্জাতরোমাঞ্চা সতী পুনঃ মোহনং সুরতসুখাদি-

আক্রান্ত-নায়কা যথা—

হে স্বামিন্! কেশদাম সংযত করিয়া দাও; হে বিলাসিন্! ললাটদেশ তিলকযুক্ত কর; হে প্রাণেশ! পয়োধরতটে ছিন্নহার পুনরায় যোজনা কর। সুরতাবসান সময়ে ইহা বলিয়া সেই সম্পূর্ণচন্দ্রাননা প্রিয় কর্তৃক সেইভাবে স্পৃষ্ট হইয়া আনন্দিত হইল ও পুনরায় মোহপ্রাপ্ত হইল।

**মূল**

মধ্যা-প্রগল্‌ভয়োর্ভেদান্তরানাহ—

তে ধীরা চাপ্যধীরা চ ধীরাধীরেতি ষড়্‌বিধে ॥৭৫

তে মধ্যা-প্রগল্‌ভে—

**অনুবাদ**

মধ্যা ও প্রগল্‌ভার অন্য ভেদের কথা বলিতেছেন—

তাহারা ধীরা, অধীরা এবং ধীরাধীরা ভেদে ছয় প্রকার।

'তে'—অর্থাৎ মধ্যা ও প্রগল্‌ভা।

**মূল**

(হ) প্রিয়ং সোৎপ্রাসবক্রোক্ত্যা মধ্যাধীরা দহেদ্রুষা।
ধীরাধীরা তু রুদিতৈরধীরা পরুষোক্তিভিঃ ॥৭৬

তত্র মধ্যাধীরা যথা—

তদ্‌বিতথমবাদীর্যন্মম ত্বং প্রিয়েতি
প্রিয়জনপরিভুক্তং যদ্দুকূলং দধানঃ।
মদধিবসতিমাগাঃ কামিনাং মণ্ডনশ্রী-
র্ব্রজতি হি সফলত্বং বল্লভালোকনেন ॥

---

জ্ঞানং প্রাপ্তা পুনঃ কান্তেন সহ সুরতব্যাপারে প্রবৃত্তবতীতি ভাবঃ ॥

(হ) মধ্যেতি স্থানত্রয়েঽন্বেতি। সোৎপ্রাসবক্রোক্ত্যা সপরিহাসশ্লিষ্টবচনেন দহেৎ সন্তাপয়েৎ। রুষেতি কর্তৃবিশেষণম্। তদিতি। অবিতথং সত্যং, মণ্ডনেন ভূষণেন কৃতা শ্রীঃ শোভা, বল্লভা প্রিয়া তৎকর্তৃকালোকনেন। অত্র চ অবিতথমিতি মিথ্যা, যদ্ যস্মাৎ মম তাপায় প্রতিনায়িকাপরিহিতবস্ত্রং পরিধায় মম গেহমাগাঃ। যত্ত্বহং তে প্রিয়া স্যাং তদা মত্তাপজনকং কর্ম ন কুর্য্যাঃ।

মধ্যৈব ধীরাধীরা যথা—

(ক্ষ) বালে ! নাথ ! বিমুঞ্চ মানিনি ! রুষং রোষান্ময়া কিং কৃতম্,
খেদোঽস্মাসু ন মেঽপরাধ্যতি ভবান্, সর্ব্বেঽপরাধা ময়ি ।
তৎ কিং রোদিসি গদ্‌গদেন বচসা, কস্যাগ্রতো রুদ্যতে
নন্বেতন্মম, কা তবাস্মি, দয়িতা, নাস্মীত্যতো রুদ্যতে ॥

ইয়মেবাধীরা, যথা—

"সার্দ্ধং মনোরথশতৈস্তব ধূর্ত্ত ! কান্তা
সৈব স্থিতা মনসি কৃত্রিমহাবরম্যা ।
অস্মাকমস্তি ন চ কশ্চিদিহাবকাশ-
স্তস্মাৎ কৃতং চরণপাতবিড়ম্বনাভিঃ ॥

অনুবাদ

মধ্যা ধীরা প্রিয়ের প্রতি সস্মিতবক্রোক্তি দ্বারা রোষে প্রিয়কে দহন করেন ; ধীরাধীরা কিন্তু রোদনের দ্বারা ও অধীরা পরুষোক্তি দ্বারা প্রিয়কে দহন করেন ।

মধ্যধীরা, যথা ঃ—

আমার গৃহে আসিয়া প্রিয়জনপরিভুক্ত বস্ত্র পরিধান করিয়া—"তুমি আমার প্রিয়"—এই কথা যে বলিতে তাহা সত্য [প্রমাণিত করিয়াছ]। কামিনীগণের অলঙ্কারসৌন্দর্য্য প্রিয়ের দর্শনের দ্বারাই সফলতা প্রাপ্ত হয় ।

এতৎ তাবৎ সত্যং মণ্ডনং ন ভবতি, যদি তবৈতন্মণ্ডনং তদা তজ্জন্যশোভাং যা প্রিয়া ভবতি তামেবালোকয়, মমালোকনয়া কিং প্রয়োজনমিতি শ্লেষ এবাত্র বক্রোক্তিঃ ॥

(ক্ষ) বালে ইতি। নায়কস্য নায়িকায়াশ্চোক্তিপ্রত্যুক্তিরূপঃ শ্লোকোঽয়ম্। খেদোঽস্মাসু কৃত ইত্যন্বয়ঃ। ভবতস্তাবদপরাধো নাস্তি। মম রুষা কথং খেদ ইত্যভিপ্রায়েণাহ—ন মে ইতি। যদি মমাপরাধো নাস্তি তত্তদা কথং রোদিষি ? নিঃসম্বন্ধস্য স্নেহাভাবাৎ ত্বদগ্রে রোদনমফলম্ ইত্যভিপ্রায়েণাহ—কা তবেতি। দয়িতা ভার্য্যা। নাস্মীতি। অহং ন দয়িতা, প্রেমপাত্রমিত্যর্থঃ। ইয়মেব

ধীরাধীরা মধ্যা, যথা—

হে বালিকে ! হে নাথ ! হে মানিনি ! রোষ ত্যাগ কর ; রোষের দ্বারা আমি কি করিয়াছি ; আমার দুঃখ হইয়াছে ; আপনি আমার প্রতি কোন অপরাধ করেন নাই ; সমস্ত অপরাধ আমাতেই [ আছে ] ; তাহা হইলে অস্ফুটবাক্যে রোদন করিতেছ কেন ? কাহার সম্মুখে রোদন করিব ? কেন, আমার সম্মুখে ; আমি তোমার কে ? দয়িতা ; আমি তোমার দয়িতা নাই—সেকারণেই কাঁদিতেছি ।

ইহাই হইতেছে অধীরা, যথা ঃ—

হে ধূর্ত্ত ! কৃত্রিম হাবভাবের দ্বাবা রমণীয় সেই রমণী শতমনোরথের সহিত তোমার মনে অবস্থিত আছে । আমাদের সেখানে কোন স্থান নাই । অতএব [ এই ] চরণপাতবিড়ম্বনায় কাজ নাই ।

**মূল**

(ক) প্রগল্‌ভা যদি ধীরা স্যাচ্ছন্নকোপাকৃতি স্তদা ।
উদাস্তে সুরতে তত্র দর্শয়ন্ত্যাদরান্ বহিঃ ॥৭৭

---

মধ্যেব । সার্দ্ধমিতি । অন্যনায়িকারতং প্রিয়ম্ সাপরাধতয়া চরণপতিতং দৃষ্ট্বা কস্যাশ্চিদুক্তিঃ । হে ধূর্ত্ত ! শঠ ! কৃত্রিমেণ স্বাভাবিকেতরেণ ভাবেন ভাববিশেষেণ রম্যা তব মনোরমা কান্তা ইহ তব মনসি । মনোরথশতৈঃ সার্দ্ধং সহ স্থিতা, অস্মাকং কশ্চিদবকাশঃ স্থানং নাস্তি । চরণপাতেন বিড়ম্বনাভিবিভ্রাবৈঃ কৃতং ব্যর্থম ॥

(ক) প্রগল্‌ভেতি । ছন্না সংবৃতা কোপাকৃতিঃ কোপসূচকো মুখরাগাদির্যযা । উদাস্তে উদাসীনা অনুরাগহীনা ভবতি, বহির্বাহ্যান্, ন ত্বান্তরান্ । তত্রেতি । বিবৃণোতি—প্রিয়ে ইতি । একত্রেতি । চতুরয়া কয়াচিৎ রমণ্যা কান্তং প্রতি উপচারতঃ কৃত্রিম পবিচর্য্যয়া, প্রীতিহেতুব্যাপারান্ বিধায় ইত্যর্থঃ, কোপঃ কৃতার্থীকৃতঃ সফলীকৃতঃ । তথাহি—দূরতঃ দূরদেশাৎ প্রত্যুদ্গমাৎ একত্র একস্মিন্ স্থানে আসনসংস্থিতিঃ উপবেশনসম্বন্ধঃ পরিহৃতা পরিত্যক্তা ; তাম্বূলানয়নচ্ছলেন রভসাশ্লেষঃ, বেগালিঙ্গনং সংবিঘ্নিতঃ সম্যক্ প্রতিরুদ্ধ ইত্যর্থঃ । অন্তিকে পরিজনং ব্যাপারয়ন্ত্যা নায়কপরিচর্য্যার্থং সব্যাপারীকুর্বত্যা সত্যা আলাপোঽপি ন মিশ্রিতঃ উত্তরেণ যুক্তো ন কৃতঃ । অন্তিকে ইতি বিজনত্বাভাবোপপত্তয়ে । কোপ ইতি

তত্র প্রিয়ে, যথা—

একত্রাসনসংস্থিতিঃ পরিহৃতা প্রত্যুদ্গমাদ্দূরতঃ
তাম্বুলানয়নচ্ছলেন রভসাশ্লেষোঽপি সংবিঘ্নিতঃ।
আলাপোঽপি ন মিশ্রিতঃ পরিজনং ব্যাপারয়ন্ত্যান্তিকে
কান্তং প্রত্যুপচারবতশ্চতুরয়া কোপঃ কৃতার্থীকৃতঃ॥

**অনুবাদ**

প্রগল্ভ নায়িকা যদি ধীরা হয় (অর্থাৎ নায়িকা যদি ধীরা প্রগল্ভা হয়) তাহা হইলে ক্রোধের আকৃতি প্রচ্ছন্ন রাখে এবং বাহিরে প্রিয়ের প্রতি আদর দেখাইয়া রতিক্রীড়ায় উদাসীন হয়।

'তত্র'—প্রিয়ের প্রতি। যথাঃ—

দূর হইতে প্রত্যুদ্গমন হেতু একাসনে উপবেশন পরিত্যক্ত হয়! তাম্বুল আনয়নচ্ছলে সত্বর আলিঙ্গনকেও বিঘ্নিত করে; প্রেয়ের নিকটে ভৃত্যকে পাঠাইয়া আলাপেও যোগদান করে না। এই ভাবে উপযুক্ত ব্যবহার দ্বারা চতুরা নায়িকা স্বীয় কোপকে সফল করে।

**মূল**

ধীরধীরা তু সোল্লুণ্ঠভাষিতৈঃ খেদয়েদমূম্॥৭৮

অমূং নায়কম্। যথা; মম—

অনলংকৃতোঽপি সুন্দর! হরসি মনো মে যতঃ প্রসভম্।
কিং পুনরলংকৃতস্ত্বং সম্প্রতি নখরক্ষতৈস্তস্যাঃ॥

**অনুবাদ**

ধীরাধীরা (প্রগল্ভা) নায়িকা সোল্লুণ্ঠভাষণের দ্বারা (বাহ্যতঃ প্রিয় কিন্তু প্রকৃত পক্ষে অপ্রিয়) প্রিয়কে কষ্ট দেয়। 'অমূম্'—নায়কম্। যথা, আমার—

হে সুন্দর! অনলংকৃত হইয়াও যেহেতু তুমি সবলে আমার মনোহরণ

---

সম্ভোগপ্রতিরোধঃ কোপস্য ফলং, তেনৈব কান্তো বশীকৃত ইতি ভাবঃ। প্রিয়বদ্ভাসমানমপ্রিয়ং সোল্লুণ্ঠনম্। অনলঙ্কৃত ইতি। কিং পুনরিতি, কিমুতে...

কর, সেহেতু সম্প্রতি তাহার নখর-ক্ষতের দ্বারা অলংকৃত হইয়া যে আমার মনোহরণ করিবে, তাহাতে বলিবার কি আছে ?

**মূল**

তর্জ্জয়েত্তাড়য়েদন্যা ॥৭৯

অন্যা অধীরা। যথা 'শোণং বীক্ষ্য মুখং' ইত্যত্রৈব।

অত্র চ সর্বত্র রূষেত্যনুবর্ত্ততে।

**অনুবাদ**

অধীরা প্রগল্‌ভা নায়ককে ভর্ৎসনা বা প্রহার করেন। 'অন্যা' শব্দের অর্থ 'অধীরা'। যথা, 'শোণং বীক্ষ্য মুখং'—এই উদাহরণ। এখানে এবং সর্ব্বত্র' রোষের দ্বারা —ইহার অনুবর্ত্তন করিবে।

**মূল**

প্রত্যেকং তা অপি দ্বিধা।

কনিষ্ঠ জ্যেষ্ঠরূপত্বান্নায়কপ্রণয়ং প্রতি॥৮০

তা—অনন্তরোক্তা ষড়্‌ভেদা নায়িকাঃ। যথা—

(খ) "দৃষ্ট্বৈকাসনসংস্থিতে প্রিয়তমে পশ্চাদুপেত্যাদরাৎ
একস্যা নয়নে পিধায় বিহিতক্রীড়ানুবন্ধচ্ছলঃ।
ঈষদ্‌বক্রিতকন্ধরঃ সপুলকঃ প্রেমোল্লসন্মানসা-
মন্তর্হাসলসৎকপোলফলকাং ধূর্ত্তোঽপরাং চুম্বতি॥

**অনুবাদ**

নায়কের প্রণয়ের আধিক্য বা ন্যূনতা অনুসারে তাহারা আবার প্রত্যেকে দুই প্রকার।

তাঃ —পূর্বোক্ত ষড়্‌বিধা নায়িকা। যথা—

---

তস্যাঃ প্রতিনায়িকায়াঃ। শোণমিত্যাদিধৃষ্টনায়কোদাহরণে উক্তম্। সর্বত্র লক্ষণ-পঞ্চকে।

(খ) দৃষ্ট্বেতি। ধূর্ত্তঃ স্বামী একত্র আসনসংস্থিতে আসনে উপবিষ্টে প্রিয়তমে ভার্য্যে দৃষ্ট্বা পশ্চাৎ পৃষ্ঠভাগতঃ উপেত্য এত্য আদরাৎ একস্যা স্বল্পপ্রণয়-নায়িকায়া নয়নে পিধায় আচ্ছাদ্য বিহিতম্ অনুষ্ঠিতং ক্রীড়ায়া অনুবন্ধ এব ছলং যেন তথাভূতঃ,

দুই প্রিয়তমাকে একাসনে উপবিষ্ট দেখিয়া নিঃশব্দে পশ্চাৎ হইতে আসিয়া ক্রীড়াচ্ছলে একজনের নয়ন আচ্ছাদন করিয়া, গ্রীবাদেশ ঈষৎ বক্র করিয়া পুলকসহকারে প্রেমোল্লিসতমানসা, অন্তর্হাস্যে উজ্জ্বলকপোলা অপর ভার্য্যাকে ধূর্ত্ত চুম্বন করিল।

**মূল**

মধ্যা-প্রগল্‌ভয়োর্ভেদাস্তস্মাদ্দ্বাদশ কীর্ত্তিতাঃ।
মুগ্ধা ত্বেকৈব তেন স্যুঃ স্বীয়া ভেদাস্ত্রয়োদশ।

**অনুবাদ**

অতএব মধ্যা ও প্রগল্‌ভার দ্বাদশভেদ কীর্ত্তিত হইয়াছে। মুগ্ধা কিন্তু একশ্রেণীর; সুতরাং স্বীয় নায়িকার ত্রয়োদশ ভেদ হইল।

**মূল**

পরকীয়া দ্বিধা প্রোক্তা পরোঢ়া কন্যকা তথা ॥৮১

**অনুবাদ**

পরকীয়া দুই প্রকার বলা হয়—পরোঢ়া ও কন্যকা।

**মূল**

তত্র—

যাত্রাদিনিরতান্যোঢ়া কুলটা গলিতত্রপা ॥ ৮২

---

ঈষৎ অল্পং বক্রিমা কন্ধরা যেন তাদৃশঃ, তথা সপুলকঃ সঞ্জাতপুলকঃ সন্ প্রেম্না অনুরাগেণ উল্লসৎ বিকসৎ মানসং যস্যাস্তাম্, অন্তর্হাসেন আন্তরিকবিকাসেন লসন্তৌ কপোলফলকৌ যস্যাস্তাদৃশীম্, অপরা অতিপ্রণয়িনীং চুম্বতি। তস্মাদিতি উপদর্শিত-লক্ষণভেদাদিত্যর্থঃ। যাত্রাদীতি উৎসবাদীত্যর্থঃ কুলটা, পরভর্ত্তৃগামিনী। স্বামীতি। নিঃশ্বসিতে সতীত্যর্থঃ। স্বামী অসূয়তি। নিঃশ্বসিতেন প্রচ্ছন্ন-কামুকাপ্রাপ্তিদুঃখমনুমায় মহ্যমীর্ধ্যতীতি ভাবঃ। সপত্নীজনঃ মনোজিঘ্রঃ মনসো ঘ্রাণজপ্রত্যক্ষাসম্বন্ধেন অভিপ্রায়বেদনে লক্ষণা। তস্য যাথার্থ্যং, প্রয়োজনম্ এবমগ্রেয়োরপি। শ্বশ্রূঃ ইঙ্গিতম্ অভিপ্রায়সূচকশ্চেষ্টাবিশেষঃ তদ্দৈবতং তদভিজ্ঞা, ইঙ্গিতেন ময়া কিং ক্রিয়তে তদভিজ্ঞা ইত্যর্থঃ। নয়নয়োঃ ঈহালিহশ্চেষ্টাবিশেষ-সূচনীয়ার্থাভিজ্ঞাঃ। নেত্রেঙ্গিতানাং ভাবাভিজ্ঞা যাতরঃ পতিভ্রাতুঃ পত্ন্যঃ।

যথা ঃ—

স্বামী নিঃশ্বসিতেঽপ্যসূয়তি, মনোজিঘ্নঃ সপত্নীজনঃ
শ্বশ্রূরিঙ্গিতদৈবতং, নয়নয়োরীহালিহো যাতরঃ।
তদ্ দূরাদয়মঞ্জলিঃ কিমধুনা দৃগ্‌ভঙ্গিভাবেন তে
বৈদগ্ধীমধুর ! প্রবন্ধরসিক। ব্যর্থোঽয়মত্র শ্রমঃ ॥

(গ) অত্র হি মম পরিণেতা অন্নাচ্ছাদনাদিদাতৃতয়া স্বাম্যেব, ন তু বল্লভঃ; ত্বন্তু বৈদগ্ধীমধুরত্বেন প্রবন্ধরসিকতয়া চ মম বল্লভোঽসীত্যাদি-ব্যঙ্গ্যার্থবশাদস্যাঃ পরনায়কবিষয়া রতিঃ প্রতীয়তে।

অনুবাদ

অন্যোঢ়া লজ্জাবিহীনা, যাত্রাদিনিরতা [ উৎসবানুষ্ঠানে নৃত্যগীতশীলা ] ও লজ্জাবিহীনা কুলটা হয়।

যথা ঃ—

নিঃশ্বাস ফেলিলেও স্বামী ঈর্ষ্যা করেন; সপত্নীগণ মনোভাব জানিতে সমুৎসুক; শাশুড়ী দেবতার মত ইঙ্গিত বুঝিতে পারেন, যাতৃগণ নয়নদ্বয়ের চেষ্টা লেহন করিয়া থাকে: সেইজন্য দূর হইতেই এই অঞ্জলি ( দান করিতেছি ); এখন তোমার নয়নসংকেতে কি ফল? হে চাতুর্য্য-মধুর ! প্রবন্ধরসিক ! এখানে তোমার শ্রম ব্যর্থ।

এখানে আমাকে বিবাহকারী অন্নবস্ত্রদানহেতু কেবলমাত্র স্বামী, কিন্তু প্রিয় নহে। কিন্তু চাতুর্য্যমধুরতা ও প্রবন্ধরসিকতাহেতু তুমি আমার প্রিয়—ইত্যাদি ব্যঙ্গ্যার্থবশতঃ ইহার পরনায়ক-বিষয়ক রতি প্রতীয়মান হইতেছে।

বৈদগ্ধ্যা মধুরো মনোহরঃ প্রবন্ধঃ সুরতপ্রয়োগঃ তস্য রসযুক্তঃ। যদ্বা, বৈদগ্ধ্যা মধুরঃ প্রবন্ধঃ যস্য, তৎসম্বোধনে তথা, তৎ অয়মঞ্জলিঃ, ক্রিয়তে ইতি শেষঃ। অধুনা তে দৃক্‌ভঙ্গিভাবেন কটাক্ষপাতেন কিং, অত্র সাম্যাদ্যাকীর্ণে দেশে, শ্রমো মৎপ্রাপ্তি-সাধনব্যাপারঃ, ব্যর্থঃ ॥

(গ) নন্থ স্বপ্রাপ্তিসাধনব্যাপারব্যর্থত্বকথনেনাস্যাঃ পরনায়করত্যভাবঃ প্রতীয়তে, তেন চ কুলটাত্বাভাব ইতি কথমস্যাঃ পরনায়িকাত্বমত আহ—অত্র হীতি। পরিণেতা বিবাহকর্ত্তা। এতদ্ উপলক্ষণং, 'অধুনা' 'অত্র' পদাভ্যামপি

## মূল

কন্যা ত্বজাতোপযমা সলজ্জা নব-যৌবনা ॥৮৩

অস্যাশ্চ পিত্রাদ্যায়ত্তত্বাৎ পরকীয়াত্বম্। যথা মালতীমাধবাদৌ মালত্যাদিঃ।

## অনুবাদ

সলজ্জা, নবযৌবনা, অবিবাহিতা নায়িকাকে কন্যা বলা হয়।

পিতা প্রভৃতির অধীনতাবশতঃ ইহার পবকীয়াত্ব। যথা—মালতী-মাধবাদিতে মালতী প্রভৃতি।

## মূল

ধীরা কলাপ্রগল্‌ভা স্যাদ্বেশ্যা সামান্যনায়িকা ॥
নির্গুণানপি ন দ্বেষ্টি ন রজ্যতি গুণিষ্বপি।
বিত্তমাত্রং সমালোক্য সা রাগং দর্শয়েদ্বহিঃ ॥
কামমঙ্গীকৃতমপি পরিক্ষীণধনং নরম্।
মাত্রা নিষ্ক্রাময়েদেষা পুনঃ সন্ধানকাম্যয়া ॥
তস্করাঃ পণ্ডকাঃ মূর্খাঃ সুখপ্রাপ্তধনাস্তথা।
(ঘ) লিঙ্গিনশ্ছন্নকামাদ্যা আসাং প্রায়েন বল্লভা ॥
এষাপি মদনায়ত্তা ক্বাপি সত্যানুরাগিণী।
রক্তায়াং বা বিরক্তায়াং রতমস্যাং সুদুর্লভম্ ॥৮৪

---

কালান্তবে দেশান্তরে চ শ্রমসার্থকত্বব্যঞ্জনেনাপি রতিঃ প্রতীয়তে ইতি। অজাতোপযমা অজাতবিবাহা। উদাহরণান্তরন্তু নৈষধীয়চরিতে যথা—"অনৈষধায়ৈব জুহোতি তাতঃ কিং মাং কৃশানৌ ন শরীরশেষাম্ ঈষ্টে তনূজন্মতনোঃ স নূনং মৎপ্রাণনাথস্তু নলস্তথাপি।" অত্র বিবাহাৎ পূর্বং দময়ন্ত্যা নলানুরাগঃ। সাধারণস্ত্রিয়মাহ—ধীরেতি। সুরতপণ্ডিতেত্যর্থঃ। কলানৃত্যগীতাদয়ঃ। তত্র প্রগল্‌ভা অতিনিপুণাঃ। বহিঃ কৃত্রিমং কামমত্যর্থম্ অঙ্গীকৃতং বল্লভত্বেন স্বীকৃতম্। মাত্রা গৃহোপকরণদ্রব্যাণি। নিষ্ক্রাময়েৎ বাহয়তি। সন্ধানং সুরতার্থং সন্নিধানম্। সুখেন অনায়াসেন প্রাপ্তং ধনং যৈস্তে ॥

(ঘ) লিঙ্গিনঃ তপস্বিবেশধারিণঃ। আসাং বেশ্যানাম্। এষা বেশ্যাপি। ঈর্ষ্যাকষায়িতা ঈর্ষ্যয়া কলুষীকৃতচিত্তা ॥

পণ্ডকো বাতরোগপাণ্ড্বাদি। ছন্নং প্রচ্ছন্নং যে কাময়ন্তে তে ছন্নকামাঃ। তত্র রাগহীনা যথা—লটকমেলকাদৌ মদনমঞ্জর্য্যাদিঃ। রক্তা, যথা—মৃচ্ছকটিকাদৌ বসন্তসেনাদিঃ।

## অনুবাদ

সাধারণ স্ত্রী বেশ্যা, ধীরা (শিক্ষিতা) ও কলাপ্রগল্‌ভা (নৃত্য-গীতাদি কলাবিদ্যায় দক্ষা) হয়।

[সাধারণী নায়িকা] নির্গুণ পুরুষদিগকে অনাদর করে না, গুণি-গণের প্রতিও অনুরক্ত হয় না; ধনের প্রতি লক্ষ্য রাখিয়া সে বাহ্য অনুরাগ প্রদর্শন করে। পর্য্যাপ্ত রমণ স্বীকার করিলেও, পুনরায় অর্থলাভের উদ্দেশ্যে হীনধন পুরুষগণ ইহার মাতা কর্ত্তৃক (গৃহ হইতে) নিষ্ক্রামিত হয়। তস্করবৃন্দ, বাতরোগে বিনষ্টাণ্ডকোষ ব্যক্তিগণ, মূর্খগণ, অনায়াসে যাহারা ধনলাভ করে তাহারা, রক্তপটধারী প্রভৃতি ভক্তগণ ও গোপন রমণাভিলাষীগণ প্রায়ই ইহাদের বল্লভ হয়। এইজাতীয় নায়িকাও মদনবশীভূত হইয়া কখনও কখনও যথার্থ অনুরাগনী হয়। অনুরক্ত বা বিরক্ত যাহাই হউক, ইহাদের নিকট সুরতলাভ প্রায়ই সুদুর্লভ হয়।

পণ্ডকঃ অর্থাৎ বাতরোগে নষ্ট অণ্ডকোষ যাহাদের ইত্যাদি, 'ছন্নং' অর্থাৎ প্রচ্ছন্নভাবে যে [রমণ] কামনা করে, তাহারা ছন্নকামাঃ। এখানে 'রাগহীনা'; যথা—নটকমেলকাদিতে মদনমঞ্জরী প্রভৃতি। অনুরক্তা যথা—মৃচ্ছকটিকাদিতে বসন্তসেনা প্রভৃতি।

## মূল

পুনশ্চ

অবস্থাভির্ভবন্ত্যষ্টাবেতাঃ ষোড়শভেদিতাঃ।
স্বাধীনভর্ত্তৃকা তদ্বৎ খণ্ডিতাঽথাভিসারিকা॥
কলহান্তরিতা বিপ্রলব্ধা প্রোষিতভর্ত্তৃকা।
অন্যা বাসকসজ্জা স্যাদ্বিরহোৎকণ্ঠিতা তথা॥৮৫

### অনুবাদ

ষোড়শভাগে বিভক্ত এই নায়িকাগণ আবার অষ্ট অবস্থাভেদে অষ্টবিধা। যথা—স্বাধীনভর্ত্তৃকা, খণ্ডিতা, অভিসারিকা, কলহান্তরিতা, বিপ্রলব্ধা, প্রোষিতভর্ত্তৃকা, বাসকসজ্জা ও বিরহোৎকণ্ঠিতা।

### মূল

তত্র

কান্তো রতিগুণাকৃষ্টো ন জহাতি যদন্তিকম্।
বিচিত্রবিভ্রমাসক্তা সা স্যাৎ স্বাধীনভর্ত্তৃকা ॥ ৮৬

যথা—"অস্মাকং সখি ! বাসসী ইত্যাদি।

### অনুবাদ

'তন্মধ্যে—

রতিগুণে আকৃষ্ট কান্তি যাহার নৈকট্য ছাড়ে না, সেই বিচিত্র-বিভ্রমাসক্তা নায়িকা স্বাধীনভর্ত্তৃকা হয়।

### মূল

যথা—"অস্মাকং সখি ! বাসসী ইত্যাদি।

পার্শ্বমেতি প্রিয়ো যস্যা অন্যসম্ভোগচিহ্নিতঃ।
সা খণ্ডিতেতি কথিতা ধীরৈরীর্ষ্যাকষায়িতা ॥ ৮৭

যথা "তদবিথতমবাদীঃ" ইত্যাদিঃ।

### অনুবাদ

যাহার প্রিয় অন্যসম্ভোগচিহ্ন ধারণ করিয়া নায়িকার নিকট আসে, সেই ঈর্ষ্যাকষায়িতা নায়িকাকে পণ্ডিতগণ খণ্ডিতা বলিয়া থাকেন।

### মূল

যথা, "তদবিতথমবাদীঃ" ইত্যাদি।

(ঙ) অভিসারয়তে কান্তং যা মন্মথবশংবদা।
স্বয়ং বাভিসরত্যেষা ধীরৈরুক্তাভিসারিকা ॥৮৮

(ঙ) অভিসারিকাপদস্য ব্যুৎপত্তিলভ্যমর্থদ্বয়মেব চরমলক্ষণদ্বয়মাহ—অভিসারয়ত ইতি। ন চেতি। কাচিৎ প্রমদা অভিদূতি অভিমুখাগতাং দূতীং

ক্রমাদ্ যথাঃ—

"ন চ মেঽবগচ্ছতি যথা লঘুতাং করুণাং যথা চ কুরুতে স ময়ি।
নিপুণং তথৈনমভিগম্য বদেঃ অভিদূতি কাচিদিতি সন্দিদিশে।"

উৎক্ষিপ্তং করণকঙ্কণদ্বয়মিদং বদ্ধা দৃঢ়ং মেখলা
যত্নেন প্রতিপাদিতা মুখরয়োর্মঞ্জীরয়োর্মূকতা।
আরব্ধে রভসান্ময়া প্রিয়সখি! ক্রীড়াভিসারোৎসবে
চণ্ডালস্তিমিরাবগুণ্ঠনপটক্ষেপং বিধত্তে বিধুঃ॥

অনুবাদ

যে নায়িকা মদনবশা হইয়া কান্তকে অভিসার করায় বা স্বয়ং অভিসার করে, তাহাকে পণ্ডিতগণ অভিসারিকা বলেন।

ক্রমে উদাহরণ যথা ঃ—

জনৈক কামিনী দূতীর প্রতি এই কথা বলিল—যাহাতে সে ( আমার প্রিয় ) আমার লঘুতা জানিতে না পারে এবং আমার প্রতি করুণা করে, তাহার নিকট গিয়া তুমি সেইরূপ চতুরভাবে বলিও।

প্রতি যথা স কান্তঃ মে মম লঘুতাং ন চ অবগচ্ছতি অববুধ্যতে, যথা চ ময়ি করুণাং কৃপাং কুরুতে, তথা অভিগম্য এনং মৎকান্তং বদেঃ ইতি নিপুণং যথা তথা সন্দিদিশে বাচিকং ন্যস্তবতী। উৎক্ষিপ্তমিত্যাদি। হে প্রিয়সখি। ইদং করকঙ্কণদ্বয়ম্ উৎক্ষিপ্তম্ ঊর্দ্ধং ন্যস্তম্। এতেন তয়োঃ শব্দপ্রতিবোধঃ। প্রতিপাদিতা কৃতা। রণনং মা ভূদিতি সর্বত্র যোজ্যম্। মেখলা বসনা দৃঢ়ংবদ্ধা, যত্নেন মুখরয়োঃ শব্দায়মানয়োঃ মঞ্জীরয়োঃ নূপুরয়োঃ মূকতা নিঃশব্দত্বং প্রতিপাদিতা, ইত্থং ময়া রভসাৎ হর্ষাৎ ক্রীডাভিসারোৎসবে আরব্ধে সতি চণ্ডালঃ অতিনিষ্ঠুরস্বভাবাদিতি ভাবঃ। বিধুঃ শশী তিমিরমেব অবগুণ্ঠনপটঃ আচ্ছাদনবস্ত্রং তস্য ক্ষেপং নিরাসমিত্যর্থঃ। বিধত্তে করোতীত্যর্থঃ। নিগূঢ়মভিসর্তুম্ অভিলষিতবত্যা মম ঝটিতি চন্দ্রোদয়াৎ সর্বং বিফলমভূদিতি ভাবঃ। প্রসঙ্গাদভিসরণক্রমাহ—সংলীনেতি। গাত্রেষু অঙ্গেষু, সঙ্কুচিতসর্বাঙ্গীত্যর্থঃ। অবগুণ্ঠনেন আচ্ছাদনপটেন সংবীতা সংবৃতদেহা, এতদুপলক্ষণম্। অনুলেপনাদিনাপি সংবীতা, তত্রান্ধকারে নীলবস্ত্র-, কুসুমকস্তূরীকসংবিতা, জ্যোৎস্নায়াং শুক্লবস্ত্রকুসুমচন্দনদ্রবসংবীতা, ক্রমেণ যথা—'সিতং বসনমর্পিতং বপুষি নীলচেলভ্রমান্ময়া মৃগমদাশয়া মলয়জদ্রবঃ সেবিতঃ।

এই করকঙ্কণ দুইটি (মণিবন্ধের) উপরে আবদ্ধ, মেখলা দৃঢ়রূপে বদ্ধ; মুখব নূপুবদ্বযের মূকতা সযত্নে সম্পাদিত। হে প্রিয়সখি! পরমানন্দে ক্রীড়াভিসাব-উৎসব আবম্ভ করিলে চণ্ডালবৎ নিষ্ঠুর চন্দ্র তিমিবাচ্ছাদক পট উত্তোলন করিল।

**মূল**

সংলীনাস্তেষু গাত্রেষু মূকীকৃতবিভূষণা।
অবগুণ্ঠনসংবীতা কুলজাভিসবেদ যদি ॥
বিচিত্রোজ্জ্বলবেশা তু বণন্নূপুবকঙ্কণা।
প্রমোদস্মেববদনা স্যাদ বেশ্যাভিসরেদ্ যদি ॥
মদস্খলিতসংলাপা বিভ্রমোৎফুল্ললোচনা।
আবিদ্ধগতিসঞ্চাবা স্যাৎ প্রেষ্যাভিসবেদ্ যদি ॥ ৮৯

(চ) তত্রাদ্যে "উৎক্ষিপ্তম" ইত্যাদি। অন্যযোঃ উহ্যমুদাহবণম্ ॥

**অনুবাদ**

যদি কুলজা নাযিকা অভিসাব কবে, তাহা হইলে সে সংকুচিতগাত্রী ও অবগুণ্ঠনে আচ্ছাদিতা হইবে এবং অলংকাবসমূহকে নিঃশব্দ কবিবে।

যদি বেশ্যা নাযিকা অভিসাব কবে, তাহা হইলে তাহার বেশ হইবে বিচিত্র ও উজ্জ্বল, তাহাব নূপুব ও কঙ্কণেব শব্দ হইবে এবং আনন্দে তাহার মুখ উজ্জ্বল হইবে।

---

কবেণ পবিবোধিতঃ স্বজনশঙ্কযা দুর্জনঃ পর' পবমপুণ্যতঃ সখি। ন লঙ্ঘিতা দেহলী।' 'মল্লিকামালভাবিণ্য সর্বাঙ্গীনার্দ্রচন্দনাঃ। ক্ষৌমবত্যো ন লক্ষ্যন্তে জ্যোৎস্নাযামভিসারিকাঃ।' আবিদ্ধঃ উদ্ভাবিত' পত্যুঃ সম্ভাবো যথা। 'আবিদ্ধ-গতিসঞ্চাবে'তি পাঠে আবিদ্ধয়া উদ্ধতয়া সত্যা সঞ্চাবঃ সঙ্কেতস্থানপ্রাপ্তির্যস্যাঃ সা ইত্যর্থঃ ॥

(চ) আদ্যে কুলজাভিসবণপ্রকারে। অন্যয়োর্বেশ্যাপ্রেষ্যাভিসবণপ্রকারয়োঃ, তত্র ক্রমেণ উদাহরণং যথা মম—'কামেষু বেধবিধুরং ধুরি দত্তবিত্তং শিঞ্জানমঞ্জুমণি-নূপুরকিঙ্কিণীকা। মন্দং বৃহৎকুচনিতম্বভরেণ দূরাদাশ্বাসযন্ত্যভিসবত্যুত কাপি ধন্যম্'। 'কান্তং তমেকান্তগুণাভিরামং মদীহিতাধানবিবৃদ্ধকামম্। প্রাপ্যাপমোদং

যদি দাসী অভিসার করে, তাহা হইলে মদনমত্ততাবশতঃ তাহার আলাপ বিকৃত হইবে, বিলাসবশতঃ লোচন উৎফুল্ল হইবে এবং সে স্খলিতগতিতে গমন করিবে।

এস্থলে প্রথমপ্রকারের উদাহরণ "উৎক্ষিপ্তম্" ইত্যাদি, অন্য দুইটির উদাহরণ উহ্য।

## মূল

প্রসঙ্গাদভিসারস্থানানি কথ্যন্তে—

ক্ষেত্রং, বাটী, ভগ্নদেবালয়ো দূতীগৃহং বনম্।
মালয়ঞ্চ শ্মশানঞ্চ নদ্যাদীনাং তটী তথা ॥
এবং কৃতাভিসারাণাং পুংশ্চলীনাং বিনোদনে।
স্থানান্যষ্টৌ তথা ধ্বান্তচ্ছন্নেষু ক্বচিদাশ্রয়ঃ ॥ ৯০

## অনুবাদ

শস্যক্ষেত্র, নির্জনবাস্তুস্থান, ভগ্নদেবালয়, দূতীগৃহ, বন, উপবন, শ্মশান ও নদীতট—এই আটটি অভিসারিকা কুলটার প্রমোদস্থান। তাহা ব্যতীত অন্ধকারে প্রচ্ছন্ন কোনও স্থানও আশ্রয় হয়।

## মূল

চাটুকারমপি প্রাণনাথং রোষাদপাস্য যা।
পশ্চাত্তাপমবাপ্নোতি কলহান্তরিতা তু সা ॥ ৯১

যথা মম তাতপাদানাম্—

নো চাটুশ্রবণং কৃতং ন চ দৃশা হারোঽন্তিকে বীক্ষিতঃ
কান্তস্য প্রিয়হেতবে নিজসখীবাচোঽপি দূরীকৃতা।
পাদান্তে বিনিপত্য তৎক্ষণমসৌ গচ্ছন্ ময়া মূঢ়য়া
পাণিভ্যামবরুধ্য হন্ত! সহসা কণ্ঠে কথং নার্পিতঃ।"

---

বিদধে সখীতি ব্রুবত্যভীষ্টং প্রমদাভিয়াতি।' অত্র 'সম্ভোদম্' ইতি বক্তব্যেঽ-প্রমোদম্ ইতি সংলাপঃ স্খলনম্। ক্ষেত্রং শস্যোৎপত্তিস্থানম্। বাটী নির্জনবাস্তু। মালয়ঞ্চ পুষ্পোদ্যানম্। বিনোদনে ইতি। সুরতোৎসবায়েত্যর্থঃ। কুত্রচিদাশ্রয়ে, পুংশ্চল্যোঽভিসরন্তীতি শেষঃ। 'আশ্রয়ঃ' ইতি প্রথমান্তপাঠে ধ্বান্তচ্ছন্নে কুত্রচিদ্দেশে

### অনুবাদ

প্রিয়বাদী প্রাণনাথকেও যে নায়িকা ক্রোধবশতঃ দূরীভূত করিয়া পরে অনুতাপ ভোগ করে, সে কলহান্তরিতা।

যথা, আমার পিতৃদেবের—

আমি প্রিয়বাক্য শ্রবণ করি নাই; নিকটে আনীত হার চক্ষে দেখি নাই; কান্তের প্রসন্নতা সম্পাদনেব জন্য উক্ত প্রিয়সখীগণের বাক্যও পরিত্যাগ করিয়াছিলাম, পদপ্রান্তে পতিত হইয়া তৎক্ষণাৎ যখন সে চলিয়া যাইতেছিল, হায! তখন মূঢ়া আমি কেন তাহাকে অবরোধ করিয়া হাত দুটি তাহাব কণ্ঠে সমর্পণ করিলাম না!

### মূল

প্রিয়ং কৃত্বাপি সংকেতং যস্যা নায়াতি সন্নিধিম্।
বিপ্রলব্ধা তু সা জ্ঞেয়া নিতান্তমবমানিতা॥ ৯২

যথা—

(ছ) "উত্তিষ্ঠ দূতি! যামো যামো যাতস্তথাপি নায়াতঃ।
যাতঃ পরমপি জীবেজ্জীবিতনাথো ভবেৎ তস্যাঃ॥"

### অনুবাদ

সংকেত করিয়াও যাহার প্রিয় নিকটে আসে না, অত্যন্ত অপমানিতা সে নায়িকা বিপ্রলব্ধারূপে জ্ঞাত হয়।

---

আশ্রয়োঽধিষ্ঠানং পুংশ্চলীনাং বিনোদনে ভবতাত্যর্থঃ। চাটুং প্রিয়োক্তিং করোতীতি চাটুকারঃ। নো ইতি। ক্রোধবশাৎ স্বামিনং তম্। পবিত্যজ্য অনুশয়যুক্তায়াঃ স্বজনং প্রত্যুক্তিঃ। মূঢ়য়া মন্দবুদ্ধ্যা ময়া চাটুঃ প্রিয়োক্তিঃ তস্য শ্রবণং নো কৃতং, ন শ্রুতমিত্যর্থঃ। অন্তিকে নিকটে হারঃ প্রিয়েণ নায়কেন মম প্রসাদায় দীযমানো মুক্তাকলাপঃ দৃশা নয়নেন ন চ বীক্ষিতঃ নাবলোকিতঃ, কান্তস্য প্রিয়হেতবে প্রিয়াচরণার্থং নিজসখীনাং বাচোঽপি অনুনয়বাক্যান্যপি দূরীকৃতাঃ, ন আকর্ণিতা ইত্যর্থঃ। তৎক্ষণং সদ্যঃ পাদান্তে মম পদতলে বিনিপত্য গচ্ছন্ অসৌ মম কান্তঃ অবরুদ্ধ্য পাণিভ্যাং কণ্ঠে গলদেশে কথং ন অর্পিতঃ ন ধৃতঃ? হন্ত খেদে॥

(ছ) উত্তিষ্ঠেতি। হে দূতি! উত্তিষ্ঠ, যামঃ গচ্ছামঃ; যামঃ সঙ্কেতকালঃ, যাতঃ গতঃ; তথাপি ন আয়াতঃ আগতঃ, অতঃপরমপি যা নারী জীবেত্তস্যাঃ নার্য্যাঃ

যথা ঃ—হে দূতি ! উঠ ! আমরা যাইব। একপ্রহর অতীত হইল, তথাপি প্রিয় আসিল না। অতঃপর যে জীবিত থাকিবে, সে তাহার প্রাণনাথ হইবে।

**মূল**

নানাকার্য্যবশাদ্ যস্যা দূরদেশং গতঃ পতিঃ।
সা মনোভবদুঃখার্ত্তা ভবেৎ প্রোষিতভর্ত্তৃকা॥ ৯৩

যথা—

তাং জানীয়াঃ পরিমিতকথাং জীবিতং মে দ্বিতীয়ম্
দূরীভূতে ময়ি সহচরে চক্রবাকীমিবৈকাম্।
গাঢ়োৎকণ্ঠাং গুরুষু দিবসেষ্বেষু গচ্ছৎসু বালাম্
জাতাং মন্যে শিশিরমথিতাং পদ্মিনীং বান্যরূপাম্॥

**অনুবাদ**

নানা কার্য্যবশতঃ যাহার পতি দূরদেশে গিয়াছে, সেই মদনক্লেশার্ত্তা নায়িকা প্রোষিতভর্ত্তৃকা হয়।

যেমন—

"জানিও তাহারে অল্পভাষিণী দ্বিতীয় পরাণি মম,
সহচরহারা একাকিনী রয়, চক্রবাকীর সম ;
মনে হয় এই বিরহদীর্ঘ দিবসে ব্যাকুল-হিয়া
শিশিরমথিত কমলিনী সম অন্য মূরতি প্রিয়া॥

( শ্রীযামিনীকান্ত সাহিত্যাচার্য্যের অনুবাদ )

**মূল**

কুরুতে মণ্ডনং যস্যাঃ সজ্জিতে বাসবেশ্মনি।
সা তু বাসকসজ্জা স্যাদ্বিদিতপ্রিয়সঙ্গমা॥ ৯৪

---

জীবিতনাথো জীবনেশ্বরঃ ভবেৎ, স ইতি শেষঃ। নানাকার্য্যবশাদিতি। শাপসম্ভ্রময়োরপ্যুপলক্ষণং, তেনোক্তোদাহরণেনাব্যাপ্তিঃ। তামিতি। কুবেরশাপাৎ প্রোষিতস্য যক্ষস্য মেঘং প্রতি উক্তিরিয়ম্। ময়ি সহচরে চক্রবাকে দূরীভূতে দূরস্থিতে সতি পরিমিতকথাং পরিমিতভাষিণীং মে মম দ্বিতীয়ং জীবনতুল্যাম্ একাম্

যথা—রাঘবানন্দানাং নাটকে—

(জ) বিদূরে কেয়ূরে কুরু করযুগে রত্নবলয়ৈ
রলং, গুর্বীং গ্রীবাভরণলতিকেয়ং কিমনয়া।
নবামেকামেকাবলিমপি ময়ি ত্বং বিরচয়ে
র্ন পথ্যং নেপথ্যং বহুতরমনঙ্গোৎসববিধৌ॥

অনুবাদ

সুসজ্জিত বাসগৃহে [ সখীগণ ] যাহাব প্রসাধন করে, সেই বিদিত-প্রিয়সঙ্গমা নায়িকা বাসকসজ্জা [ হয় ]।

কেয়ূরদ্বয় বিদূরিত কর। করযুগে রত্নবলয়ের প্রয়োজন নাই। এই গ্রীবাভরণলতিকা অত্যন্ত ভারী—ইহার প্রয়োজন নাই। হে সখি! আমার জন্য তুমি একটি নূতন একাবলী হার রচনা কর। অনঙ্গোৎসব-ব্যাপারে বহুতর বেশ হিতকর নয়।

মূল

আগন্তুং কৃতচিত্তোঽপি দৈবান্নায়াতি যৎপ্রিয়ঃ।
তদনাগমদুঃখার্ত্তা বিরহোৎকণ্ঠিতা তু সা॥ ৯৫

---

'একাকিনীং চক্রবাকীমিব স্থিতাং তাং মম পত্নীং জানীয়াঃ অবগচ্ছেঃ। যদি কিঞ্চিদাকারবৈলক্ষণ্যং দৃশ্যতে তদপি নান্যথা শঙ্কিতব্যমিত্যাহ—গুরুষু বিরহমহৎসু এষু দিবসেষু গচ্ছৎসু গাঢোৎকণ্ঠাম্ অত্যুৎকণ্ঠাবতীং বালামপ্রৌঢ়াং তাং শিশির-মথিতাং হিমশোষিতাম্ অতএব অন্যরূপাং বিকৃতাবযবাং, পদ্মিনীং বা কমলিনীমিব জাতাং মন্যে সম্ভাবয়ামি। পদ্মিনীং বা ইতি বাশব্দঃ ইবার্থঃ। 'বা স্যাদ্বিকল্পোপ-মযোরিবার্থে চ সমুচ্চয়ে' ইতি বিশ্বপ্রকাশঃ। উত্তরার্দ্ধে দ্বিতীয়ান্তপদেষু প্রথমান্তপাঠঃ ক্বচিৎ পুস্তকেষু দৃশ্যতে তদা পুনরিবশব্দ এব। কুরুতে ইতি। সা স্ত্রীতি শেষঃ। সজ্জিতে শয্যাপ্রদীপাদিভিঃ পরিষ্কৃতে॥

(জ) বিদূরে ইতি। মণ্ডয়ন্তীং সখীং প্রতি কস্যচিদুক্তিরিয়ম্। কেয়ূরে করভূষণবিশেষৌ বিদূরে দূরস্থিতে কুরু, করযুগে রত্নবলয়ৈঃ অলং, প্রয়োজনশূন্য-মিত্যর্থঃ। ইয়ং গ্রীবাভরণলতিকা গুর্বী অতিমহতী। অনয়া কিম্? অয়ি সখি! ত্বং ময়ি নবাং নবগুম্ফিতাং, অন্যথা পরিরম্ভণভরেণ ঝটিতি ত্রুটিতা স্যাৎ। বহুযষ্টিকহারস্য পরিরম্ভাতিবিঘ্নহেতুত্বাদাহ—একাবলিমিতি। একযষ্টিকহারমিত্যর্থঃ।

যথা—

কিং রুদ্ধঃ প্রিয়য়া কয়াচিদথবা সখ্যা মমোদ্বেজিতঃ
কিং বা কারণগৌরবং কিমপি যন্নাদ্যাগতো বল্লভঃ।
ইত্যালোচ্য মৃগীদৃশা করতলে বিন্যস্য বক্ত্রাম্বুজং
দীর্ঘং নিঃশ্বসিতং চিরং চ রুদিতং ক্ষিপ্তাশ্চ পুষ্পস্রজঃ।

অনুবাদ

আসিবার প্রতিশ্রুতি দিয়াও দৈববশতঃ যাহার প্রিয় আসে না, তাহার অনাগমনদুঃখার্ত্তা নায়িকা বিরহোৎকণ্ঠিতা (হয়)

যথা ঃ—অপর কোন প্রিয়কামিনী কর্ত্তৃক কি অবরুদ্ধ হইল ? অথবা আমার সখীর দ্বারাই বিরক্ত হইল ? কিংবা অন্য কোন গুরুতর কারণ ঘটিল যে আজও প্রিয় আসিল না ! এইরূপ আলোচনা করিয়া মৃগনয়না করতলে মুখপদ্ম ন্যস্ত করিয়া দীর্ঘ নিঃশ্বাস ফেলিল, অনেকক্ষণ রোদন করিল ও কুসুমমালা গাত্র হইতে ফেলিয়া দিল।

মূল

ইতি সাষ্টাবিংশতিশতমুত্তমমধ্যমাধমস্বরূপতঃ।
চতুরধিকাশীতিযুতং শতত্রয়ং নায়িকাভেদানাং স্যাৎ ॥ ৯৬

ইহ চ "পরস্ত্রিয়ৌ কন্যকান্যোঢ়ে সঙ্কেতাৎ পূর্বং বিরহোৎকণ্ঠিতে, পশ্চাদ্বিদূষকাদিনা সহাভিসরন্ত্যাবভিসারিকে, কুতোঽপি সংকেতিতস্থানমপ্রাপ্তে নায়কে বিপ্রলব্ধে ইতি ত্র্যবস্থৈবানয়োরস্বাধীনপ্রিয়য়োরবস্থান্তরাযোগাৎ" ইতি কশ্চিৎ।

বিরচয়েঃ রচয। অনঙ্গোৎসববিধৌ বহুতবনেপথ্যং ভূষণং ন পথ্যং হিতম্। যৎপ্রিয়ং ইতি। যস্যাঃ প্রিয় ইত্যর্থঃ। তদনাগমেতি।—প্রিযানাগমেত্যর্থঃ। কিং রুদ্ধ ইতি। সঙ্কেতস্থায়া নায়িকায়াঃ প্রিয়ানাগমনে বিতর্কোঽযম্। কয়াচিৎ অন্যথা ইত্যর্থঃ। প্রিয়য়া কিং রুদ্ধঃ, অথবা মম সখ্যা দূত্যা উদ্বেজিতঃ। কিং বা কারণগৌরবং কারণস্য নিমিত্তস্য গৌরবং গুরুত্বং প্রয়োজনবিশেষ ইত্যর্থঃ। যৎ যেন অদ্য বল্লভঃ কান্তঃ ন আগতঃ ? ইতি আলোচ্য মৃগীদৃশা করতলে বক্ত্রং মুখমেবাম্বুজং বিন্যস্য দীর্ঘং যথা নিঃশ্বসিতম্, চিরং বহুসময়ং রুদিতঞ্চ, পুষ্পস্রজঃ কুসুমমালাঃ ক্ষিপ্তা পরিহৃতাশ্চ। অবস্থা ত্রয়োভেদাঃ। অনয়োঃ পরস্ত্রিয়োঃ। অবস্থান্তরা-

## অনুবাদ

এই ভাবে একশত অষ্টবিংশতি প্রকার নায়িকা ; উত্তম, মধ্যম ও অধম ভেদে নায়িকাগণের শ্রেণীভেদ হইতেছে তিনশত চুরাশি।

এই ক্ষেত্রে, কেহ কেহ বলেন—কন্যকা ও অনূঢ়া এই দুই শ্রেণীর পরস্ত্রীর, অস্বাধীনভর্ত্তৃকা, বলিয়া তিনপ্রকার ভেদ হইয়া থাকে—সংকেতে স্থান নির্দ্দেশের পূর্বে বিরহোৎকণ্ঠিতা ; পরে বিদূষকাদির সহিত অভিসার করিয়া অভিসারিকা এবং সংকেতস্থানে কোথাও নায়ককে না পাইয়া বিপ্রলব্ধা—এই তিন প্রকারের ভেদ হইয়া থাকে।

## মূল

কচিদন্যোন্যসাঙ্কর্য্যমাসাং লক্ষ্যেষু দৃশ্যতে ॥ ৯৭

যথা—

(ঝ) ন খলু বয়মমুষ্য দানযোগ্যাঃ
পিবতি চ পাতি চ যাঽসকৌ রহস্ত্বাম্।
বিট ! বিটপমমুং দদস্ব তস্যৈ
ভবতি যতঃ সদৃশোশ্চিরায় যোগঃ ॥
"তব কিতব ! কিমাহিতৈ র্বৃথা নঃ,
ক্ষিতিরুহপল্লবপুষ্পকর্ণপুরৈঃ।
ননু জনবিদিতৈর্ভবদ্ব্যলীকৈ
শ্চিরপরিপূরিতমেব কর্ণযুগ্মম্ ॥

---

যোগাদিতি। প্রকারান্তরাসম্ভবাদ্ ইতি ভাবঃ। তথাহি—পরস্ত্রিয়াঃ পার্শ্বে নায়কস্য সততমবস্থানাযোগাৎ ন স্বাধীনভর্ত্তৃকাত্বম্, নায়িকান্তরসম্ভোগেন ঈর্ষ্যায়া অসম্ভবান্ন খণ্ডিতাত্বম্, নায়িকান্তরং সম্ভোগদোষাৎ কান্তত্যাগাসম্ভবেন ন কলহান্তরিতাত্বম্ ; কান্তস্য দূরদেশগমনেন মনোভবদুঃখার্ত্তত্বাভাবান্ন প্রোষিতভর্ত্তৃকাত্বং, পরালোকনশঙ্কয়া সজ্জিতবাসবেশ্মনি মণ্ডনাসম্ভবান্ন বাসকসজ্জাত্বং, তথা চানয়োস্ত্রৈবিধ্যেন ষড়েব ভেদাঃ, ন ত্বষ্টবিধত্বেন ষোড়শেতি। তত্র চতুরশীত্যধিকশতত্রয়সংখ্যা নোপপন্নেতি ভাবঃ। 'অস্বাধীনপ্রিয়য়োঃ' ইত্যুপদর্শনমাত্রম্, আসামুপদর্শিতপ্রকারাণাং নায়িকানাম্। লক্ষ্যেষু মহাকবিপ্রয়োগেষু।

(ঝ) ন খল্বিতি। সপুষ্পপল্লবাং বৃক্ষশাখাং দাতুং প্রিয়ায়ৈ গচ্ছন্তং নায়কং

মুহুরুপহসিতামিবালিনাদৈর্বিতরসি নঃ কলিকাং কিমর্থমেনাম্ ।
বসতিমুপগতেন ধাম্নি তস্যাঃ শঠ কলিরেষ মহাংস্ত্বয়াদ্য দত্তঃ ॥
"ইতি গদিতুবতী রুষা জঘান স্ফুরিতমনোরমপক্ষ্মকেসরেণ ।
শ্রবণনিয়মিতেন কান্তমন্যা সমমসিতাম্বুরুহেন চক্ষুষা চ ।

ইয়ং হি বক্রোক্ত্যা পরুষবচনেন কর্ণোৎপলতাড়নেন চ ধীরমধ্যতাধীর-মধ্যতাধীরপ্রগল্ভাভিঃ সংকীর্ণা । এবমন্যত্রাপ্যূহ্যম্ ।

### অনুবাদ

কোন কোন কবির রচনায় ইহাদের পরস্পরসাঙ্কর্য্য দেখা যায় । যথা—

আমি ( আমরা ) ইহার দানযোগ্য নই ঃ যে তোমাকে নির্জ্জনে ভোগ করে ও রক্ষা করে সেই উহাকে ঐ বিটপী ( পুষ্প-শোভিত বৃক্ষশাখা ) দাও । যেহেতু সদৃশের সহিতই সদৃশের চিরকাল সংযোগ ঘটে ।

হে ধূর্ত্ত ! [ কর্ণমূলে ] বৃথা সংস্থাপিত বৃক্ষপল্লবের পুষ্পরূপ কর্ণভূষায় কি প্রয়োজন ! অবশ্য সর্ব্বজনবিদিত তোমার অপ্রিয় বাক্যের দ্বারা আমার কর্ণদ্বয় চিরপরিপূর্ণ হইয়া আছে ।

যেন ভ্রমর গুঞ্জনের দ্বারা ক্ষণে ক্ষণে উপহাস করিতেছে এইরূপ এই বৃক্ষকলিকা আমাকে কিজন্য বিতরণ করিতেছ ? হে শঠ, তাহার গৃহে বাস করিয়া তুমি আজ আমাকে মহান্ কলি ( বিবাদ ) দান করিয়াছ ।

---

প্রতি নায়িকায়া উক্তিরিয়ম্ । অমুষ্য বিটপস্য, দানযোগ্যাঃ দানপাত্রাণি ন খলু বয়মিত্যর্থঃ । যা অসকৌ কান্তা রহো বিজনে ত্বাং পিবতি, যোষিদন্তরেভ্যো বারয়তি চ । হে বিট ! হে বিড়্গ কামুক ! তস্যৈ অমুং বিটপং দদস্ব, যতো যস্মাৎ সদৃশোঃ সমানয়োর্বিটপিবিটপয়োর্যোগঃ চিরায় ভবতি, অতো মহ্যং তৎপ্রদানং বিফলমিত্যর্থঃ । বিটং ত্বাং পিবতি, পাতি চেতি ব্যুৎপত্তিদ্বয়েন সৈব বিটপী, অয়মপি বিটপ ইতি তুল্যয়োর্যোগো যোগ্যো ভবতীত্যর্থঃ । অবেতি । হে কিতব ! নঃ অস্মভ্যং বৃথা নিরর্থকং আহিতৈর্দত্তৈঃ ক্ষিতিরুহপল্লবপুষ্পকর্ণপুরৈর্বৃক্ষপল্লবপুষ্পরূপ-কর্ণভূষণৈঃ কিম্ ? ন কিঞ্চিদিত্যর্থঃ । ননু অঙ্গ, জনবিদিতৈঃ ভবদ্ব্যলীকৈঃ ভবদপ্রিয়বচনৈঃ কর্ণযুগ্মং কর্ণযুগলম্, মমেতি শেষঃ । চিরং পরিপূরিতম্, অতঃ

ইহা বলিয়া ক্রোধে বিস্ফুরিত সুন্দর পক্ষ্মকেসরবিশিষ্ট ও কর্ণ পর্য্যন্ত বিস্তৃত নীলোৎপল দ্বারা ও চক্ষু দ্বারা কান্তকে একই সঙ্গে আঘাত করিল। এই নায়িকা—বক্রোক্তি, পরুষবচন ও কর্ণোৎপল তাড়নের হেতু ধীরমধ্যতা, অধীরমধ্যতা ও অধীর প্রগল্ভা এই তিন লক্ষণের দ্বারা সংকীর্ণা ( সাংকর্য্যযুক্তা ) হইয়াছে। এইরূপ অন্যত্রও উহ্য।

### মূল

ইতরা অপ্যসংখ্যাস্তা নোক্তা বিস্তরশংকয়া ॥ ৯৮

তা—নায়িকাঃ।

### অনুবাদ

অন্যনায়িকাগণও অসংখ্যা। বিস্তারের ভয়ে বলা হইল না।

তাঃ —শব্দের অর্থ—নায়িকাগণ।

### মূল

(এ) অথ অসামলঙ্কারাঃ —

যৌবনে সত্ত্বজাস্তাসামষ্টাবিংশতিসংখ্যকাঃ।
অলংকারাস্তত্র ভাবহাবহেলাস্ত্রয়োঽঙ্গজাঃ ॥
শোভা কান্তিশ্চ দীপ্তিশ্চ মাধুর্য্যং চ প্রগল্ভতা।
ঔদার্য্যং ধৈর্য্যমিত্যেতে সপ্তৈব স্যুরযত্নজাঃ ॥

তদ্রক্ষণস্থানাভাবাৎ কর্ণপূরণার্থং পুষ্পপল্লবপ্রদানং নিরর্থকমিতি ভাবঃ। মুহুরিতি। অলিনাদৈর্মুহুরুপহসিতাং প্রতারণার্থেতি প্রহস্যমানাম্ ইব স্থিতাম্ এনাং কলিকাং কোরকম্ অল্পং কলিং কলহং চ। 'কলহে চ যুগে কলিঃ' ইতি বৈজয়ন্তী। স্ত্রীপ্রত্যয়ত্ববিবক্ষিতঃ শ্লেষে। মহান্ কলিঃ কলহো দত্তঃ। স্বদত্ত এব মহতি কলৌ স্থিতে কিং কল্পান্তরেণেতি ভাবঃ। ইতীতি। ইতি গদিতবতী অন্যা কামিনী রুষা ক্রোধেন স্ফুরিতো মনোহরঃ পক্ষ্মবৎ কেশরো যস্য তেন, চক্ষুঃপক্ষে পক্ষ্মৈব কেশরো যস্য তেন, অন্যত্র কেশরবৎ পক্ষ্ম। শ্রবণনিয়মিতেন আকর্ণায়তেন চ অসিতাম্বুরুহেণ নীলোৎপলেন চক্ষুষা চ সমং সহ কান্তং জঘান আহতবতী, হস্তস্থিতনীলোৎপলেন কটাক্ষেণ চ যুগপৎ তাড়য়ামাসেত্যর্থঃ। বক্রোক্ত্যা ইতি। বিটশব্দস্য নানার্থকল্পনাবিচিত্রোক্ত্যা ইত্যর্থঃ। ইতরা অপি পদ্মিনীহস্তিনীপ্রভৃতয়ঃ ॥

(এ) নায়িকাং নিরূপ্য কার্য্যত্বসঙ্গত্যা অলঙ্কারং নিরূপয়তি—অথেতি। তাসাং

লীলা বিলাসো বিচ্ছিত্তির্বিব্বোকঃ কিলকিঞ্চিতম্ ।
মোট্টায়িতং কুট্টমিতং বিভ্রমো ললিতং মদঃ ॥
বিহৃতং তপনং মৌগ্ধ্যং বিক্ষেপশ্চ কুতূহলম্ ।
হসিতং চকিতং কেলিরিত্যষ্টাদশসংখ্যকাঃ ॥
স্বভাবজাশ্চ ভাবাদ্যা দশ পুংসাং ভবন্ত্যপি ॥ ৯৯

পূর্বে ভাবাদয়ো ধৈর্য্যান্তা দশা নায়কানামপি সম্ভবন্তি, কিন্তু সর্বেঽপ্যমী নায়িকাশ্রিতা এব বিচ্ছিত্তিবিশেষং পুষ্ণন্তি ।

অনুবাদ

যৌবনে ইহাদের সত্ত্বগুণজাত অলংকারগুলির সংখ্যা অষ্টাবিংশতি। তন্মধ্যে ভাব, হাব, হেলা—এই তিনটি অলংকার হইতেছে অঙ্গজাত। শোভা, কান্তি, দীপ্তি, মাধুর্য্য, প্রগল্ভতা, ঔদার্য্য, ধৈর্য্য—প্রভৃতি সাতটি অলঙ্কার হইতেছে অযত্নজাত—অর্থাৎ যত্নকৃত নহে। লীলা, বিলাস, বিচ্ছিত্তি, বিব্বোক, কিলকিঞ্চিৎ, মোট্টায়িত, কুট্টমিত, বিভ্রম, ললিত, মদ, বিহৃত, তপন, মৌগ্ধ্য, বিক্ষেপ, কুতূহল, হসিত, চকিত, কেলি—ইত্যাদি অষ্টাদশ অলংকার হইতেছে স্বভাবজ। ভাবাদি দশটি ( ভাব হইতে ধৈর্য্য পর্য্যন্ত ) অলংকার পুরুষদেরও হইয়া থাকে।

পূর্ব্বোক্ত ভাবাদি হইতে ধৈর্য্য পর্য্যন্ত অলংকারগুলি নায়কগণেরও হইতে পারে। কিন্তু এইগুলি সমস্তই নায়িকাশ্রিত হইলেই বিশেষ বৈচিত্র্যের পরিপুষ্টি সাধন করে।

মূল

তত্র ভাবঃ—

(ট) নির্বিকারাত্মকে চিত্তে ভাবঃ প্রথমবিক্রিয়া ॥ ১০০

---

নায়িকানাম্ । অলঙ্কারাণামঙ্গজত্বাযত্নজত্বস্বভাবজত্বৈস্ত্রৈবিধ্যং দর্শয়নুদ্দেশং করোতি—শোভেতি। 'ভবন্ত্যপী'ত্যপিশব্দস্য যোজনাং দর্শযন্ বিবৃণোতি—পূর্বেতি। বিচ্ছিত্তিবিশেষং বিলক্ষণবৈচিত্র্যম্ ॥

(ট) প্রথমবিক্রিয়া সম্ভোগেচ্ছায়াঃ প্রথমঃ প্রকৃতিবিপর্য্যাসঃ। উদ্বুদ্ধমাত্রো ন তু স্ফুটং প্রতীয়মানঃ। এতেন হাবহেলালক্ষণাতিব্যাপ্তির্বারিতা। স এবেতি।

জন্মতঃ প্রভৃতি নির্বিকারে মনসি উদ্‌বুদ্ধমাত্রো বিকারোভাবঃ।

যথা—

স এব সুরভিঃ কালঃ স এব মলয়ানিলঃ।
সৈবেয়মবলা কিন্তু মনোঽন্যদিব দৃশ্যতে॥

**অনুবাদ**

বিকাররহিতে চিত্তে প্রথম প্রকৃতিবিপর্য্যাস হইতেছে ভাব। জন্ম হইতে নির্বিকার মনে মাত্র উদিত হইয়াছে এমন যে বিকার তাহাই ভাব। যথা ঃ— সেই তো বসন্তকাল, সেই তো মলয় বাতাস ; এও সেই নারী ; কিন্তু মন যেন অন্য দেখাইতেছে।

**মূল**

অথ হাবঃ ঃ—

ভ্রূনেত্রাদিবিকারৈস্তু সংভোগেচ্ছাপ্রকাশকঃ।
ভাব এবাল্পসংলক্ষ্যবিকারো হাব উচ্যতে॥ ১০[১]

যথা ঃ—

বিবৃণ্বতী শৈলসুতাপি ভাব-
মঙ্গৈঃ স্ফুরদ্‌বালকদম্বকল্পৈঃ।
সাচীকৃত চারুতরেণ তস্থৌ
মুখেন পর্য্যস্তবিলোচনেন॥

**অনুবাদ**

ভ্রূনেত্রাদির বিকারের দ্বারা স্বল্প অনুমেয় সংভোগেচ্ছাজ্ঞাপক ভাবকে হাব বলে।

যথা ঃ—শৈলসুতাও বিকসিত নূতন কদম্বসদৃশ ( রোমাঞ্চিত ) অঙ্গের দ্বারা ভাব ব্যঞ্জিত করিয়া শিবের প্রতি পরিক্ষিপ্ত দৃষ্টিসুন্দর মুখ ঈষৎ বঙ্কিম ভাবে ন্যস্ত করিয়া দাঁড়াইয়া রহিলেন।

---

মনসোঽন্যথাভাবে যৌবনপ্রাদুর্ভাব এব কারণমিতি ভাবঃ। কৌমারে চাঞ্চল্যাদি-রহিতানাং ভ্রূনেত্রাদীনাং চাঞ্চল্যাদিরূপপ্রকৃতিবিপর্য্যাসৈঃ। অল্পসংলক্ষ্যবিকারঃ ঈষল্লক্ষ্যস্বভাবঃ। এতেন হেলালক্ষণাতিব্যাপ্তির্বারিতা। [১]স্ফুরদ্‌বালকদম্বকল্পৈঃ

## মূল

অথ হেলা—

হেলাত্যন্তসমালক্ষ্যবিকারঃ স্যাৎ স এব তু ॥ ১০২

স এব ভাব এব। যথা—

(ঠ) তহ তে ঝত্তি পউত্তা বহুএ সব্বঙ্গ বিব্ভমা সঅলা।
সংসইঅমুদ্ধভাবা হোই চিরং জই সহীণং পি।

### সংস্কৃত অনুবাদ

[ তথা তস্যা ঝটিতি প্রবৃত্তা বধ্বাঃ সর্ব্বাঙ্গবিভ্রমাঃ সকলাঃ।
সংশয়িতমুগ্ধভাবা ভবন্তি চিরং যথা সখীনামপি ] ॥

### অনুবাদ

অনন্তর, হেলা—

(অন্যের দ্বারা) (ভ্রূনেত্রাদির) সমস্ত বিকার লক্ষিত হয় যে ভাবে—তাহাকে হেলা বলে।

[এখানে] 'স এব'—ইহার অর্থ হইতেছে 'ভাব-ই।'

যথা ঃ—

সেই বধূর সর্ব্বাঙ্গের বিকারসমূহ সহসা এমনভাবে প্রকট হইল যে (তাহার) মুগ্ধভাব সম্বন্ধে সখীগণেরও সংশয়ভাব বিলম্বিত ( দূরীভূত ? ) হইল।

---

বিকসৎকোমলনীপসদৃশৈঃ, পুলকিতৈরিত্যর্থঃ। ভাবং রত্যাখ্যং বিবৃণ্বতী প্রকটয়ন্তী। সাচীকৃতা বক্রীকৃতা। পর্য্যন্তবিলোচনেন ব্রীড়াবিভ্রান্তনেত্রেণ শিবে পরিক্ষিপ্ত-নেত্রেণ। হ্রিয়া মুখং সাচীকৃত্য স্থিতেত্যর্থঃ। বালকদম্বেত্যনেন পুলকাস্যাল্পলক্ষ্যত্বং, তেন চ ভাবস্যাল্পলক্ষ্যত্বং প্রতীয়তে॥

(ঠ) তহ তে ইতি। "তথা তস্যা ঝটিতি প্রবৃত্তাঃ বধ্বাঃ সর্বাঙ্গবিভ্রমাঃ সকলাঃ। সংশয়িতমুগ্ধভাবা ভবন্তি চিরং যথা সখীনামপি॥" ইতি সংস্কৃতম্। যথা তস্যা বধ্বাঃ নবোঢ়ায়াঃ বালিকা ঝটিতি হটাৎ সকলাঃ সম্পূর্ণাঃ সর্বাঙ্গেষু বিভ্রমাঃ বিলাসাঃ। প্রবৃত্তাঃ সমুৎপন্নাঃ, যথা সখীনাং সহচরীণাম্। অপিনা অন্যাসামপি ইতি ভাবঃ। চিরং সংশয়িতমুগ্ধভাবাঃ সন্দিগ্ধশৈশবাঃ। লালিত্যমঙ্গানাং সুকুমারত্বম্। ভোগঃ

## মূল

অথ শোভা—

রূপযৌবনলালিত্য-ভোগাদ্যৈরঙ্গভূষণম্।
শোভা প্রোক্তা ॥১০৩

তত্র যৌবনশোভা, যথা—

অসংভৃতং মণ্ডনমঙ্গযষ্ঠে
বনাসবাখ্যং করণং মদস্য।
কামস্য পুষ্পব্যতিরিক্তমস্ত্রং
বাল্যাৎ পরং সাঽথ বয়ঃ প্রপেদে।

এবমন্যত্রাপি।

## অনুবাদ

রূপযৌবনলালিত্য ভোগাদিব দ্বারা কৃত অঙ্গশোভাকে শোভা বলে।

সেখানে, যৌবনশোভা যথা—

অনন্তর তিনি ( পার্ব্বতী ) অঙ্গযষ্টির অযত্নকৃত ভূষণস্বরূপ, আসব ( মদ্যবস্তু ) না হইয়াও মত্ততার কারণস্বরূপ এবং মদনের পুষ্পব্যতিরিক্ত অস্ত্রস্বরূপ বাল্যের পরবর্ত্তী বয়স ( অর্থাৎ যৌবন ) লাভ করিলেন। এরূপ অন্যত্রও ( বুঝিতে হইবে )।

## মূল

অথ কান্তিঃ —

সৈব কান্তির্মন্মথাপ্যায়িতদ্যুতিঃ ॥ ১০৪

মন্মথোন্মেষেণাতিবিস্তীর্ণা শোভৈব কান্তিরুচ্যতে।

যথা—"নেত্রে খঞ্জন-গঞ্জনে"—ইত্যত্র।

---

স্রক্‌চন্দনাদিজনিতসুখানুভবঃ আদ্যশব্দেন অলঙ্কারাদিগ্রহণম্। তারুণ্যস্যেতি। তারুণ্যস্য যৌবনস্য বিলাসঃ প্রকাশঃ সমধিকলাবণ্যমেব সম্পৎ তস্যাঃ হাসঃ বিকাসঃ ধরণীতলস্য ধরাতলস্য আভরণং ভূষণম্, তথা যুবজনস্য যুবকস্য মনসঃ বশীকরণম্। অত্র তারুণ্যবিলাসাদীনামতিশয়ো লক্ষণাপ্রয়োজনম্ ॥

অনুবাদ

অনন্তর, কান্তি—

মন্মথের দ্বারা পরিবর্ধিত সৌন্দর্য্য যাহার, এমন শোভাই কান্তি।

মদনোন্মেষের দ্বারা অতিবিস্তারপ্রাপ্ত শোভাকেই কান্তি বলা হইয়া থাকে। যথা—'নেত্রে খঞ্জন-গঞ্জনে'—এই উদাহরণে।

মূল

অথ দীপ্তিঃ —

কান্তিরেবাতিবিস্তীর্ণা দীপ্তিরিত্যভিধীয়তে ॥ ১০৫

যথা— মম চন্দ্রকলানামনাটিকায়াং চন্দ্রকলাবর্ণনম্—

তারুণ্যস্য বিলাসঃ সমধিকলাবণ্যসংপদো হাসঃ।
ধরণি-তলস্যাভরণং যুবজনমনসো বশীকরণম্ ॥

অনুবাদ

অতিবিস্তীর্ণ কান্তিকেই দীপ্তি বলা হইয়া থাকে। যথা, আমার চন্দ্রকলা নামক নাটিকায় চন্দ্রকলার বর্ণনা—( সেই নারী ) তারুণ্যের বিলাস, অত্যন্ত লাবণ্যসম্পদের বিকাশ, ধরণীতলের অলংকার ও যুব-মানসের বশীকরণ।

মূল

অথ মাধুর্য্যম্—

সর্ব্বাবস্থাবিশেষেষু মাধুর্য্যং রমণীয়তা ॥ ১০৬

যথা—

(ড) সরসিজমনুবিদ্ধং শৈবলেনাপি রম্যং
মলিনমপি হিমাংশোর্লক্ষ্ম লক্ষ্মীং তনোতি।
ইয়মধিকমনোজ্ঞা বল্কলেনাপি তন্বী
কিমিব হি মধুরাণাং মণ্ডনং নাকৃতীনাম্ ॥

---

(ড) সরসিজমিতি। শকুন্তলায়া বল্কলধারণেঽপি শোভাতিশয়মনুভবতো দুষ্মন্তস্য স্বয়ং পরামর্শোঽয়ম্। শৈবলেনাপি অনুবিদ্ধং ব্যাপ্তম্, সরসিজম্ কমলম্। লক্ষ্ম চিহ্নম্। লক্ষ্মীং শোভাম্, তনোতি বিস্তারয়তি। ইয়ং শকুন্তলা। হি যস্মাৎ

**অনুবাদ**

সকল প্রকার অবস্থাতেই যে সৌন্দর্য্য—তাহাকে রমণীয়তা বলে।

যথা ঃ—শৈবালের দ্বারা ব্যাপ্ত হইলেও পদ্ম মনোহর ; মলিন হইলেও চন্দ্রের কলঙ্ক শোভা বিস্তার করিয়া থাকে ; বল্কলপবিহিতা হইলেও এই তন্বী অত্যন্ত মনোহারিণী ; সুন্দর আকৃতির কি না অলংকার ( হইয়া থাকে ) ?

**মূল**

অথ প্রগল্‌ভতা—

নিঃসাধ্বসত্বং প্রাগলভ্যম্ ॥ ১০৭

যথা—

সমাশ্লিষ্টাঃ সমাশ্লেষৈশ্চুম্বিতাশ্চুম্বনৈরপি
দষ্টাশ্চ দংশনৈঃ কান্তং দাসীকুর্ব্বন্তি যোষিতঃ ।

**অনুবাদ**

( ধৃষ্ট আচরণে ) ভয়বিহীনতা হইতেছে প্রগল্‌ভতা। যথা ঃ—

নারীগণ ( দয়িতের দ্বারা ) আলিঙ্গিত হইলে আলিঙ্গনের দ্বারা, চুম্বিতা হইলে চুম্বনের দ্বারা এবং দশনক্ষত হইলে দংশনের দ্বারা কান্তকে দাস করিয়া ফেলে। [ অর্থাৎ দাসের প্রতি প্রভু যেমন নির্ভয় অসঙ্কোচ ব্যবহার করেন। প্রগল্‌ভা নারীগণও কান্তের প্রতি তেমনি সঙ্কোচ-বিহীন নির্ভয় ব্যবহার করেন ]।

**মূল**

অথৌদার্য্যম্—

ঔদার্য্যং বিনয়ঃ সদা ॥ ১০৮

যথা ঃ—

'ন ব্রূতে পরুষং গিরং বিতনুতে ন ভ্রূযুগং ভঙ্গুরং'
নোত্তংসং ক্ষিপতি ক্ষিতৌ শ্রবণতঃ সা মে স্ফুটেঽপ্যাগসি।

মধুরাণাং সর্বজনপ্রিয়াণামাকৃতীনামবয়বানাং সম্বন্ধে কিং বস্তু মণ্ডনং বিভূষণমিব ন ; অপিতু সর্বমেব স্যাদিত্যর্থঃ। সমাশ্লিষ্টা ইতি। দন্তেনাধরাদিখণ্ডনং দংশনম্

কান্তা গর্ভ-গৃহে গবাক্ষবিবরব্যাপারিতাক্ষ্যা বহিঃ
সখ্যা বক্ত্রমভিপ্রযচ্ছতি পরং পর্য্যশ্রুণী লোচনে ॥

অনুবাদ

সর্ব্বদা (প্রদর্শিত) নম্রতা হইতেছে ঔদার্য্য।

যথা ঃ—আমার অপরাধ প্রকাশিত হইলেও সেই প্রিয়তমা রুক্ষ বাক্য বলে না, ভ্রূযুগল কুঞ্চিত করে না, কর্ণ হইতে কর্ণাভরণ ভূমিতে নিক্ষেপ করে না। কেবল, গর্ভগৃহে অবস্থান করিয়া বহিঃস্থিতা বাতায়নপথে নিবদ্ধদৃষ্টি সখীর মুখের প্রতি পর্য্যাপ্ত অশ্রুপূর্ণ লোচনক্ষেপ করে।

মূল

অথ ধৈর্য্যম্—

মুক্তাত্মশ্লাঘনা ধৈর্য্যং মনোবৃত্তিরচঞ্চলী।

যথা—

(ঢ) জ্বলতু গগনে রাত্রৌ রাত্রাবখণ্ডকলঃ শশী,
দহতু মদনঃ, কিংবা মৃত্যোঃ পরেণ বিধাস্যতি।
মম তু দয়িতঃ শ্লাঘ্যস্তাতো জনন্যমলান্বয়া
কুলমমলিনং ন ত্বেবায়ং জনো ন চ জীবিতম্।

ন ব্রূতেতি। পরুষাং কর্কশম্। ভঙ্গুরং কুটিলম্! শ্রবণতঃ কর্ণাভ্যাং, ক্ষিতৌ ধরণ্যাং, উত্তংসং কর্ণভূষণম্, গর্ভগৃহে বাসগৃহাভ্যন্তরে, স্থিতা ইতি শেষঃ। গবাক্ষ-বিবরেণ ব্যাপাদিতং সঞ্চারিতম্ অক্ষি যথা তথা অভি লক্ষ্যীকৃত্য প্রযচ্ছতি অর্পয়তি পর্য্যশ্রুণী অশ্রুব্যাপ্তে ॥

(ঢ) জ্বলত্বিতি। অখণ্ডকলঃ সম্পূর্ণ ইত্যর্থঃ। জ্বলতু সন্তাপকঃ সন্ দীপ্যতাম্। পরেণেত্যব্যয়ং অধিকার্থে।মদনঃ কামঃ, দহতু ভস্মীকরোতু, মৃত্যোঃ পরেণ কিংবা বিধাস্যতি করিষ্যতি, মৃত্যুপর্য্যন্তজ্বলনমেব অস্য চরমসীমেতি ভাবঃ। শ্লাঘ্য ইতি কাকাক্ষি-গোলকন্যায়েন উভয়ত্রান্বেতি। যদ্বা, অমলান্বয়া ইতি লিঙ্গব্যত্যয়েনান্বয়ঃ। তথাহি—মম তু দয়িতঃ প্রিয়ঃ তাতঃ পিতা চ শ্লাঘ্যঃ, জননী মাতা চ অমলান্বয়া পরিশুদ্ধ-বংশোদ্ভবা। কুলং স্বামিকুলম্ অমলিনং নিষ্কলঙ্কম্। অয়ং জনঃ অহমিত্যর্থঃ। ন ত্বেবায়ং স্থির ইতি শেষঃ। জীবিতঞ্চ ন স্থিরম। অতঃ অস্থিরস্য দেহস্য কৃতে

### অনুবাদ

আত্মশ্লাঘাবিহীন অচঞ্চল মনোবৃত্তি হইতেছে ধৈর্য্য। যথা—

প্রতি রাত্রে গগনে পূর্ণকলা চন্দ্র দীপ্তি পাইতে থাকুক, মদন (আমাকে) দগ্ধ করিতে থাকুক, ( তাহারা ) মৃত্যুর বেশী আর কি করিতে পারিবে ? কিন্তু আমার সর্বজনপ্রশংসনীয় পিতা ও সৎকুলোদ্ভবা মাতা (আমার) প্রিয়, বংশ কলঙ্কহীন ( অতএব আমার প্রিয় ) ; কিন্তু এই ব্যক্তি এবং ( আমার ) জীবন এরূপ নহে ( অর্থাৎ প্রিয় নহে )।

### মূল

অথ লীলা—

অঙ্গৈর্বেশৈরলংকারৈঃ প্রেমিভির্বচনৈরপি।
প্রীতি-প্রযোজিতৈর্লীলাং প্রিয়স্যানুকৃতিং বিদুঃ ॥১১০

যথা—

মৃণালব্যালবলয়া বেণীবন্ধকপর্দিনী।
হরানুকারিণী পাতু লীলয়া পার্বতী জগৎ ॥

### অনুবাদ

প্রীতিসহকারে সম্পাদিত—অঙ্গচেষ্টা, বেশ, অলংকার ও প্রিয়-বচনের দ্বারা দয়িতের অনুকরণকে লীলা বলে।

যথা—

মৃণালরূপ সর্প যাঁহার বলয়, বেণীবন্ধ যাঁহার জটাজুট, ( অতএব ) যিনি লীলাবশতঃ হরের অনুকরণ করিয়াছেন—সেই পার্বতী জগৎ রক্ষা করুন।

---

পিতৃমাতৃভর্তৃকুলানি ন কলঙ্কয়িষ্যামীতি ভাবঃ। মৃণালেতি। মৃণালমেব ব্যালঃ সর্পো বলয়ং যস্যাঃ, বেণীবন্ধ এব কপর্দো জটাজুটো যস্যাঃ, অস্তীতি। অত্রেতি। অত্রান্তরে নায়কদর্শনাদিসময়ে, বাগ্‌বিভবমতিবৃত্তমতিক্রম্য স্থিতং বৈচিত্র্যং গমনাদি-চাতুরী যস্মাৎ যৎ, তে প্রসিদ্ধা ভূরি সাত্ত্বিকবিকারা স্তম্ভাদয়ো যস্মাৎ তৎ, আচার্য্যক-মুপাধ্যায়কর্ম, উপদেশ ইত্যর্থঃ। স্তোকা অল্পা। আকল্পরচনা বেশবিন্যাসঃ॥

### মূল

অথ বিলাসঃ —

যানস্থানাসনাদীনাং মুখনেত্রাদিকর্ম্মণাম্ ।
বিশেষস্তু বিলাসঃ স্যাদিষ্টসন্দর্শনাদিনা ॥১১১

যথা—

অত্রান্তরে কিমপি বাগ্বিভবাতিবৃত্ত-
বৈচিত্র্যমুল্লসিতবিভ্রমমায়তাক্ষ্যাঃ ।
তদ্ ভূরিসাত্ত্বিকবিকারমপাস্তধৈর্য্য-
মাচার্য্যকং বিজয়ি মান্মথমাবিরাসীৎ ॥

### অনুবাদ

অভীষ্ট ব্যক্তির দর্শনাদিহেতু গমন, অবস্থান, উপবেশন প্রভৃতির ও মুখনেত্রাদির ক্রিয়ার বৈলক্ষণ্য হইতেছে বিলাস।

যথা—এই অবসরে সেই আয়তাক্ষীর কেমন যেন বাক্‌শক্তির অতীত বৈচিত্র্য, •উল্লসিত বিভ্রম, প্রচুর সাত্ত্বিক বিকার, চঞ্চলতা এবং আচার্য্য মন্মথের নিকট শিক্ষাপ্রাপ্ত অজেয় ভাব আবির্ভূত হইল।

### মূল

অথ বিচ্ছিত্তিঃ

স্তোকাপ্যাকল্পরচনা বিচ্ছিত্তিঃ কান্তিপোষকৃৎ ॥১১২

যথা—

(ণ) স্বচ্ছাম্ভঃস্নপনবিধৌতমঙ্গমোষ্ঠ-
স্তাম্বুলদ্যুতিবিশদো বিলাসিনীনাম্ ।
বাসস্তু প্রতনু বিবিক্তমস্ত্বিতীয়া-
নাকল্পো যদি কুসুমেষুণা ন শূন্যঃ ॥

---

(ণ) স্বচ্ছেতি। ইতীয়ান্ এবংপ্রায় ইত্যর্থঃ। আকল্পো ভূষণমস্তু ভবতু, নাধিকমিতি ভাবঃ। যদি কুসুমেষুণা কামেন শূন্যঃ রহিতো ন স্যাৎ। আকল্প ইতি ভাবঃ। যৎকিঞ্চিদাভরণমস্তু, কিন্তু তন্মাদনব্যঞ্জকং ভবিতুমর্হতীতি ভাবঃ। প্রতনু অতিসূক্ষ্মং বিবিক্তম্ অতিবিমলম্। বাসামিতি। কঞ্চিৎ কামিনং প্রতি

### অনুবাদ

কান্তিবৃদ্ধিকারী অল্প বেশরচনাও ( হইতেছে ) বিচ্ছিত্তি।

যথা—নির্ম্মল জলে স্নান-বিধৌত অঙ্গ, তাম্বুলরঞ্জিত মনোজ্ঞ ওষ্ঠ, অতি সূক্ষ্ম পরিষ্কৃত বস্ত্র—মদনরহিত না হইলে—বিলাসিনীগণের এমন ভূষণই যথেষ্ট।

### মূল

অথ বিব্বোকঃ

বিব্বোকস্ত্বতিগর্ব্বেণ বস্তুনীষ্টেঽপ্যনাদরঃ ॥১১৩

যথা—

যাসাং সত্যপি সদ্‌গুণানুসরণে দোষানুবৃত্তিঃ পরা,
যাঃ প্রাণান্ বরমর্পয়ন্তি ন পুনঃ সম্পূর্ণদৃষ্টিং প্রিয়ে ॥
অত্যন্তাভিমতেঽপি বস্তুনি বিধির্যাসাং নিষেধাত্মক-
স্তাস্ত্রৈলোক্যবিলক্ষণপ্রকৃতয়ো বামাঃ প্রসীদন্তু তে।

### অনুবাদ

অনন্তর বিব্বোক—

অতি গর্ব্ববশতঃ অভীষ্ট বস্তুর প্রতি যে অনাদর—তাহাই বিব্বোক।

যাহাদের সদ্‌গুণানুসরণের শক্তি থাকা সত্ত্বেও কেবল পুনঃপুনঃ দোষ-দর্শন ( হয় ), যাহারা বরং প্রাণ দেয়, কিন্তু দয়িতের প্রতি সম্পূর্ণ দৃষ্টি দেয় না, অত্যন্ত অভীষ্ট বস্তুতেও যাহাদের নির্দ্দেশ নিষেধাত্মক, ত্রিলোক মধ্যে সেই বিলক্ষণস্বভাবা কামিনীগণ তোমার প্রতি প্রসন্না হউক।

---

সখ্যুরাশীর্বচনমিদম্। সদ্‌গুণানুসরণে পরৈরুদ্ভাবনে সত্যপি যাসাং স্ত্রীণাং পরা কেবলা দোষাণামনুবৃত্তিঃ স্বয়ং পুনঃ পুনরুদ্ভাবনং দোষানুসরণম্ ইতি যাবৎ। সাঙ্কর্য্যং মেলনম্। যা বরং প্রাণান্ অর্পয়ন্তি, প্রিয়ে স্বামিনি সম্পূর্ণদৃষ্টিং ন জনঃ, অর্পয়ন্তীতি শেষঃ। অত্যন্তাভিমতে অতিশয়প্রিয়েঽপি বস্তুনি যাসাং নিষেধাত্মকঃ বিধিঃ ন। ত্রৈলোক্যবিলক্ষণা প্রকৃতির্যাসাং তাদৃশ্যঃ তাঃ বামাঃ প্রতিকূলস্ত্রিয়ঃ তে তব প্রসীদন্তু। ত্বাং প্রতি প্রসন্না ভবন্তীতি অর্থঃ। স্বয়ং পুনঃ পুনরুদ্ভাবনম্। পাণিরোধমিতি। করভোরুঃ কান্তা সুখেঽপি সুখসময়েঽপি অবিরোধিতা বিরোধা-

### মূল

অথ, কিলকিঞ্চিতম্ —

স্মিতশুষ্করুদিতহসিতত্রাসক্রোধশ্রমাদীনাম্ ।
সাঙ্কর্যং কিলকিঞ্চিতমভীষ্টতমসঙ্গমাদিজাদ্ধর্ষাৎ ॥১১৪

যথা—

পাণিরোধমবিরোধিতবাঞ্ছং ভর্ৎসনাশ্চ মধুরস্মিতগর্ভাঃ ।
কামিনঃ স্ম কুরুতে করভোরূর্হারি শুষ্করুদিতং চ সুখেঽপি ॥

### অনুবাদ

অনন্তর, কিলকিঞ্চিত—

প্রিয়তমের সহিত মিলনাদিজাত হর্ষহেতু ঈষৎ হাস্য, অশ্রুবিহীন রোদন, হাসি, ভয়, ক্রোধ ও শ্রমাদির মিশ্রণকে কিলকিঞ্চিত বলে।

যথা ঃ— করভোরু ( নায়িকা ) ইচ্ছার বিরোধী না হইলেও কামী নায়কের পাণিরোধ, মন্দহাস্যমিশ্রিত ভর্ৎসনা, এবং মুখেও মনোহারী অশ্রু-বিহীন রোদন করে।

### মূল

অথ মোট্টায়িতম্—

তদ্ভাব-ভাবিতে চিত্তে বল্লভস্য কথাদিষু ।
মোট্টায়িতমিতি প্রাহুঃ কর্ণকণ্ডূয়নাদিকম্ ॥১১৫

যথা—

সুভগ ! তৎকথারম্ভে কর্ণকণ্ডূতিলালসা ।
উজ্জৃম্ভবদনাম্ভোজা ভিনত্ত্যঙ্গানি সাঙ্গনা ॥

ভাবমপ্রাপ্তা বাঞ্ছা যত্র তদ্ যথা তথা, কামিনঃ কান্তস্য পাণিরোধং বস্ত্রক্ষেপণাদিপ্রবৃত্ত-নায়ককরপ্রতিবন্ধং, মধুরং স্মিতং মন্দহসিতং গর্ভে যাসাং তাদৃশাঃ ভর্ৎসনাশ্চ, তথা হারি মনোহরম্, কারণং বিনা রুদিতং শুষ্করুদিতঞ্চ করোতি। তদ্ভাবেন কান্তসদ্ভাবেন ভাবিতে ব্যাপ্তে চিত্তে সতি। কথাদিষু সৎসু। কর্ণকণ্ডূয়নাদিভিরিতি পাঠেঽভেদে তৃতীয়া। আদিনা জৃম্ভাঙ্গভঙ্গাদি। সুভগেতি। কর্ণকণ্ডূতিলালসা কর্ণ-কণ্ডূয়নতৎপরা ॥

অনুবাদ

অনন্তর মোট্টায়িত—

প্রিয়তমের কথা প্রভৃতিতে নিবিষ্ট ও তদভাবে ভাবিতচিত্ত নায়িকার কর্ণকণ্ডূয়নাদিকে মোট্টায়িত বলে।

যথা ঃ— হে সুভগ! তোমার চরিত্রালাপ আবম্ভ হইলে কর্ণকণ্ডূয়ন-তৎপরা সেই অঙ্গনা, মুখপদ্মে হাই তোলে ও অঙ্গমোড়া দেয়।

মূল

অথ কুট্টমিতম্—

কেশস্তনাধরাদীনাং গ্রহে হর্ষেঽপি সম্ভ্রমাৎ।
আহুঃ কুট্টমিতং নাম শিরঃকরবিধূর্ণনম্ ॥ ১১৬

যথা—

(ত) পল্লবোপমিতিসাম্যসপক্ষং দষ্টবত্যধরবিম্বমভীষ্টে।
পর্যকূজি সরুজেব তরুণ্যাস্তারলোলবলয়েন করেণ ॥

অনুবাদ

অনন্তব, কুট্টমিতম্—

[ নায়ক কর্ত্তৃক ] কেশ, স্তন, অধর প্রভৃতি গৃহীত হওয়ায হর্ষ হইলেও, [নায়িকার] সবেগে মস্তক ও কব ঘূর্ণনকে কুট্টমিত বলে।

যথা ঃ--পল্লবের সহিত তুলনায় সমান বলিয়া যাহা পল্লবের পর্য্যায়-ভুক্ত ( অর্থাৎ কিশলয়ের মত ), সেইরূপ বিম্বাধর প্রিয়তম দংশন করিলে, তাহা যেন তরুণীর চঞ্চল বলয়ের ঝংকারযুক্ত করের মাধ্যমে বেদনায় আর্ত্ত চীৎকার করিয়া উঠিল।

মূল

অথ বিভ্রমঃ

ত্বরয়া হর্ষরাগাদের্দয়িতাগমনাদিষু।
অস্থানে বিভ্রমাদীনাং বিন্যাসো বিভ্রমো মতঃ ॥ ১১৭

(ত) পল্লবেতি পল্লবোপমিত্যা যৎ সাম্যং তেন সপক্ষং সহায়ম্, অভীষ্টে নায়কে পর্য্যকূজি মহাশব্দঃ কৃতঃ। শব্দোপযোগিত্বং দর্শয়তি—তারেতি।

যথা—

শ্রুত্বায়ান্তং বহিঃ কান্তমসমাপ্তবিভূষণা।
ভালেঽঞ্জনং দৃশোর্লাক্ষা কপোলে তিলকঃ কৃতঃ॥

### অনুবাদ

অতঃপর, বিভ্রম—

দয়িতের আগমনাদি ব্যাপারে হর্ষ-অনুরাগাদিবশতঃ অস্থানে ভূষণাদির বিন্যাসকে বিভ্রম বলে।

যথা ঃ—কান্ত বাহিরে আসিয়াছেন শুনিয়া অঙ্গসজ্জা সমাপ্ত হয় নাই এমন নায়িকা, কপালে কাজল, চক্ষে আলতা ও গণ্ডদেশে তিলক পরিল।

### মূল

অথ ললিতম্—

সুকুমারতয়াঙ্গানাং বিন্যাসো ললিতং ভবেৎ॥ ১১৮

যথা—

গুরুতরকলনূপুরানুনাদং সললিতনর্ত্তিতবামপাদপদ্মা।
ইতরদনতিলোলমাদধানা পদমথ মন্মথমন্থরং জগাম॥

### অনুবাদ

অনন্তর ললিত—

সৌকুমার্য্য সহকাবে অঙ্গবিন্যাস হইলে 'ললিত' হইয়া থাকে।

যথা ঃ—( সেই নায়িকা ) বাম পাদপদ্মকে ললিতনৃত্যের ছলে বিন্যস্ত করিয়া এবং নূপুরেব কলনিনাদে শিঞ্জিত অপর চরণকে অনতিচঞ্চলভাবে স্থাপন করিয়া কামবশে ধীরে ধীরে গিয়াছিল।

---

তারমতিশয়ং লোলং চঞ্চলং বলয়ং কঙ্কণং যত্র তেন। সখ্যুর্দর্শনে ব্যথা ভবতীতি ভাবঃ। ত্বরয়েতি। হর্ষাদিজন্যত্বরয়েত্যর্থঃ। অত্র প্রথমেনাদিপদেন উৎসবাদেঃ দ্বিতীয়াদিপদেন দয়িতাভিসরণাদেস্তৃতীয়েন লাক্ষাদের্গ্রহণম্। অসমাপ্তবিভূষয়া কান্তয়া বিন্যাসোঽপ্রচণ্ডবিক্ষেপঃ। গুরুতরেতি। প্রথমঃ পাদঃ ক্রিয়াবিশেষণার্থকঃ। ইতরদ্ দক্ষিণম্। অনতিলোলম্ অনতিচঞ্চলম্। যৌবনাদীত্যাদিপদেনালঙ্কারাদে-গ্রহণম্॥

## মূল

অথ মদঃ —

মদো বিকারঃ সৌভাগ্যযৌবনাদ্যবলেপজঃ ॥ ১১৯

যথা—

(থ) মা গর্ব্বমুদ্বহ কপোলতলে চকাস্তি
কান্তস্বহস্তলিখিতা মম মঞ্জরীতি।
অন্যাপি কিং ন খলু ভাজনমীদৃশানাং
বৈরী ন চেদ্ ভবতি বেপথুরন্তরায়ঃ ॥

## অনুবাদ

অনন্তর, মদ—

সৌভাগ্য, যৌবন প্রভৃতির গর্ব্বজাত বিকার হইতেছে মদ।

যথা ঃ— কান্তের স্বহস্তলিখিত মঞ্জরী আমার কপোলতলে শোভা পাইতেছে—এই বলিয়া গর্ব্ব করিও না। [ স্পর্শসঞ্জাত ] কম্পন যদি অন্তরায় না হয়, অন্য কেহ কি এই শোভার পাত্রী হইতে পারিবে না ?

## মূল

অথ বিহৃতম্—

বক্তব্যকালেঽপ্যবশে ব্রীড়য়া বিহৃতং ভবেৎ ॥১২০

যথা—

দূরাগতেন কুশলং পৃষ্টা নোবাচ সা ময়া কিঞ্চিৎ।
পর্য্যশ্রুণী তু নয়নে তস্যাঃ কথয়াম্বভূবতুঃ সর্বম্ ॥

## অনুবাদ

অনন্তর, বিহৃতম্—

বক্তব্য বিষয় বলিবার সময় লজ্জাবশতঃ না বলা হইলে—'বিহৃত' হইয়া থাকে। .

---

(থ) মা গর্বমিতি। মম কপোলতলে ইত্যন্বয়ঃ। চেৎ যদি বেপথুঃ কম্পঃ কান্তস্পর্শজনিতসাত্ত্বিকভাববিশেষ ইত্যর্থঃ। বৈরী শত্রুরিব অন্তরায়ঃ মঞ্জরীরচনা-

যথা ঃ— দূর হইতে আগত আমি তাহাকে কুশল জিজ্ঞাসা করিলে সে কিছুই বলিল না, কিন্তু তাহার অশ্রুপূর্ণ নয়ন দুটি সবই বলিল।

## মূল

অথ তপনম্—

তপনং প্রিয়বিচ্ছেদে স্মরাবেগোত্থ-চেষ্টিতম্ ॥১২১

যথা, মম—

(দ) শ্বাসান্মুঞ্চতি ভূতলে বিলুঠতি ত্বন্মার্গমালোকতে,
দীর্ঘং রোদিতি বিক্ষিপত্যত ইতঃ ক্ষামাং ভুজাবল্লরীম্।
কিঞ্চ প্রাণসমান ! কাঙ্ক্ষিতবতী স্বপ্নেঽপি তে সঙ্গমং
নিদ্রাং বাঞ্ছতি, ন প্রযচ্ছতি পুনর্দগ্ধো বিধিস্তামপি।

## অনুবাদ

অনন্তর, তপন—

প্রিয়বিরহে মদনবেগজাত ব্যবহার হইতেছে তপন।

যথা, আমার—

সেইহেতু [নায়িকা] শ্বাস ত্যাগ করিতেছে, ভূতলে লুটিতেছে, তোমার পথ চাহিয়া আছে ; বহুক্ষণ রোদন করিতেছে, কৃশ ভুজবল্লরী ইতস্ততঃ নিক্ষেপ করিতেছে ; তাহা ব্যতীত—হে প্রাণতুল্য ! এমন কি স্বপ্নেও তোমার সঙ্গমেচ্ছাকারিণী নিদ্রার আকাঙ্ক্ষা করিতেছে ; কিন্তু পোড়া বিধাতা তাহাও দিতেছে না।

প্রতিবন্ধকো ন ভবতি, তদা অন্যাম্ অপরামপি ঈদৃশীনাং প্রিয়স্বহস্তলিখিতমঞ্জরীণাং, বহূনামিতি শেষঃ। ভাজনং পাত্রং ন ভবতি কিম্ ? তব তাবৎকপোলতলে একৈব মঞ্জরী যদৃচ্ছয়াপি ভবতুমর্হতি, অতস্তব কান্তকৃতৈকমাত্রমঞ্জরীধারণেন সৌভাগ্যাতিশয়ো ন নিয়মতঃ প্রতীয়ত ইতি গর্বো নোচিত এব। ঈদৃশীনামিতি বহুবচনেন সৌভাগ্যাতিশয়ঃ সূচিতঃ। সর্বমিতি। মম প্রবাসে দুঃখাতিশয়মাগমনে সুখঞ্চেত্যর্থঃ। স্মরাবেগোত্থেতি কামোদ্বেগজনিতেত্যর্থঃ ॥

(দ) শ্বাসানিতি। প্রবাসিনং প্রতি সখ্যুক্তিরিয়ম্। হে প্রাণসমান ! সা তব প্রিয়া ইতি অধ্যাহর্তব্যম্। শ্বাসান্ মুঞ্চতি, ভূতলে পৃথিব্যাং বিলুঠতি

## মূল

অথ মৌগ্ধ্যম্—

অজ্ঞানাদিব যা পৃচ্ছা প্রতীতস্যাপি বস্তুনঃ।
বল্লভস্য পুরঃ প্রোক্তং মৌগ্ধ্যং তত্ত্ববেদিভিঃ ॥১২২

যথা—

কে দ্রুমাস্তে ক্ব বা গ্রামে সন্তি কেন প্ররোপিতাঃ।
নাথ ! মৎ-কঙ্কণন্যস্তং যেষাং মুক্তাফলং ফলম্ ॥

## অনুবাদ

অনন্তর মৌগ্ধ্য—

প্রিয়তমের সম্মুখে পূর্বে অবগত বস্তু সম্বন্ধেও অজ্ঞানের মত যে প্রশ্ন—অলঙ্কারতত্ত্ববিদ্‌গণ তাহাকে মৌগ্ধ্য বলে।

যথা ঃ— হে নাথ ! আমার কঙ্কণে বিন্যস্ত মুক্তাফলসমূহ যাহাদের ফল, সেই বৃক্ষগুলি কিরূপ বৃক্ষ, কোন গ্রামেই বা আছে, কাহার দ্বারা রোপিত হইয়াছে ?

## মূল

অথ বিক্ষেপঃ

ভূষণামর্ধরচনা মিথ্যা বিষ্বগবেক্ষণম্।
রহস্যাখ্যানমীষচ্চ বিক্ষেপো দয়িতান্তিকে ॥১২৩

যথা—

তব মার্গং বর্ত্ম্ম, আলোকতে পশ্যতি, দীর্ঘং রোদিতি, অত ইতঃ ইতস্তত ইত্যর্থঃ। ক্ষামাং বিরহকৃশামিত্যর্থঃ। ভুজবল্লরীং ভুজলতিকাং বিক্ষিপতি, কিঞ্চ, স্বপ্নেঽপি তে তব সঙ্গমং কাঙ্ক্ষিতবতী সতী নিদ্রাং বাঞ্ছতি, পুনঃ দগ্ধো নির্দয়ো বিধিঃ তাং নিদ্রামপি ন প্রযচ্ছতি ন দদাতি। কে ইতি। হে নাথ ! মৎ কঙ্কণন্যস্তং মুক্তাফলং যেষাং দ্রুমাণাং ফলমিত্যন্বয়ঃ। তে দ্রুমাঃ কে ? ক্ব বা গ্রামে সন্তি ? কেন প্ররোপিতা ? বৃথা নিষ্কারণম্। বিষ্বক সর্ব্বতঃ। রহস্যাখ্যানং গুহ্যভাষণম্ ॥

(ধ) ধম্মিলমর্ধমুক্তং কলয়তি তিলকং তথা সকলম্।
কিঞ্চিদ্ বদতি রহস্যং চকিতং বিষ্বগ্বিলোকতে তন্বী ॥

**অনুবাদ**

অনন্তর, বিক্ষেপ—

বেশভূষার অর্ধসমাপ্তি, বৃথা চারিদিক অবলোকন, এবং প্রিয়তমের নিকটে গোপনীয় বিষয়ের ঈষৎ বর্ণনা—ইহাই বিক্ষেপ।

যথাঃ— তন্বী, কেশ অর্ধমুক্ত করিয়াছে, খণ্ডিতভাবে তিলক পরিয়াছে, গোপনীয় কথা ঈষৎ বলিতেছে :এবং চকিতভাবে চারিদিক দেখিতেছে।

**মূল**

অথ কুতূহলম্—

রম্যবস্তুসমালোকে লোলতা স্যাৎ কুতূহলম্ ॥১২৪

যথা—

প্রসাধিকালম্বিতমগ্রপাদমাক্ষিপ্য কাচিদ্ দ্রবরাগমেব।
উৎসৃষ্টলীলাগতিরাগবাক্ষাদলক্তকাঙ্কাং পদবীং ততান ॥

**অনুবাদ**

অনন্তর, কুতূহল—

রম্যবস্তু দর্শনের জন্য যে সতৃষ্ণতা, তাহাই হইতেছে কুতূহল।

যথা— প্রসাধনকারিণীর হস্তে বিন্যস্ত ও অলক্তরঞ্জিত পদাগ্র টানিয়া লইয়া কোন রমণী লীলায়িত গতি পরিত্যাগপূর্বক গবাক্ষ পর্য্যন্ত পথটিতে তাহার অলক্তরঞ্জিত পদচিহ্ন বিস্তার করিল।

(ধ) ধম্মিল্লমিতি। তন্বী কৃশাঙ্গী ধম্মিল্লং বদ্ধকেশসমূহম্ অর্দ্ধমুক্তং শকলং খণ্ডং তিলকং কলয়তি। কিঞ্চিৎ রহস্যং বদতি, তথা বিষ্বক্ সর্বতঃ চকিতং যথা তথা অবলোকতে। লোলতা সতৃষ্ণত্বম্। প্রসাধিকেতি। কাচিৎ পুররমণী, প্রসাধিকা মণ্ডনকর্ত্রী তয়া আলম্বিতং ধারিতম্ অগ্রপাদং দ্রবরাগমত্তকলাক্ষারসম্ এব আক্ষিপ্য আকৃষ্য উৎসৃষ্টা ব্যক্তা লীলাগতিঃ সবিলাসগমনং যথা অথোক্তা সতী আ গবাক্ষাৎ অলক্তকাঙ্কাং লাক্ষাচিহ্নাং পদবীং পন্থানং ততান। অত্র

## মূল

অথ হসিতম্—

হসিতং তু বৃথা হাসো যৌবনোদ্ভেদসম্ভবঃ ॥ ১২৫

যথা—

অকস্মাদেব তন্বঙ্গী জহাস যদিয়ং পুনঃ।
নূনং প্রসূনবাণোঽস্যাং স্বারাজ্যমধিতিষ্ঠতি ॥

## অনুবাদ

যৌবনাবির্ভাবজাত বৃথা হাস্য হইতেছে হসিত।

যথা ঃ— এই যে তন্বী অকস্মাৎ পুনরায় হাসিয়া উঠিল, তাহাতে মনে হয় যেন, কুসুমেষু নিশ্চয়ই স্বরাজ্যে অধিষ্ঠিত হইয়াছেন।

## মূল

অথ, চকিতম্—

কুতোঽপি দয়িতস্যাগ্রে চকিতং ভয়সম্ভ্রমঃ ॥১২৬

যথা—

ত্রস্যন্তী চলশফরীবিঘট্টিতোরু
বামোরুরতিশয়মাপ বিভ্রমস্য।
ক্ষুভ্যন্তি প্রসভমহো বিনা হেতো-
র্লীলাভিঃ কিমু সতি কারণে তরুণ্যঃ ॥

## অনুবাদ

অতঃপর, চকিত—

প্রিয়তমের সম্মুখে কোন কারণে ভয়সন্ত্রস্ত ভাব হইতেছে চকিত।

যথা—চঞ্চল শফরীর দ্বারা উরুদেশে আঘাতপ্রাপ্ত, অতএব ভীতা বামোরু (নায়িকা) বিভ্রমাতিশয় প্রাপ্ত হইল। [ছটফট করিয়া

হরদর্শনায় কন্যাশ্চিদ্রাগাতিশয়ঃ কুতুহলম্। যৌবনোদ্ভেদো যৌবনোৎপত্তিঃ। অকস্মাদিতি। অকস্মাৎ কারণং বিনা। স্বারাজ্যং স্বর্গবদধিকারম্ অধিতিষ্ঠতি কুরুতে। কুতোঽপীতি। অলক্ষিতকারণাদিত্যর্থঃ। ভয়সম্ভ্রমঃ ভয়েনাতিচাঞ্চল্যম্। ত্রস্যন্তীতি। চলাভিশ্চঞ্চলাভিঃ শফরীভিঃ প্রোষ্ঠীভিঃ। 'প্রোষ্ঠী তু শফরী দ্বয়োঃ'

উঠিল ]। অহো! তরুণীগণ লীলাদ্বারা বিনা কারণেই অতিশয় ভয়-ব্যাকুল হয়; কারণ থাকিলে তো কথাই নাই।

### মূল

অথ, কেলি—

(ন) বিহারে সহ কান্তেন ক্রীড়িতং কেলিরুচ্যতে ॥১২৭

যথা ঃ—

ব্যপোহিতুং লোচনতো মুখানিলৈ
রপারয়ন্তং কিল পুষ্পজং রজঃ।
পয়োধরেণোরসি কাচিদুন্মনাঃ
প্রিয়ং জঘানোন্নতপীবরস্তনী।

### অনুবাদ

অতঃপর, কেলি—

বিহারকালে, কান্তের সহিত ক্রীড়াকে কেলি বলে।

যথা ঃ—

মুখানিলের সাহায্যে ( ফুঁ দিয়া ) নয়ন হইতে পুষ্পরেণু দূর করিতে অলস কোন উন্মনা উন্নতপীনস্তনী ( নায়িকা ) স্তনের দ্বারা দয়িতকে বক্ষে আঘাত করিল।

### মূল

অথ মুগ্ধাকন্যয়োরনুরাগেঙ্গিতানি—

দৃষ্ট্বা দর্শয়তি ব্রীড়াং সম্মুখং নৈব পশ্যতি।
প্রচ্ছন্নং বা ভ্রমন্তং বাতিক্রান্তং পশ্যতি প্রিয়ম্।

ইত্যমরঃ। বিঘট্টিতঃ উরুঃ যস্যাঃ সা, অতএব ত্রস্যন্তী বিভ্যতো বামোরুঃ বিভ্রমস্য ভ্রমণবিশেষস্য অতিশয়ম্ অবাপ প্রাপ। অহো আশ্চর্য্যম্ তরুণ্যঃ অল্প-বয়স্কা হেতোঃ কারণাৎ বিনাপি লীলাভিঃ প্রসভং ঝটিতি ক্ষুভ্যন্তি ভয়ব্যাকুলা ভবন্তি, কারণে বিদ্যমানে সতি কিমু, সুতরামিত্যর্থঃ॥

(ন) বিহারে ইতি। কান্তেন সহ ক্রিয়মাণে বিহারে সতি যন্নায়িকায়াঃ ক্রীড়নং স কেলিরিত্যর্থঃ। ব্যপোহিতুমিতি। কাচিৎ স্থূলোন্নতকুচা কামিনী

বহুধা পৃচ্ছ্যমানাপি মন্দমন্দমধোমুখী ।
সগদ্‌গদস্বরং কিঞ্চিৎ প্রিয়ং প্রায়েন ভাষতে ॥
অন্যৈঃ প্রবর্ত্তিতাং শশ্বৎসাবধানা চ তৎকথাম্ ।
শৃণোত্যন্যত্র দত্তাক্ষী প্রিয়ে বালানুরাগিণী ॥ ১২৮

## অনুবাদ

অতঃপর মুগ্ধা ও কন্যার অনুরাগসূচক ব্যবহারসমূহ—

প্রিয়তমের প্রতি অনুরাগিণী বালা নায়ককে দেখিয়া লজ্জা প্রদর্শন করে, মুখের প্রতি তাকায় না ; দয়িত প্রচ্ছন্ন হইলে ( আড়ালে গেলে ), কিছুদূর গেলে বা সম্মুখ হইতে চলিয়া গেলে তাহাকে দেখে : বহু প্রকারে জিজ্ঞাসিতা হইলেও অধোমুখে গদ্‌গদ্ স্বরে তাহাকে কোনক্রমে অল্প কিছু বলিয়া থাকে ; অন্যে নায়কের কথা উত্থাপন করিলে, সে অন্যত্র দৃষ্টি রাখিয়া একাগ্রচিত্তে নিরন্তর সেই কথা শুনিয়া থাকে ।

## মূল

(প) অথ, সকলানামপি নায়িকানামনুরাগেঙ্গিতানি—

চিরায় সবিধে স্থানং প্রিয়স্য বহু মন্যতে ।
বিলোচনপথং চাস্য ন গচ্ছত্যনলংকৃতা ॥
ক্বাপি কুন্তলসংব্যানসংযমব্যপদেশতঃ ।
বাহুমূলং স্তনং নাভিপঙ্কজং দর্শয়েৎ স্ফুটম্ ॥
আচ্ছাদয়তি বাগাদ্যৈঃ প্রিয়স্য পরিচারকান্ ॥
বিশ্বসিত্যস্য মিত্রেষু বহুমানং করোতি চ ॥

---

উন্মনাঃ উৎসুকান্তঃকরণা সতী মুখানিলৈঃ মুখবায়ুভিঃ লোচনতঃ স্বনয়নাৎ পুষ্পজং রজঃ, কৃতশ্চিৎ সংলগ্নমিতি ভাবঃ। ব্যপোহিতুং নিরসিতুং অপনেতুমিত্যর্থঃ। অপাবয়ন্তম্ অশক্নুবন্তম্ প্রিয়ং পতিং পযোধরেণ কুচেন উরসি হৃদয়ে জঘান আহতবতী। অনুরাগেঙ্গিতানি অনুরাগসূচিতচেষ্টিতানি প্রচ্ছন্নং ভিত্ত্যাদিব্যবহিতম্। অতিক্রান্তং দূরে গচ্ছন্তম্ তৎকথাং প্রিয়কথাম্ ॥

(প) কুন্তলেতি। কেশসমূহবন্ধনচ্ছলেনেত্যর্থঃ। আচ্ছাদয়তি বশীকরোতি। বাক্ প্রিয়বচনম্। আদ্যপদাদন্নবস্ত্রাদিদানাদীনাং গ্রহণম্। অস্য প্রিয়স্য।

যথা, সেইখানেই—রাজা—ওরে পবননন্দন! বৃদ্ধ রাজার সম্মুখে নিন্দিত হইলেও নিজ কার্য্যের প্রশংসা করিতেছিস্? ওরে শোন—

ভুবনপতি আমার আজ্ঞায় রাজন্যগণের সম্মুখে তোমাদের মত দুই পশুর (ভীম ও অর্জ্জুনের), রাজা যুধিষ্ঠিরের এবং তাহাদের দুইজনের (নকুল ও সহদেবের) ভার্য্যা দ্যূতদাসী দ্রৌপদীর কেশাকর্ষণ করা হইয়াছিল। (কুরুক্ষেত্রে) তোমাদের দ্বারা নিহত রাজগণ সেই শত্রুতায় তোমাদের কি অপকার করিয়াছিল? বাহুবলের আতিশয্য-সম্পদে গুরুগর্বসম্পন্ন আমাকে (দুর্য্যোধনকে) পরাজিত না করিয়াই এই অহঙ্কার!

ভীম—(সক্রোধে) আঃ পাপ!

রাজা—আঃ পাপ—ইত্যাদি।

### মূল

ব্যবসায়শ্চ বিজ্ঞেয়ঃ প্রতিজ্ঞাহেতুসম্ভবঃ॥

যথা, তত্রৈব—ভীমঃ—

নিহতাশেষকৌরব্যঃ ক্ষীবো দুঃশাসনাসৃজা
ভঙ্‌ক্তা দুর্য্যোধনস্যোর্বোর্ভীমোঽয়ং শিরসা নতঃ॥

### অনুবাদ

প্রতিজ্ঞা ও হেতুর মিলনকে (তজ্জাত উদ্যমকে) ব্যবসায় বলে। যেমন, সেইখানেই ভীম—

যিনি নিঃশেষে কুরুকুল ধ্বংস করিয়াছেন, দুঃশাসনের রক্তে মত্ত হইয়াছেন এবং দুর্য্যোধনের উরুদ্বয় ভঙ্গ করিবেন, সেই ভীম মস্তক অবনত করিয়া প্রণাম করিতেছে।

### মূল

(ক) দ্রবো গুরুব্যতিক্রান্তিঃ শোকাবেগাদিসম্ভবা॥ ১০৩

সাধননির্দ্দেশঃ, তয়োঃ সম্ভবঃ মেলনম্। ভঙ্‌ক্তা ভঞ্জনকর্ত্তা। ধৃতরাষ্ট্রং প্রতি ভীমস্য প্রণতিবচনমিদম্। অত্র দুর্য্যোধনোরুভঞ্জনং কার্য্যং ভীমত্বং সাধনম্॥

(ক) গুরোঃ পূজ্যস্য, ব্যতিক্রান্তিরাদরলঙ্ঘনম্। ভ্রান্তিপ্রীতিরিতি। বলদেব-

যথা তত্রৈব—যুধিষ্ঠিরঃ—'ভগবন! কৃষ্ণাগ্রজ! সুভদ্রাভ্রাতঃ!

জ্ঞাতিপ্রীতির্মনসি ন কৃতা ক্ষত্রিয়াণাং ন ধর্ম্মো
রূঢ়ং সখ্যং তদপি গণিতং নানুজস্যার্জ্জুনেন।
তুল্যঃ কামং ভবতু ভবতঃ শিষ্যয়োঃ স্নেহবন্ধঃ
কোঽয়ং পন্থা যদসি বিমুখো মন্দভাগ্যে ময়ি ত্বম্॥

অনুবাদ

শোকাবেগ প্রভৃতি কারণে জাত গুরুজনের অনাদরকে দ্রব বলে।

যেমন, সেইখানেই—যুধিষ্ঠির—ভগবন! কৃষ্ণাগ্রজ! সুভদ্রাভ্রাতঃ!

তুমি জ্ঞাতি-প্রীতির কথা মনে করিলে না, ক্ষত্রিয়ের ধর্ম্মের কথাও ভাবিলে না, অর্জ্জুনের সহিত তোমার অনুজ কৃষ্ণের দৃঢ় বন্ধুত্বের কথাও গণনার মধ্যে আনিলে না; তোমার উভয় শিষ্যের (ভীম ও দুর্য্যোধন) প্রতি তোমার স্নেহ সমান থাকুক; মন্দভাগ্য আমার প্রতি যদি তুমি বিমুখ হও, তাহা হইলে উপায় কি?

মূল

তর্জনোদ্বেজনে প্রোক্তা দ্যুতিঃ॥

যথা, তত্রৈব,—দুর্যোধনং প্রতি কুমারবৃকোদরেণোক্তম্—

জন্মেন্দোর্বিমলে কুলে ব্যপদিশস্যদ্যাপি ধৎসে গদাং
মাং দুঃশাসনকোষ্ণশোণিতমধুক্ষীবং রিপুং মন্যসে।
দর্পান্ধো মধুকৈটভদ্বিষি হরাবপ্যুদ্ধতং চেষ্টসে
ত্রাসান্মে নৃ-পশো! বিহায় সমরং পঙ্কেঽধুনা লীয়সে॥

অনুবাদ

তর্জ্জন করিলে বা ভয় দেখাইলে, তাহাকে দ্যুতি বলা হয়।

যেমন, সেইখানেই, দুর্যোধনের প্রতি কুমার ভীমসেনের উক্তি—

---

যুধিষ্ঠিরয়োশ্চন্দ্রবংশভবত্বাৎ জ্ঞাতিত্বম্, ধর্ম্মো ন গণিতঃ ইত্যগ্রেণান্বয়ঃ। যুদ্ধে প্রণয়িনি পক্ষপাতো নাস্তীতি ক্ষত্রিয়াণাং ধর্ম্মঃ, রূঢ়ং প্রসিদ্ধম্, অনুজস্য কৃষ্ণস্য, শিষ্যয়োর্ভীমদুর্য্যোধনয়োঃ, অসি ভবসি। অত্র শোকাবিষ্টচিত্তত্বেন যুধিষ্ঠিরস্যা-

নির্ম্মল চন্দ্রবংশে জন্ম বলিয়া এখনও বলিয়া থাকিস্। এখনও গদাধারণ করিস্, দুঃশাসনের উষ্ণশোণিত-মধুমত্ত আমাকে এখনও শত্রু বলিয়া মনে করিস্, গর্বান্ধ হইয়া মধুকৈটভরিপু শ্রীহরির প্রতিও উদ্ধত ব্যবহার করিস্ ; কিন্তু ওরে নরপশু ! আমার ভয়ে যুদ্ধক্ষেত্র ত্যাগ করিয়া এখন পংকে লুকাইয়া আছিস্ ?

মূল

শক্তিঃ পুনর্ভবেৎ ।

বিরোধস্য প্রশমনম্ ॥

যথা, তত্রৈব—

কুর্বন্ত্বাপ্তা হতানাং রণশিরসি জনাঃ ভস্মসাদ্ দেহভারা-
নশ্রুন্মিশ্রং কথঞ্চিদ্দহতু জলমমী বান্ধবা বান্ধবেভ্যঃ ।
মার্গন্তাং জ্ঞাতিদেহান্ হতনরগহনে খণ্ডিতান্ গৃধ্রকঙ্কৈ-
রস্তং ভাস্বান্ প্রয়াতঃ সহ রিপুভিরযং সংহ্রিয়ন্তাং বলানি ॥

অনুবাদ

বিরোধের প্রশমন হইলে—শক্তি হয়। যেমন, সেইখানেই—

আত্মীয়গণ রণক্ষেত্রে নিহত আত্মীয়গণের দেহসমূহের অগ্নিসৎকার করুন ; বান্ধবগণ অশ্রুমিশ্রিত জল কোনপ্রকারে বান্ধবগণের উদ্দেশ্যে অর্পণ করুন ; নিহত মনুষ্যারণ্যে শকুনিসংঘকর্তৃক খণ্ডীকৃত জ্ঞাতিদেহ-গুলির অনুসন্ধান করা হউক। শত্রুগণের সহিত সূর্য্য অস্ত যাইতেছেন ; সৈন্যগণকে প্রত্যাহৃত করা হোক।

মূল

(ক) প্রসঙ্গো গুরুকীর্ত্তনম্ ॥ ১০৪

যথা, মৃচ্ছকটিকায়াম্—চাণ্ডালকঃ—'এসো কৃখু সাগলদত্তস্‌স সুদো

---

দরলজ্জনম্। তর্জনং ভর্ৎসনম্, উদ্বেজনং ভয়োৎপাদনম্। ব্যপদিশসি, অযুক্তং খ্যাপয়সি। অত্র ভর্ৎসনম্। উদ্বেজনং যথা—'ভো লঙ্কেশ্বর দীয়তা'মিত্যাদি। আপ্তা বান্ধবাঃ ॥

(ক) গুরোঃ পিত্রাদেঃ কীর্ত্তনম্। এসো ইতি। 'এষ খলু সাগরদত্তস্ত সুতঃ'

অজ্জবিস্সদত্তস্স ণত্তিও চালুদত্তো বাবাদিতুং বজ্ঝট্ঠাণং ণিজ্জই। এদেণ কিল গণিআ বসন্তসেনা সুঅণ্ণলোহেণ বাবাদিদেত্তি। [ সং—এষ খলু সাগরদত্তস্য সুতঃ আর্য্যবিশ্বদত্তস্য নপ্তা চারুদত্তো ব্যাপাদয়িতুং বধ্যস্থানং নীয়তে। এতেন কিল গণিকা বসন্তসেনা সুবর্ণলোভেন ব্যাপাদিতা ইতি ]

চারুদত্তঃ —( সনির্বেদং স্বগতম্ )—

সখশতপরিপূতং গোত্রমুদ্ভাসিতং যৎ
সদসি নিবিড়চৈত্যব্রহ্মঘোষৈঃ পুরস্তাৎ।
মম নিধনদশায়াং বর্ত্তমানস্য পাপৈ-
স্তদসদৃশমনুষ্যৈর্ঘুষ্যতে ঘোষণায়াম্ ॥

ইত্যনেন চারুদত্তবধাভ্যুদয়ানুকূলপ্রসঙ্গাদ্ গুরুকীর্তনমিতি প্রসঙ্গঃ।

অনুবাদ

গুরুজনের গুণকীর্ত্তনকে 'প্রসঙ্গ' বলা হয়। যথা, মৃচ্ছকটিকে—চাণ্ডালক—এই ব্যক্তি হইতেছে সাগরদত্তের পুত্র, আর্য্য বিশ্বদত্তের পৌত্র চারুদত্ত—ইহাকে বধ করিবার জন্য বধ্যস্থানে লইয়া যাওয়া হইতেছে। স্বর্ণলোভে এই ব্যক্তি গণিকা বসন্তসেনাকে হত্যা করিয়াছে।

মূল

(খ) মনশ্চেষ্টাসমুৎপন্নঃ শ্রমঃ খেদ ইতি স্মৃতঃ।

মনঃ সমুৎপন্নো যথা মালতীমাধবে—

দলতি হৃদয়ং গাঢ়োদ্বেগে দ্বিধা ন ভিদ্যতে
বহতি বিকলঃ কায়ো ন মুঞ্চতি চেতনাম্।
জ্বলয়তি তনুমন্তর্দাহঃ, করোতি ন ভস্মসাৎ
প্রহরতি বিধির্মর্মচ্ছেদী, ন কৃন্ততি জীবিতম্ ॥

---

আর্য্যবিশ্বদত্তস্য নপ্তা চারুদত্তো ব্যাপাদয়িতুং বধ্যস্থানং নীয়তে। এতেন কিল গণিকা বসন্তসেনা সুবর্ণলোভেন ব্যাপাদিতা' ইতি সং। নিবিড়ং সামাজিকৈর্ব্যাপ্তং, চৈত্যমায়তনং যেষাং তৈর্ব্রহ্মঘোষৈর্বেদপাঠকৈঃ। অদৃশেতি। অযোগ্যেত্যর্থঃ। ঘোষণায়ামপবাদবাক্যকথনে ॥

(খ) মনসা চেষ্টয়া চ সমুৎপন্নঃ। দলতি স্ফুটতি। অনুরেতি। 'অনুর-

এবং চেষ্টাসমুৎপন্নোঽপি।

অনুবাদ

মানসিক ও দৈহিক চেষ্টা হইতে জাত পরিশ্রমকে খেদ বলে।

মানসিক চেষ্টাজাত শ্রম, যথা—মালতীমাধবে—

গভীর উদ্বেগ হৃদয়কে বিদলিত করিতেছে, কিন্তু দ্বিধা বিভক্ত করিতেছে না, বিকলদেহ মোহযুক্ত হইতেছে কিন্তু চেতনা ত্যাগ করিতেছে না, অন্তর্দাহ শরীরকে দগ্ধ করিতেছে, কিন্তু ভস্মসাৎ করিতেছে না। মর্মচ্ছেদী বিধাতা প্রহার করিতেছেন, কিন্তু প্রাণনাশ করিতেছেন না।

দৈহিক চেষ্টাজাত শ্রমও এইরূপ।

মূল

ঈপ্সিতার্থপ্রতীঘাতঃ প্রতিষেধ ইতীষ্যতে॥ ১০৫

যথা, মম প্রভাবত্যাম্ বিদূষকং প্রতি প্রদ্যুম্নঃ—'সখে, কথমিহ ত্বমেকাকী বর্ত্তসে? ক্ব নু পুনঃ প্রিয়সখীজনানুগম্যমানা প্রিয়তমা মে প্রভাবতী? বিদূষকঃ—অসুরবইণা আআরিঅ কহিং বি ণীদা। [ অসুরপতিনা আকার্য কুত্রাপি নীতা—সং ]। প্রদ্যুম্নঃ ( দীর্ঘং নিঃশ্বস্য )।

হা পূর্ণচন্দ্রমুখি! মত্তচকোরনেত্রে<br>
মামানতাঙ্গি! পরিহায় কুতো গতাসি?<br>
গচ্ছ ত্বমদ্য ননু জীবিত! তূর্ণমেব<br>
দৈবং কদর্থনপরং কৃতকৃত্যমস্তু॥

অনুবাদ

ঈপ্সিত বিষয়ে বাধাকে প্রতিষেধ বলে। যথা, আমার প্রভাবতী নাটকে—বিদূষকের প্রতি প্রদ্যুম্ন—সখে! তুমি এখানে একা কেন? প্রিয়সখীগণ কর্ত্তৃক অনুসৃতা আমার প্রিয়তমা প্রভাবতী কোথায়? বিদূষক—অসুরপতি তাঁহাকে যেন কোথায় ডাকিয়া লইয়া গিয়াছেন। প্রদ্যুম্ন—( দীর্ঘশ্বাস ত্যাগ করিয়া )

পতিনা আকার্য্য কুত্রাপি নীতা' ইতি সং। আকার্য্য আহূয়। 'হুতিরাকারণাহ্বান'ম্ ইত্যমরঃ॥ কার্য্যাত্যয়স্য উপগমনং জ্ঞাপনম্। সংহারার্থস্য উপসংহ্রিয়মাণ-

ওগো, পূর্ণচন্দ্রাননে! মত্তচকোরনেত্রে! আনতাঙ্গি! আমাকে ত্যাগ করিয়া কোথায় গিয়াছ? হে জীবন! তুমি আজই শীঘ্র চলিয়া যাও; নিষ্ঠুর দৈবই সার্থক হউক।

মূল

কার্য্যাত্যয়োপগমনং বিরোধনমিতি স্মৃতম্ ॥

যথা বেণ্যাম্ যুধিষ্ঠিরঃ —

তীর্ণে ভীষ্মমহোদধৌ কথমপি দ্রোণানলে নির্বৃত্তে
কর্ণাশীবিষভোগিনি প্রশমিতে শল্যে চ যাতে দিবম্।
ভীমেন প্রিয়সাহসেন রভসাদল্পাবশেষে জয়ে
সর্ব্বে জীবিতসংশয়ং বয়মমী বাচা সমারোপিতা।

অনুবাদ

কার্য্যে বিঘ্নের আশংকাকে বিরোধন বলে।

যথা, বেণীসংহারে— যুধিষ্ঠির—

যখন ভীষ্মরূপ মহাসাগর কোনরূপে অতিক্রম করা হইয়াছে, দ্রোণরূপ অনলের নিবৃত্তি ঘটিয়াছে, কর্ণরূপ ভুজঙ্গ প্রশমিত হইয়াছে এবং শল্যেরও স্বর্গপ্রাপ্তি হইয়াছে এবং বিজয়ের স্বল্পমাত্র অবশিষ্ট রহিয়াছে, তখন সাহস-প্রিয় ভীমসেনের দ্রুত কথিত বাক্যে আমাদের সকলের জীবন-সংশয় উপস্থিত হইল।

মূল

প্ররোচনা তু বিজ্ঞেয়া সংহারার্থপ্রদর্শনী ॥ ১০৬

যথা বেণ্যাম্—পাঞ্চালকঃ—'অহং দেবেন চক্রপাণিনা সহিতঃ' (ইত্যুপক্রম্য) কৃতং সন্দেহেন—

পূর্য্যন্তাং সলিলেন রত্নকলসা রাজ্যাভিষেকায় তে
কৃষ্ণাত্যন্তচিরোজ্ঝিতে তু কবরীবন্ধে করোতু ক্ষণম্।
রামে শাতকুঠারভাস্বরকরে ক্ষত্রদ্রুমোচ্ছেদিনি
ক্রোধান্ধে চ বৃকোদরে পরিপতত্যাজৌ কুতঃ সংশয়ঃ ॥

### অনুবাদ

উপসংহারের সূচনা করিলে প্ররোচনা হয়। যেমন, বেণীসংহারে—পাঞ্চালক—আমি দেব চক্রপাণির সহিত ইত্যাদি বলিয়া—সন্দেহের প্রয়োজন নাই—

আপনার রাজ্যাভিষেকের জন্য রত্নকলসসমূহ সলিলে পূর্ণ করা হউক; কৃষ্ণা বহুদিনের অযত্নলাঞ্ছিত কেশবন্ধনের উৎসব করুক; যাহার করতল শানিতকুঠাররূপ সূর্য্যের জ্যোতিতে উদ্ভাসিত সেই ক্ষত্রিয়রূপ-বৃক্ষ-উচ্ছেদকারী পরশুরাম এবং ক্রোধান্ধ বৃকোদর সমরক্ষেত্রে উপস্থিত থাকিতে (জয়ে) কোথায় সন্দেহ!

### মূল

কার্য্যসংগ্রহ আদানম্ ॥

যথা বেণ্যাম্—ভো ভোঃ সমন্তপঞ্চকচারিণঃ!

নাহং রক্ষো ন ভূতো রিপুরুধিরজলাহ্লাদিতাঙ্গঃ প্রকামং
নিস্তীর্ণোরুপ্রতিজ্ঞাজলনিধিগহনঃ ক্রোধনঃ ক্ষত্রিয়োঽস্মি
ভো ভো রাজন্যবীরাঃ! সমরশিখিশিখাভুক্তশেষাঃ, কৃতং ব
স্ত্রাসেনানেন লীনৈর্হতকরিতুরগান্তর্হিতৈরাস্যতে যৎ ॥

অত্র সমস্তরিপুবধকার্য্যস্য সংগৃহীতত্বাদাদানম্।

### অনুবাদ

কার্য্যের সংকলনকে আদান বলে। যেমন, বেণীসংহারে—ওহে সমন্তপঞ্চক-চারিগণ! আমি রাক্ষস নই, ভূতও নই, শত্রুর রুধিরজলে আমার অঙ্গ সিক্ত হইয়াছে। আমি অনায়াসে উরুভঙ্গরূপপ্রতিজ্ঞা-সমুদ্রউত্তরণকারী দুর্দ্ধর্ষ ও ক্রোধী ক্ষত্রিয়। হে রাজন্যবীরগণ,—যাঁহারা এখনও সমরবহ্নিতে দগ্ধ হন নাই, আপনারা যে নিহত হস্তী ও অশ্বের অন্তরালে লুকাইয়া আছেন, আপনারা ভয় করিবেন না।

এখানে সমস্ত শত্রুবধ কার্য্যের সমাপ্তি হওয়ায় 'আদান' (নামক অঙ্গ) হইয়াছে।

**মূল**

তদাহুশ্ছাদনং পুনঃ।

কার্য্যার্থমপমানাদেঃ সহনং খলু যদ্‌-ভবেৎ ॥ ১০৭

যথা, তত্রৈব,—অর্জ্জুনঃ—'আর্য ! প্রসীদ, কিমত্র ক্রোধেন—

অপ্রিয়াণি করোত্যেষ বাচা শক্তো ন কর্মণা।

হতভ্রাতৃশতো দুঃখী প্রলাপৈরস্য কা ব্যথা।

**অনুবাদ**

কার্য্যসিদ্ধির জন্য যে অপমানাদি সহ্য করা হয়, তাহাকে ছাদন বলে।

যেমন, সেইখানেই অর্জ্জুন—'আর্য! প্রসন্ন হউন, এখানে ক্রোধ প্রকাশ করিবেন না।'

এই ব্যক্তি বাক্যের দ্বারা অপ্রিয় কার্য্য করিতেছে—কার্য্যের দ্বারা নহে ; শতভ্রাতা নিহত হওয়ায় এই ব্যক্তি দুঃখিত—উহার প্রলাপবাক্যে কেন বেদনাবোধ করিতেছেন।

**মূল**

অথ নির্বহণাঙ্গানি—

(গ) সন্ধির্বিবোধো গ্রথনং নির্ণয়ঃ পরিভাষণম্।

কৃতিঃ প্রসাদ আনন্দঃ সময়োঽপ্যুপগূহনম্ ॥ ১০৮

ভাষণং পূর্ববাক্যঞ্চ কাব্য-সংহার এব চ।

প্রশস্তিরিতি সংহারে জ্ঞেয়ান্যঙ্গানি নামতঃ ॥ ১০৯

**অনুবাদ**

অনন্তর, নির্বহণসন্ধির অঙ্গসমূহ—

সন্ধি, বিবোধ, গ্রথন, নির্ণয়, পরিভাষণ, কৃতি, প্রসাদ, আনন্দ, সময়, উপগূহন, ভাষণ, পূর্ববাক্য কাব্যসংহার ও প্রশস্তি—এইগুলি উপসংহারের ( নির্বহণ ) অঙ্গ বলিয়া পরিচিত।

প্রয়োজনস্য, প্রদর্শিনী প্রতিপাদিকা, প্রোৎসাহনা প্ররোচনেত্যর্থঃ, কৃতং ব্যর্থম্। ক্ষণমুৎসবম্। ষৎ যস্মাৎ ত্রাসাৎ। এষ দুর্য্যোধনঃ ॥

(গ) অথ চতুর্দশপ্রকারাণি নির্বহণাঙ্গান্যাহ—সন্ধিরিতি . বীজস্যোপগমন-

### মূল

তত্র—

বীজোপগমনং সন্ধিঃ ॥

যথা, তত্রৈব (বেণ্যাম্)—ভীমঃ—'ভবতি! যজ্ঞবেদিসম্ভবে স্মরতি ভবতী যন্ময়োক্তম্—'চঞ্চদ্ভুজে'ত্যাদি। অনেন মুখে ক্ষিপ্তবীজস্য পুনরুপগমনমিতি সন্ধিঃ।

### অনুবাদ

বীজার্থের পুনরুন্মেষকে সন্ধি বলে। যেমন, সেইখানেই (বেণীসংহারে) ভীম—"হে যজ্ঞবেদিসম্ভবে! সেই যে আমি বলিয়াছিলাম—'চঞ্চদ্ভুজ' ইত্যাদি—তাহা কি তোমার মনে আছে? এতদ্দ্বার মুখসন্ধিতে সূচিত বীজার্থের পুনরুন্মেষ হওয়ায় 'সন্ধি' নামক অঙ্গ হইয়াছে।

### মূল

বিবোধঃ কার্য্যমার্গণম্ ॥

যথা, তত্রৈব—"ভীমঃ—'মুঞ্চতু মামার্যঃ ক্ষণমেকম্'। যুধিষ্ঠিরঃ—'কিমপরমবশিষ্টম্'? ভীমঃ—'সুমহদবশিষ্টম্। সংযময়ামি তাবদনেন সুযোধনশোণিতোক্ষিতেন পাণিনা পাঞ্চাল্যা দুঃশাসনাবকৃষ্টং কেশহস্তম্।' যুধিষ্ঠিরঃ—'গচ্ছতু ভবান্ অনুভবতু তপস্বিনী বেণীসংহারম্' ইতি।

অনেন কেশসংযমন-কার্যাস্যান্বেষণাদ্বিবোধঃ।

### অনুবাদ

বিবোধ হইতেছে—কার্য্যান্বেষণ।

যেমন, সেইখানেই—ভীম—'আর্য্য, আমাকে কিছুক্ষণের জন্য ছাড়িয়া দিন।' যুধিষ্ঠির—'আর কী বাকী আছে?' ভীম—'অনেক কিছু বাকী আছে; সুযোধনের রক্তরঞ্জিত এই হস্তে দুঃশাসন কর্তৃক আকৃষ্ট পাঞ্চালীর কেশবন্ধন করিব।' যুধিষ্ঠির—'তাহা হইলে, যাও। তপস্বিনী বেণীসংহার অনুভব করুক।'

মুখাবনম্। মুখে মুখসন্ধৌ। কেশহস্তঃ কেশসমূহঃ। যয়া ইতি। তস্য ধার্ত্তরাষ্ট্রস্য। কঃ ইতি। 'কস্তস্য ধর্মদারপরিত্যাগিনো নাম গ্রহীষ্যতি' ইতি সং।

এতদ্দ্বারা কেশবন্ধন কার্য্যের অন্বেষণ হওয়ায় বিবোধ অঙ্গ হইয়াছে।

মূল

উপন্যাসস্তু কার্য্যাণাং গ্রথনম্ ॥

যথা, তত্রৈব, ভীমঃ—"পাঞ্চালি! ন খলু ময়ি জীবতি, সংহর্ত্তব্যা দুঃশাসনবিলুলিতা বেণিরাত্মপাণিভ্যাম্। তিষ্ঠ, স্বয়মেবাহং সংহরামি"—ইতি।

অনেন কার্য্যস্যোপক্ষেপাদ্ গ্রথনম্ ॥

অনুবাদ

কর্ত্তব্য কার্য্যের উপন্যাস হইতেছে—গ্রথন।

যেমন, সেইখানেই—ভীম—"পাঞ্চালি! আমি জীবিত থাকিতে তোমার নিজহস্তে দুঃশাসন কর্ত্তৃক উন্মুক্ত কেশ বন্ধন করা উচিত হইবে না। থাম! আমি নিজেই উহা বন্ধন করিব।"

মূল

নির্ণয়ঃ পুনঃ।

অনুভূতার্থকথনম্ ॥ ১১০

যথা, তত্রৈব—ভীমঃ—"দেব! অজাতশত্রো! অদ্যাপি দুর্য্যোধন-হতকঃ। ময়া হি তস্য দুরাত্মনঃ—

ভূমৌ ক্ষিপ্তং শরীরং নিহিতমিদমসৃক্চন্দনাভং নিজাঙ্গে
লক্ষ্মীরার্য্যে নিষিক্তা চতুরুদধিপয়ঃসীময়া সার্দ্ধমুর্ব্যা।
ভৃত্যা মিত্রাণি যোধাঃ কুরুকুলমনুজা দগ্ধমেতদ্রণাগ্নৌ
নামৈকং যদ্ ব্রবীষি ক্ষিতিপ! তদধুনা ধার্ত্তরাষ্ট্রস্য শেষম্ ॥

অনুবাদ

অনুভূত বিষয় বলা হইলে—তাহা 'নির্ণয়' (নামক অঙ্গ) হয়।

যথা, সেইখানেই—ভীম—"দেব! অজাতশত্রো! এখনও হতভাগা দুর্য্যোধন! আমি সেই দুরাত্মার—

---

শব্দৈরর্থৈঃ শমনং প্রশমনং শোকাদিনাশনম্। স্থিরীকরণং শোকাদিকৃতাস্থৈর্য্যাদি-নাশনম্। বিস্মৃমরিদং ইতি। 'বিস্মৃতমেনং ব্যাপারং নাথস্য প্রসাদেন পুনরপি

শরীর ভূমিতে নিক্ষেপ করিয়াছি, তাহার রক্ত চন্দনের মত নিজ শরীরে লেপন করিয়াছি, চতুঃসমুদ্রসীমাযুক্ত পৃথিবী ও লক্ষ্মী মহারাজে অধিষ্ঠিত করিয়াছি, ভৃত্যবর্গ, মিত্রকুল, সৈন্যগণসহ কুরুকুলজাত মানবগণকে সমরাগ্নিতে দগ্ধ করিয়াছি; হে ক্ষিতিপতি! আপনি যে নাম বলিলেন, ধৃতরাষ্ট্রপুত্রের (দুর্য্যোধনের) তাহাই মাত্র অবশিষ্ট আছে।

**মূল**

বদন্তি পরিভাষণম্।

পরিবাদকৃতং বাক্যম্॥

যথা, শাকুন্তলে—রাজা—"আর্য্যে! অথ সা তত্রভবতী কিমাখ্যস্য রাজর্ষেঃ পত্নী? তাপসী—কো তস্স ধম্মদারপরিচ্চাইণো ণামং গেন্হিস্সদি।

[কস্তস্য ধর্মদারপরিত্যাগিনো নাম গ্রহীষ্যতি—সং]

**অনুবাদ**

নিন্দাযুক্ত বাক্যকে—পরিভাষণ বলে। যেমন, শকুন্তলায়,—রাজা—'আর্য্যে! এই মাননীয়া কোন নামধারী রাজর্ষির পত্নী? তাপসী—কে সেই ধর্মপত্নী-পরিত্যাগীর নাম গ্রহণ করিবে?'

**মূল**

লব্ধার্থশমনং কৃতিঃ॥ ১১১

যথা, বেণ্যাম্—কৃষ্ণঃ—"এতে ভগবন্তো ব্যাস-বাল্মীকি-প্রভৃতয়োঽভিষেকং ধারয়ন্তস্তিষ্ঠন্তি ইতি। অনেন প্রাপ্তরাজ্যস্যাভিষেকমঙ্গলৈঃ স্থিরীকরণং কৃতিঃ।"

**অনুবাদ**

উদ্দেশ্য সিদ্ধ হইলে যে দুঃখাদির উপশম হয় তাহাকে 'কৃতি' বলে।

যেমন, বেণীসংহারে—কৃষ্ণ—"এই ভগবান ব্যাস, বাল্মীকি প্রভৃতি অভিষেকদ্রব্যাদি লইয়া দাঁড়াইয়া আছেন।"

এতদ্দ্বারা প্রাপ্তরাজ্য যুধিষ্ঠিরের মঙ্গলাভিষেকের দ্বারা (দুঃখাদির উপশমবশতঃ) চিত্তস্থৈর্য হওয়ায় 'কৃতি' নামক অঙ্গ হইয়াছে।

মূল

শুশ্রূষাদিঃ প্রসাদঃ স্যাৎ ॥

যথা, তত্রৈব ভীমেন দ্রৌপদ্যাঃ কেশসংযমনম্ ।

অনুবাদ

শুশ্রূষা প্রভৃতি হইতেছে 'প্রসাদ' ।

যেমন, সেইখানেই—ভীম কর্ত্তৃক দ্রৌপদীর কেশবন্ধন ।

মূল

আনন্দো বাঞ্ছিতাগমঃ ॥

যথা, তত্রৈব—দ্রৌপদী—"বিসুমরিদং এদং বাবারং ণাধস্‌স পসাদেণ পুণো বি সিক্‌খিস্‌সং ।" [ সং—বিস্মৃতমেনং ব্যাপারং নাথস্য প্রসাদেন পুনরপি শিক্ষিষ্যে ]

অনুবাদ

আকাঙ্ক্ষিত বস্তুর সমাগম হইতেছে—'আনন্দ ।'

যেমন, সেইখানেই—দ্রৌপদী 'ভুলিয়া যাওয়া এই কার্য্য ( কেশবন্ধন ) নাথের অনুগ্রহে আমি পুনরায় শিখিব ।'

মূল

সময়ো দুঃখনির্যাণং ॥

যথা—রত্নাবল্যাম্—বাসবদত্তা—( রত্নাবলীমালিঙ্গ্য ) "সমস্‌সস বহিণিএ ! সমস্‌সস । [ সং—সমাশ্বসিহি ভগিণি ! সমাশ্বসিহি" ] ।

অনুবাদ

দুঃখের অপগমকে 'সময়' বলে । যেমন, রত্নাবলীতে—বাসবদত্তা ( রত্নাবলকে আলিঙ্গন করিয়া ) "স্থির হও, ভগিনি ! স্থির হও ।"

মূল

তদ্‌ভবেদুপগূহনম্ ।

যৎ স্যাদদ্ভুতসম্প্রাপ্তিঃ ॥ ১১২

যথা মম প্রভাবত্যাং,—নারদর্শনাৎ প্রদ্যুম্ন ঊর্দ্ধমবলোক্য—

দধদ্বিদ্যুল্লেখামিব কুসুমমালাং পরিমল-

ভ্রমদ্‌ভৃঙ্গশ্রেণীধ্বনিভিরুপগীতাং তত ইতঃ ।

দিগন্তং জ্যোতির্ভিস্তুহিনকরগৌরৈর্ধবলয়-
ন্নিতঃ কৈলাসাদ্রিঃ পততি বিয়তঃ কিং পুনরিদম্ ॥

অনুবাদ

অদ্ভুতরসসম্প্রাপ্তি হইলে 'উপগূহন' হইবে।

যেমন, আমার প্রভাবতী নাটকে—নারদকে দেখিয়া প্রদ্যুম্ন (উর্দ্ধে অবলোকন করিয়া)—বিদ্যুল্লেখার মত পুষ্পমাল্য ধারণ করিয়া, তুষার-কিরণের মত উজ্জ্বল জ্যোতিতে দিগন্ত ধবলিত করিয়া কে ইনি আকাশ হইতে কৈলাসপর্বতের মত পাড়িতেছেন—যাঁহার চারিদিকে গন্ধলোভে ভ্রমরকুল গুঞ্জন করিতেছে!

মূল

(ঘ) সামদানাদি ভাষণম্।

যথা, চণ্ডকৌশিকে—ধর্ম্মঃ—'তদেহি ধর্ম্মলোকমধিতিষ্ঠ।'

অনুবাদ

সাম, দান—প্রভৃতি হইতেছে 'ভাষণ'। যেমন, চণ্ডকৌশিকে—ধর্ম্ম—'তাহা হইলে এস, ধর্ম্মলোকে বাস কর।'

মূল

পূর্ববাক্যং তু বিজ্ঞেয়ং যথোক্তার্থোপদর্শনম্ ॥ ১১৩

যথা, বেণ্যাম্—ভীমঃ—"বুদ্ধিমতিকে! ক্ব সা ভানুমতী। পরিভবতু সম্প্রতি পাণ্ডবদারান্।"

অনুবাদ

পূর্বে উক্ত বিষয়ের স্মরণকে পূর্ববাক্য বলিয়া জানিবে।

যেমন, বেণীসংহারে—ভীম—"হে বুদ্ধিমতিকে। সেই ভানুমতী কোথায়? উপস্থিত পাণ্ডবপত্নীকে (দ্রৌপদীকে) অপমান করুক।

শিক্ষন্তে' ইতি সংস্কৃতম্। এবং ব্যাপারং কেশসংযমনরূপম্। সমস্সস ইতি। 'সমাশ্বসিহি ভগবন্! সমাশ্বসিহি' ইতি সংস্কৃতম্।

(ঘ) তদেহীতি। প্রিয়বাক্যং ধর্মলোকস্য দানঞ্চ। বুদ্ধিমতিকে ইত্যাদি

**মূল**

বরপ্রদানসম্প্রাপ্তিঃ কাব্যসংহার ইষ্যতে ।

যথা সর্ব্বত্র—'কিং তে ভূয়ঃ প্রিয়মুপকরোমি' ইতি ।

**অনুবাদ**

বরদানের ইচ্ছা উপস্থিত হইলে 'কাব্যসংহার' হয় ।

যেমন, সব নাটকেই—'আর তোমার কি প্রিয়কার্য্য করিব ?' ইত্যাদি ।

**মূল**

নৃপদেশাদিশান্তিস্তু প্রশস্তিরভিধীয়তে ।

যথা প্রভাবত্যাম্—

রাজানঃ সুতনির্বিশেষমধুনা পশ্যন্তু নিত্যং প্রজা<br>জীয়াসুঃ সদসদ্বিবেকপটবঃ সন্তো গুণগ্রাহিণঃ ।<br>শস্যস্বর্ণসমৃদ্ধয়ঃ সমধিকাঃ সন্তু ক্ষমামণ্ডলে<br>ভূয়াদব্যভিচারিণী ত্রিজগতো ভক্তিশ্চ নারায়ণে ॥

অত্র চোপসংহারপ্রশস্ত্যোরন্তে একেন ক্রমেণৈব স্থিতিঃ ।

**অনুবাদ**

রাজা, দেশ প্রভৃতির শান্তিকে 'প্রশস্তি' বলে ।

যেমন, প্রভাবতী নাটকে—

এখন, নৃপতিগণ সর্ব্বদা পুত্রনির্বিশেষে প্রজাদিগকে দর্শন করুন ; সৎ ও অসৎ বিষয়ের বিচারকুশল সব গুণগ্রাহী সাধুগণ জয়যুক্ত হউন। পৃথিবীতে প্রভূত শস্য ও স্বর্ণসমৃদ্ধি হউক, নারায়ণের প্রতি ত্রিভুবনের ভক্তি অটল হউক ।

ইহাদের মধ্যে উপসংহার ও প্রশস্তি—এই অঙ্গ দুইটি নাটকের শেষে একটি নির্দ্দিষ্টক্রমে থাকে ।

---

(র্য্যোধনপত্ন্যা উক্তং ভীমেনোপদর্শিতম্ । সর্বত্র নাটকাদৌ । নৃপদেশাদীত্যাদিনা বৃদ্ধব্রাহ্মণাদীনাং গ্রহণম্ । শান্তিরনিষ্টনিবারণমিষ্টপ্রাপ্তিশ্চ । ইহ চেতি । নির্বহণে চত্যর্থঃ । অনয়োঃ কাব্যসংহারপ্রশস্ত্যোঃ প্রাধান্যমিত্যগ্রেণান্বয়ঃ । এবমগ্রেঽপি ।

## মূল

"ইহ চ মুখসন্ধৌ উপক্ষেপপরিকরপরিন্যাসযুক্ত্যুদ্ভেদসমাধানানাং প্রতিমুখে চ পরিসর্পণপ্রগমনবজ্রোপন্যাসপুষ্পানাং, গর্ভেঽভূতাহরণমার্গ-ত্রো-(তো)-টকাধিবলক্ষেপাণাং বিমর্ষেঽপবাদশক্তিব্যবসায়-প্ররোচনাদানা-নাং প্রাধান্যম্। অন্যেষাং চ যথাসম্ভবং স্থিতিঃ'—ইতি কেচিৎ।

## অনুবাদ

কেহ কেহ বলেন—এই অঙ্গগুলির মধ্যে মুখসন্ধিতে উপক্ষেপ, পরিকর, পরিন্যাস, যুক্তি, উদ্ভেদ ও সমাধান—এই ছয়টি অঙ্গের, প্রতিমুখসন্ধিতে—পরিসর্পণ, প্রগমন, বজ্র উপন্যাস ও পুষ্প—এই অঙ্গগুলির ; গর্ভসন্ধিতে—অভূতাহরণ মার্গ, ত্রোটক, অধিবল ও ক্ষেপ—এই অঙ্গগুলির এবং বিমর্ষসন্ধিতে—অপবাদ, শক্তি, ব্যবসায়, প্ররোচনা ও আদান—এই অঙ্গসমূহেব প্রাধান্য এবং অন্য অঙ্গসমূহের সম্ভবমত অবস্থিতি হয়।

## মূল

চতুঃষষ্টিবিধং হ্যেতদঙ্গং প্রোক্তং মনীষিভিঃ।
কুর্য্যাদনিয়তে তস্য সন্ধাবপি নিবেশনম্।
রসানুগুণতাং বীক্ষ্য রসস্যৈব হি মুখ্যতা॥ ১১৫

যথা, বেণীসংহারে—তৃতীয়াঙ্কে দুর্য্যোধনকর্ণয়োর্মহৎসম্প্রধারণম্। এবমন্যত্রাপি। যত্তু রুদ্রটাদিভিঃ 'নিয়ম এব' ইত্যুক্তং তল্লক্ষ্যবিরুদ্ধম্।

## অনুবাদ

পণ্ডিতগণ বলেন— (সন্ধির) এই হইতেছে চতুঃষষ্টিবিধ অঙ্গ। রসের আনুকূল্য বিচার করিয়া এইগুলি অন্য সন্ধিতেও প্রয়োগ করা যাইতে পারে। [কারণ (এ ক্ষেত্রে)] রসেরই প্রাধান্য।

যেমন, বেণীসংহারে—তৃতীয় অংকে—দুর্য্যোধন ও কর্ণের (কর্ত্তব্য-

প্রাধান্যখ্যাপনং তত্তদঙ্গানামাবশ্যকস্থিত্যর্থম্। অনিয়ত ইতি। অন্যসন্ধ্যঙ্গস্য প্রকৃতরসানুকূল্যস্যান্যসন্ধাবপি নিবেশনম্। তত্র হেতুঃ—রসস্যৈবেতি। সম্প্রধারণম্ যুক্তিঃ, সা চ মুখসন্ধ্যঙ্গম্, অন্যত্রাপি তদ্বর্ণিতমিতি ভাবঃ। নিয়ম ইতি। তৎ-

বিষয়ে ) সুদীর্ঘ পরামর্শ। এইরূপ অন্যত্রও। রুদ্রট প্রভৃতি যে বলিয়াছেন—'যথানিয়মেই প্রয়োগ করা উচিত' তাহা সমীচীন নহে, কারণ ইহা উদাহৃত :নাটকের [ প্রসিদ্ধ নাটক সমূহে প্রদত্ত উদাহরণের ] বিরুদ্ধ হইতেছে।

## মূল

(৬) ইষ্টার্থরচনাশ্চর্য্যলাভো বৃত্তান্তবিস্তরঃ।
রাগপ্রাপ্তিঃ প্রয়োগস্য গোপ্যানাং গোপনং তথা ॥ ১১৬
প্রকাশনং প্রকাশ্যানামঙ্গানাং ষড়্বিধং ফলম্।
অঙ্গহীনো নরো যদ্বন্নৈবারম্ভক্ষমো ভবেৎ ॥ ১১৭
অঙ্গহীনং তথা কাব্যং ন প্রয়োগায় যুজ্যতে।
সম্পাদয়েতাং সন্ধ্যঙ্গং নায়কপ্রতিনায়কৌ ॥ ১১৮
তদভাবে পতাকাদ্যাস্তদভাবে তথেতরৎ ॥ ১১৯

প্রায়েণ প্রধানপুরুষপ্রযোজ্যানি সন্ধ্যঙ্গানি ভবন্তি। কিন্তুপক্ষেপাদি-ত্রয়ং বীজস্যাল্পমাত্রসমুদ্দিষ্টত্বাদপ্রধানপুরুষপ্রযোজিতমেব সাধু।

## অনুবাদ

অঙ্গসমূহের ফল হইতেছে ছয় প্রকার—ঈপ্সিত বিষয়ের রচনা, চমৎকারিত্ব সৃষ্টি, নাটকীয় বস্তুর বিস্তার, নাট্যবিষয়ে ( দর্শকের ) অনুরাগসৃষ্টি, গোপনীয় বিষয়কে গোপন করা এবং প্রকাশ্য বিষয়কে প্রকাশ করা।

যেমন অঙ্গহীন মনুষ্য কার্য্য করিতে সমর্থ হয় না, তেমনি অঙ্গহীন কাব্যেরও ( নাটকের ) প্রয়োগ করা যায় না। নায়ক ও প্রতিনায়ক সন্ধির অঙ্গ সম্পাদন করিবেন; তাহা না হইলে, পতাকাদিতে এবং

সন্ধ্যঙ্গস্য তৎসন্ধাবেব নিবেশ ইত্যেবং রূপঃ। লক্ষ্যবিরুদ্ধং মহাকবিপ্রয়োগ-বিরুদ্ধম্ ॥

(৬) অঙ্গানাং ফলমাহ—ইষ্টার্থেতি। রাগপ্রাপ্তিরনুরাগলাভঃ, প্রয়োগস্য প্রেক্ষকস্য। অঙ্গপ্রশংসামাহ—অঙ্গহীনমিতি। কাব্যং রূপকম্, প্রয়োগায়

তাহার অভাব হইলে অন্যান্য নাট্যলক্ষণাদিতে সন্ধির অঙ্গসম্পাদন করিবে।

অধিকাংশ ক্ষেত্রে নাটকের মুখ্যপুরুষ কর্তৃক সন্ধির অঙ্গসমূহ প্রযুক্ত হয় ; কিন্তু উপক্ষেপ প্রভৃতি তিনটি অঙ্গে বীজার্থের অল্প উল্লেখ থাকায়, এইগুলিই অপ্রধান পাত্রের দ্বারা প্রয়োগ হওয়াই সমীচীন।

## মূল

রসব্যক্তিমপেক্ষ্যৈষামঙ্গানাং সন্নিবেশনম্।
ন তু কেবলয়া শাস্ত্রস্থিতিসংপাদনেচ্ছয়া॥ ১২০

তথা চ যদ্ বেণ্যাং দুর্যোধনস্য ভানুমত্যা সহ বিপ্রলম্ভো দর্শিতঃ, তত্তাদৃশেঽবসরেঽত্যন্তমনুচিতম্॥

## অনুবাদ

রসের অভিব্যক্তির প্রতি লক্ষ্য রাখিয়াই এই সমস্ত অঙ্গের সন্নিবেশ করিতে হইবে, কেবল শাস্ত্রের নিয়ম পালনের জন্য নহে।

যেমন, বেণীসংহার নাটকে, দুর্যোধনের সহিত ভানুমতীর বিরহ ( বিপ্রলম্ভ শৃঙ্গাররসের নিদর্শন ) প্রদর্শিত হইয়াছে,—তাহা সেই উপলক্ষে অত্যন্ত অনুচিত হইয়াছে।

## মূল

অবিরুদ্ধং তু যদ্‌বৃত্তং রসাদিব্যক্তয়েঽধিকম্।
তদপ্যন্যথয়েদ্ ধীমান্ ন বদেদ্ বা কদাচন॥ ১২১

অনয়োরুদাহরণং সৎপ্রবন্ধেষ্বভিব্যক্তমেব।

## অনুবাদ

যে বৃত্তান্ত রসের বিরোধী নহে, অথচ অতিরিক্ত ( অতএব অনাবশ্যক ), বুদ্ধিমান ( গ্রন্থকার ) তাহা অন্যভাবে রচনা করিবেন বা কদাচ তাহার উল্লেখ করিবেন না।

এইগুলির উদাহরণ ভাল রচনায় প্রকাশিত হইয়াছে।

---

প্রেক্ষকানুরাগায়, তদভাবে সন্ধ্যঙ্গাভাবে, পতাকান্তা অর্থপ্রকৃতীঃ সম্পাদয়েতাম্

**মূল**

(চ) অথ বৃত্তয়ঃ—

শৃঙ্গারে কৌশিকী বীরে সাত্বত্যারভটী পুনঃ।
রসে রৌদ্রে চ বীভৎসে বৃত্তিঃ সর্ব্বত্র ভারতী॥
চতস্রো বৃত্তয়ো হ্যেতাঃ সর্ব্বনাটকস্য মাতৃকাঃ।
স্যুর্নায়কাদিব্যাপারবিশেষা নাটকাদিষু॥ ১২৩

অনন্তর, বৃত্তি-সমূহ—

শৃঙ্গাররসে কেশিকী ( কৈশিকী ) বীররসে সাত্বতী, রৌদ্র ও বীভৎস রসে আরভটী এবং অন্য সব রসেই ভারতী নামক বৃত্তির প্রয়োগ হয়। এই চারিটি বৃত্তি সমস্ত নাটকেরই মাতৃস্থানীয়া এবং এইগুলি হইতেছে নাটকাদিতে নায়ক প্রভৃতির চেষ্টাবিশেষ।

**মূল**

তত্র কৌশিকী—

যা শ্লক্ষ্ণনেপথ্যবিশেষচিত্রা স্ত্রীসংকুলা পুষ্কলনৃত্যগীতা।
কামোপভোগপ্রভবোপচারা সা কৌশিকী চারুবিলাসযুক্তা॥ ১২৪
নর্ম্ম চ নর্মস্ফুর্জো নর্মস্ফোটোঽথ নর্মগর্ভশ্চ।
চত্বার্যঙ্গান্যস্যাঃ॥

**অনুবাদ**

যে বৃত্তিতে নায়িকা প্রভৃতির মনোহর বেশবৈচিত্র্য আছে, অনেক স্ত্রী ও প্রচুর নৃত্যগীত এবং কামোপভোগের প্রচুর উপচার আছে, সেই চারুবিলাসযুক্ত বৃত্তিকে কৌশিকী বৃত্তি বলে।

ইত্যন্বয়ঃ। আদ্যপদেন প্রকরীকার্য্যয়োর্গ্রহণম্, ইতরদ্বীজম্। প্রায়েণেত্যস্য ব্যাবৃত্তিমাহ—কিন্ত্বিতি। আদিপদেন পরিকরপরিন্যাসয়োর্গ্রহণম্। অধিকমনুপযোগি, রসোপযোগি যথা সাত্তথা বর্ণয়েৎ। অনয়োরন্যথাকরণাকরণয়োঃ॥

(চ) নাটকবৃত্তীরাহ—অথেতি। বর্ততে রসোঽনয়েতি বৃত্তির্নায়কাদিচেষ্টা। শৃঙ্গার ইতি। শৃঙ্গারপ্রতিপাদিকা বৃত্তিঃ কৈশিকী। এবমন্যত্রাপি। সর্ব্বত্রেতি রসে ইত্যনুষজ্যতে। মাতৃকা মাতৃবদুপজীব্যাঃ। তাসাং সামান্যস্বরূপমাহ—স্যুরিতি।

ইহার চারিটি অঙ্গ—নর্ম, নর্মস্ফূর্জ, নর্মস্ফোট এবং নর্মগর্ভ।

তত্র—

**মূল**

বৈদগ্ধ্যক্রীড়িতং নর্ম ॥ ১২৫

ইষ্টজনাবর্জনকৃত্তচ্চাপি ত্রিবিধং মতম্।

বিহিতং শুদ্ধহাস্যেন সশৃঙ্গারভয়েন চ ॥ ১২৬

তত্র কেবলহাস্যেন বিহিতং যথা রত্নাবল্যাম্—"বাসবদত্তা (ফলকমুদ্দিশ্য সহাস্যম্)—'এসা বি অবরা তব সমীপে জধালিহিদা এদং কিং অজ্জবসন্তস্স বিণ্ণাণম্।' সশৃঙ্গারহাস্যেন যথা—শাকুন্তলে রাজানং প্রতি শকুন্তলা—'অসংতুট্ঠো উণ কিং করিস্সদি।" রাজা—'ইদম্' (ইতি ব্যবসিতঃ। শকুন্তলা বক্ত্রং ঢৌকতে।) সভয়হাস্যেন যথা রত্নাবল্যাম্—আলেখ্যদর্শনাবসরে সুসংগতা—জাণিদো মম এসো বুত্তন্তো সমং চিত্তফলএণ। তা দেবীএ গদুঅ নিবেদইস্সম্। [যথাক্রমে সংস্কৃতানুবাদ ঃ—এষা অপি অপরা তব সমীপে যথালিখিতা, এতৎ কিমার্যবসন্তস্য বিজ্ঞানম্। অসন্তুষ্টঃ পুনঃ কিং করিষ্যতি। জ্ঞাতো ময়া এব বৃত্তান্তঃ, সমং চিত্রফলকেন তদ্দেব্যৈ গত্বা নিবেদয়িষ্যামি এতদ্বাক্যসম্বন্ধি নর্মোদাহৃতম্।] এবং বেশচেষ্টাসম্বন্ধ্যপি।

**অনুবাদ**

প্রিয়জনের প্রীতিসম্পাদনকারী নিপুণ ক্রীড়াকে নর্ম বলে। তাহা আবার তিন প্রকারে সম্পাদিত হইয়া থাকে; শুদ্ধ হাস্যের দ্বারা, শৃঙ্গারযুক্ত হাস্যের দ্বারা এবং ভয়যুক্ত হাস্যের দ্বারা। তন্মধ্যে কেবল

---

আদিনা নায়িকাদীনাং গ্রহণম্। নাটকাদিষিত্যাদিপদেন প্রকরণভাণাদীনাং গ্রহণম্। তত্র প্রসিদ্ধা ইত্যর্থঃ। তাসাং বিশেষলক্ষণান্যাহ—তত্রেতি। শ্লক্ষ্ণেণ মনোরমেণ, নেপথ্যবিশেষেণ নায়কাদিভূষণবিশেষেণ, চিত্রা শোভাতিশয়শালিনী। পুষ্কলেতি সম্পূর্ণেত্যর্থঃ। কামোপভোগঃ শৃঙ্গারস্তস্য প্রভবা উপাচারা অঙ্গানি যস্যাঃ সা, উপচারোঽনুষ্ঠানং বা অঙ্গানি ভেদাঃ, অস্যাঃ কৈশিক্যাঃ। বৈদগ্ধ্যেন ক্রীড়িতম্, ইষ্টজনস্য সামাজিকাদেরাবর্জনকৃৎ প্রীতিকারকম্, তচ্চ নর্ম চ, সশৃঙ্গারভয়েনেত্যস্য

হাস্যের দ্বারা বিহিত—যেমন রত্নাবলীতে বাসবদত্তা চিত্রফলকের উদ্দেশ্যে সহাস্যে ( বলিতেছেন )—এই যে আর একটি স্ত্রীলোক তোমার সম্মুখে চিত্রিত রহিয়াছে, ইহা কি আর্য বসন্তকের শিল্পনৈপুণ্য? শৃঙ্গারযুক্ত হাস্যসহকারে, যেমন, শকুন্তলা নাটকে—রাজার প্রতি শকুন্তলা—অসন্তুষ্ট হইলে কি করিবে। রাজা এই ( করিব ) ( এই বলিয়া চুম্বন করিতে উদ্যত হইলে শকুন্তলা মুখ ফিরাইয়া লইল। ) সভয় হাস্যসহকারে, যেমন রত্নাবলীতে—আলেখ্যদর্শনের পর সুসংগতা—"চিত্রপট দেখিবার সংগে সংগেই আমি এই ব্যাপার বুঝিতে পারিয়াছি। অতএব দেবীর কাছে যাইয়া নিবেদন করি।" এইগুলিতে বাক্যসম্বন্ধী নর্মের উদাহরণ দেওয়া হইয়াছে। এইভাবে বেশ ও চেষ্টা সম্বন্ধী নর্মের উদাহরণ দেওয়া যাইবে।

## মূল

(ছ) নর্মস্ফূর্জঃ সুখারম্ভো ভয়ান্তো নবসংগমঃ ॥

যথা মালবিকায়াম্—সংকেতনায়কমভিসৃতায়াং নায়কঃ—

বিসৃজ সুন্দরি ! সঙ্গমসাধ্বসং ননু চিরাৎ প্রভৃতি প্রণয়োন্মুখে।
পরিগৃহাণ গতে সহকারতাং ত্বমতিমুক্তলতাচরিতং ময়ি ॥

মালবিকা—ভট্টা, দেবীএ ভএণ অপ্পণো বি পিঅংকড়ুং ণ পারেমি। ইত্যাদি। [ সং—ভর্ত্তঃ। দেব্যা ভয়েন আত্মনোঽপি প্রিয়ং কর্ত্তুং ন পারয়ামি। ]

---

হাস্যেনেতি সমাসবিশ্লেষাদন্বয়ঃ। এষা ইতি। 'এষাপ্যপরা তব সমীপে যথালিখিতা ইদং কিমার্য্যবসন্তকস্য বিজ্ঞানম্' ইতি সং। 'অসন্তোষে ইতি'। 'অসন্তোষে পুনঃ কিং করোতি' ইতি সংস্কৃতম্। অসন্তোষে করোতি মধুকর ইতি পূর্বোক্তেনান্বয়ঃ। ( ইদমিতি কমলমিতি। ব্যবসিতঃ কৃতনিশ্চয়ঃ ঢোকতে প্রবিশতি। 'ব্যবসিতমি'তি পাঠে নিশ্চিতমিত্যর্থঃ )। বেশসম্বন্ধিসভয়হাস্যা কৃতং নর্ম্ম যথা রত্নাবল্যাম্—সুসঙ্গতা ( দৃষ্ট্বা বিহস্য )—"অই কাদরে ! মা ভাআহি, ণ হোই এসো বাণরো, অজ্জ বসন্তও খ্খু এসো।' 'অয়ি কাতরে ! মা বিভীহি, ন ভবত্যেষ বানরঃ, আর্যবসন্তকঃ খল্বেষঃ।' ইতি সংস্কৃতম্।

(ছ) নর্ম্মস্ফূর্জ্জ ইতি। সুখমারম্ভো যস্য। ভয়মন্তো যস্য। ভট্টা ইতি। 'ভর্ত্তঃ, দেব্যা ভয়েনাত্মনোঽপি প্রিয়ং কর্ত্তুং ন পারয়ামি' ইতি সংস্কৃতম্।

অনুবাদ

যে নবসংগমের প্রথমে সুখ ও শেষে ভয় থাকে, তাহাকে নর্মস্ফূর্জ বলে। যেমন, মালবিকাগ্নিমিত্রে (মালবিকা) সংকেতমত নায়কের নিকট অভিসারে আসিলে—নায়ক—

হে সুন্দরি! সঙ্গমবিষয়ক ভয় ত্যাগ কর। আম্রতরুকে যেমন মাধবীলতা আশ্রয় করে, তেমনি বহুদিন হইতে তোমার প্রতি প্রণয়োন্মুখ আমাকে আশ্রয় কর।

মালবিকা—মহারাজ! দেবীর ভয়ে আমিও নিজের প্রিয়কার্য্য করিতে পারি না।

মূল

অথ নর্মস্ফোটঃ—

নর্মস্ফোটো ভাবলেশৈঃ সূচিতোঽল্পরসো মতঃ॥ ১২৭

যথা মালতীমাধবে—

গমনমলসং শূন্যা দৃষ্টিঃ শরীরমসৌষ্ঠবম্
শ্বসিতমধিকং কিন্ন্বেতৎ স্যাৎ কিমন্যদিতোঽথবা।
ভ্রমতি ভুবনে কন্দর্পাজ্ঞা বিকারি চ যৌবনং
ললিতমধুরাস্তে তে ভাবাঃ ক্ষিপন্তি চ ধীরতাম্॥

অলসগমনাদিভির্ভাবলেশৈর্মাধবস্য মালত্যামনুরাগঃ স্তোকঃ প্রকাশিতঃ।

অনুবাদ

ঈষৎপ্রকাশিত ভাবসমূহের দ্বারা (শৃঙ্গার) রস অল্প অল্প সূচিত হইলে, 'নর্মস্ফোট' হয়।

যেমন, মালতীমাধবে—

গতি অলস, দৃষ্টি শূন্য, শরীর সৌন্দর্যহীন, শ্বাস দীর্ঘ—ইহার কি কারণ? ইহা অপরই বা কি হইতে পারে? কন্দর্পের আজ্ঞা সমগ্র

---

ভাবলেশৈরীষৎপ্রকাশিতৈর্ভাবৈরল্পসূচিতঃ সূচিতাল্পো রসঃ শৃঙ্গারো যত্র, স ব্যাপারো নর্মস্ফোট ইত্যর্থঃ।

গমনমিতি। মাধবস্য পূর্বরাগবিপ্রলম্ভবর্ণনমিদম্। বিকারি চিত্তবিকারকারি,

জগতে পরিভ্রমণ করিতেছে ; যৌবনও চঞ্চল ; ললিতমধুর বস্তুসমূহ ধৈর্য্য নষ্ট করিয়া দেয়।

( এখানে ) অলসগমন ইত্যাদি ভাবলেশের দ্বারা মালতীর প্রতি মাধবের অনুরাগ অল্পমাত্রায় প্রকাশিত হইয়াছে।

মূল

নর্মগর্ভো ব্যবহৃতির্নেতুঃ প্রচ্ছন্নবর্ত্তিনঃ ॥

যথা, তত্রৈব—সখীরূপধারিণা মাধবেন মালত্যা মরণব্যবসায়বারণম্।

অনুবাদ

প্রচ্ছন্নভাবে অবস্থিত নায়কের ব্যবহারকে নর্মগর্ভ বলে।

যেমন, এই নাটকেই—সখীরূপধারী মাধবকর্ত্তৃক মালতীর মরণচেষ্টা নিবারণ।

মূল

অথ সাত্ত্বতী—

সাত্ত্বতী বহুলা সত্ত্ব-শৌর্য্যত্যাগদয়ার্জবৈঃ।
সহর্ষা ক্ষুদ্রশৃঙ্গারা বিশোকা সাদ্ভূতা তথা ॥ ১২৮
উত্থাপকোঽথ সাংঘাত্যঃ সংলাপঃ পরিবর্ত্তকঃ।
বিশেষা ইতি চত্বারঃ সাত্ত্বত্যাঃ পরিকীর্ত্তিতাঃ ॥ ১২৯
উত্তেজনকরী শত্রোর্বাগুত্থাপক উচ্যতে ॥ ১৩০

যথা মহাবীরচরিতে—

(জ) আনন্দায় চ বিস্ময়ায় চ ময়া দৃষ্টোঽসি দুঃখায় বা
বৈতৃষ্ণ্যস্তু মমাপি সম্প্রতি কুতস্ত্বদ্দর্শনে চক্ষুষঃ।
ত্বৎসাঙ্গত্যসুখস্য নাস্মি বিষয়স্তৎ কিং বৃথা ব্যাহৃতৈঃ ?
অস্মিন্ বিশ্রুতজামদগ্ন্যদমনে পাণৌ ধনুর্জৃম্ভতাম্।

ললিতমধুরা অতিরমণীয়াঃ। বলিতমধুরা ইত্যপি পাঠঃ। ভাবাঃ সুরতচেষ্টাঃ। নেতুর্নায়কস্য। বহুলা বৃত্তিরিতি শেষঃ। উত্তেজনমুৎসাহাতিশয়জনকম্। শত্রোঃ প্রতিনায়কস্য বাগিত্যন্বয়ঃ ॥

(জ) আনন্দায় চেতি। রামং প্রতি বালিনঃ উক্তিরিয়ম্। ময়া জন্মনা,

## অনুবাদ

অনন্তর সাত্বতী—

যে বৃত্তিতে অধ্যবসায়, শৌর্য্য, ত্যাগ, দয়া ও ঋজুতা বহুলপরিমাণে থাকে, যাহা হর্ষ ও অল্পশৃঙ্গার সংযুক্ত, শোকশূন্য ও অদ্ভুতরসসমন্বিত, তাহাকে সাত্বতী বৃত্তি বলে। সাত্বতী বৃত্তির চারিটি শ্রেণী—উত্থাপক, সাংঘাত্য, সংলাপ ও পরিবর্ত্তক।

যে বাক্যে শত্রুর উত্তেজনা জন্মায়, তাহাকে উত্থাপক বলা হয়।

যেমন, মহাবীর-চরিতে—

তোমাকে দেখিয়া আমার আনন্দ, বিস্ময়, হয়তো বা দুঃখ হইতেছে। এখন তোমাকে দেখিয়া আমাব চক্ষুর তৃষ্ণা নিবারণই বা কিরূপে হইবে? তোমাব সঙ্গ-সুখলাভের অধিকারীও আমি নহি। বৃথাবাক্যব্যয়ে কি প্রয়োজন? জামদগ্ন্যকে পরাজিত করিয়া যে হস্ত বিখ্যাত হইয়াছে, তাহাতে ধনু ধারণ কর।

## মূল

মন্ত্রার্থৈ দৈবশক্ত্যাদেঃ সাংঘাত্য সংঘভেদনম্ ॥

মন্ত্রশক্ত্যা যথা—মুদ্রাবাক্ষসে রাক্ষসসহায়ানাং চাণক্যেন স্ববুদ্ধ্যা ভেদনম্। অর্থশক্ত্যাপি তত্রৈব। দৈবশক্ত্যা যথা—রামায়ণে রাবণাদ্‌-বিভীষণস্য ভেদঃ।

## অনুবাদ

মন্ত্রশক্তি, অর্থশক্তি ও দৈবশক্তি প্রভৃতির দ্বারা যে সংঘভেদ (দল ভাঙ্গিয়া দেওয়া) তাহাকে সাংঘাত্য বলে। মন্ত্রশক্তির দ্বারা যথা—মুদ্রারাক্ষসে চাণক্য কর্ত্তৃক স্বীয় বুদ্ধির দ্বারা রাক্ষসের সাহায্যকারিগণের মধ্যে ভেদ সৃষ্টি। অর্থশক্তির দ্বারা—ঐখানেই (উদাহরণ আছে)। দৈবশক্তির দ্বারা, যেমন রামায়ণে রাবণের নিকট হইতে বিভীষণকে পৃথককরণ।

অর্থো ধনম্, দৈবমদৃষ্টং, সঙ্ঘভেদনং সহায়ানাং ভেদঃ। রামায়ণে রামচন্দ্রবর্ণনা নাটকাদৌ। আবর্জিতেন প্রীণিতেন। অত্র দেববিষয়রতিমতিবীররসানাং

মূল

সংলাপঃ স্যাদ্ গভীরোক্তির্নানাভাবসমাশ্রয়ঃ ॥ ১৩১

যথা বীরচরিতে—রামঃ—"অয়ং সঃ, যঃ কিল সপরিবারকার্ত্তিকেয়-বিজয়াবর্জিতেন ভগবতা নীললোহিতেন পরিবৎসরসহস্রান্তেবাসিনে তুভ্যং প্রসাদীকৃতঃ পরশুঃ।" পরশুরামঃ—"রাম! দাশরথে! স এবায়মার্য-পাদানাং প্রিয়ঃ পরশুঃ" ইত্যাদি।

অনুবাদ

নানা ভাবের ব্যঞ্জনাপূর্ণ গভীরোক্তিকে সংলাপ বলে। যেমন, বীরচরিতে—

রাম—এই সেই পরশু,—সহায়গণসহিত কার্ত্তিকেয়কে জয় করিবার জন্য প্রীত হইয়া ভগবান নীললোহিত ( শংকর ) তাঁহার সহস্র বৎসরের শিষ্য আপনাকে অনুগ্রহ করিয়া যাহা দান করিয়াছেন।

পরশুরাম—হে দাশরথি রাম! এই সেই গুরুদেবের প্রিয় পরশু। ইত্যাদি।

মূল

প্রারব্ধাদন্যকার্য্যাণাং করণং পরিবর্ত্তকঃ ॥

যথা বেণ্যাম্—ভীমঃ—"সহদেব! গচ্ছ ত্বং গুরুমনুবর্ত্তস্ব। অহমপ্যস্ত্রাগারং প্রবিশ্যায়ুধসহায়ো ভবামীতি যাবৎ। অথবা আমন্ত্রয়িতব্যৈব ময়া পাঞ্চালী।"

অনুবাদ

আরব্ধ কার্য্য হইতে পৃথক অন্য কার্য্য করাকে পরিবর্ত্তক বলে। যেমন, বেণীসংহারে ভীম—সহদেব! যাও তুমি গুরুর অনুগমন কর! আমিও ততক্ষণ অস্ত্রাগারে প্রবেশ করিয়া অস্ত্র গ্রহণ করি কিংবা পাঞ্চালীকে আহ্বান করি।

মূল

অথারভটী—

মায়েন্দ্রজালসংগ্রামক্রোধোদ্ভ্রান্ত্যাদিচেষ্টিতৈঃ।
সংযুক্তা বধবন্ধাদ্যৈরুদ্ধতারভটী মতা ॥ ১৩২

বস্তূত্থাপনসংফেটৌ সংক্ষিপ্তিরবপাতনম্ ।
ইতি ভেদাস্তু চত্বার আরভট্যাঃ প্রকীর্ত্তিতাঃ ॥ ১৩৩
মায়াদ্যুত্থাপিতং বস্তু বস্তূত্থাপনমুচ্যতে ॥ ১৩৪

যথোদাত্তরাঘবে—

(ঝ) জীয়ন্তে জয়িনোঽপি সান্দ্রতিমিরব্রাতৈর্বিদ্ব্যাপিভি
র্ভাস্বন্তঃ সকলা রবেরপি করাঃ কস্মাদকস্মাদমী ।
এতে চোগ্রকবন্ধকণ্ঠরুধিরৈরাধ্মায়মানোদরা
মুঞ্চন্ত্যাননকন্দরানলমুচস্তীব্রান্ রবান্ ফেরবঃ ॥

ইত্যাদি ।

অনুবাদ

অনন্তর আরভটী—

মায়া, ইন্দ্রজাল, সংগ্রাম, ক্রোধহেতু উদ্‌ভ্রান্তি প্রভৃতি ব্যাপার-সমন্বিত বধ ও বন্ধনাদি কার্য্যের সহিত সংযুক্ত যে উগ্র বৃত্তি, তাহাকে আরভটী বৃত্তি বলা হয়। আরভটী বৃত্তির চারিটি ভেদের কথা বলা হইয়াছে—বস্তূত্থাপন, সংফেট, সংক্ষিপ্তি ও অবপাতন।

মায়া প্রভৃতি দ্বারা প্রকটিত ব্যাপারকে 'বস্তূত্থাপন' বলা হয়। যেমন, উদাত্তরাঘবে—

কেন অকস্মাৎ এই সর্ব্বজয়ী ভাস্বর রবির কিরণমালা আকাশব্যাপী নিশীথান্ধকারে আবৃত হইল? কেন এই ফেরুপাল বীভৎসকবন্ধসমূহের কণ্ঠশোণিতে উদর পরিবহণ করিয়া মুখাগ্নি উদ্‌গীরণ করিতে করিতে তীব্রস্বরে চীৎকার করিতেছে?—ইত্যাদি।

মূল

সংফেটস্তু সমাঘাতঃ ক্রুদ্ধসত্বরয়োর্দ্বয়োঃ ॥

যথা মালত্যাং মাধবাঘোরঘণ্টয়োঃ ।

সমাশ্রয়ন্তম্। শুক্রং যুধিষ্ঠিরম্। উদ্ধতা বৃত্তিরিতি শেষঃ। মায়াদীত্যাদিনা ইন্দ্রজালগ্রহণম্

(ঝ) জীয়ন্তে পরভূয়ন্তে। আধ্মায়মানোদরা স্ফীতজঠরাঃ, পীয়মান-

### অনুবাদ

ক্রুদ্ধ ও ত্বরান্বিত দুইজনের মধ্যে পারস্পরিক সংঘাতকে (মারামারি) সংফেট বলে।

যথা, মালতী-মাধবে—মাধব ও অঘোরঘণ্টের মধ্যে সংঘাত।

### মূল

সংক্ষিপ্তা বস্তুরচনা শিল্পৈরিতরথাপি বা।

সংক্ষিপ্তি স্যান্নিবৃত্তৌ চ নেতুর্নেত্রন্তরগ্রহঃ ॥ ১৩৫

যথোদয়নচরিতে কলিঙ্গহস্তিপ্রয়োগঃ। দ্বিতীয়ং যথা—বালিনিবৃত্ত্যা সুগ্রীবঃ। যথা বা পরশুরামস্যৌদ্ধত্যনিবৃত্ত্যা শান্তত্বাপাদনম্—'পুণ্যা ব্রাহ্মণজাতিঃ'—ইতি।

### অনুবাদ

শিল্পকার্য্যের দ্বারা বা অন্যভাবে সংক্ষিপ্ত বস্তু রচনাকে সংক্ষিপ্তি বলে; এক পাত্রের পরিবর্ত্তে অন্যপাত্রকে গ্রহণ করা হইলেও সংক্ষিপ্তি হয়।

যথা, উদয়ন-চরিতে—কাষ্ঠময়হস্তীপ্রস্তুতকরণ। দ্বিতীয় প্রকারের উদাহরণ, যথা—বালিরূপ পাত্রের নিবৃত্তি (মৃত্যু) হইলে সুগ্রীবের (পাত্রান্তরের) গ্রহণ; কিংবা, যেমন, পরশুরামের ঔদ্ধত্য নিবৃত্তি হইলে শান্তিভাবপ্রাপ্তি—'পুণ্যশীল ব্রাহ্মণজাতি' ইত্যাদি (বাক্যে)।

### মূল

প্রবেশত্রাসনিষ্ক্রান্তিহর্ষবিদ্রবসম্ভবম্।

অবপাতনমিত্যুক্তম্ ॥ ১৩৬

যথা কৃত্যরাবণে ষষ্ঠেঽঙ্কে—'(প্রবিশ্য খড়্গাহস্তঃ পুরুষঃ)' ইত্যতঃ প্রভৃতি নিষ্ক্রমণ পর্য্যন্তম্।

পূর্বমুক্তৈব ভারতী ॥

---

রুধিরাণাং মুখানলেনোষ্ণত্বাজ্জঠরদাহঃ, ক্রেরবাঃ শৃগালাঃ। অত্র মায়োত্থাপিতং বস্তু। ইন্দ্রজালোত্থাপিতং বস্তু যথা—'এষ ব্রহ্মা সরোজে রজনিকরকলাশেখরঃ শঙ্করোঽয়ং দোর্ভির্দৈত্যান্তকোঽসৌ সধনুরসিগদাচক্রচিহ্নৈশ্চতুর্ভিঃ। এষোঽপ্যৈরাবতস্থ-

## অনুবাদ

প্রবেশ, ত্রাস, নিষ্ক্রান্তি, হর্ষ, ও পলায়ন হইতে সম্ভূত যে সংঘর্ষ, তাহাকে অবপাতন বলে। যেমন, কৃত্যরাবণের ষষ্ঠ অংকে (খড়্গহস্ত-পুরুষ প্রবেশ করিয়া) এইখান হইতে আরম্ভ করিয়া তাহার নির্গমন পর্য্যন্ত।

ভারতীবৃত্তি সম্বন্ধে পূর্বেই বলা হইয়াছে।

## মূল

অথ নাট্যোক্তয়ঃ—

(এ) অশ্রাব্যং খলু যদ্‌বস্তু তদিহ স্বগতং মতম্ ॥১৩৭

সর্ব্বশ্রাব্যং প্রকাশং স্যাত্তদ্‌ভবেদপবারিতম্।

রহস্যং তু যদন্যস্য পরাবৃত্য প্রকাশ্যতে ॥ ১৩৮

ত্রিপতাককরেণান্যানপবার্য্যান্তরা কথাম্।

অন্যোন্যামন্ত্রণং যৎ স্যাত্তজ্জনান্তে জনান্তিকম্ ॥ ১৩৯

কিং ব্রবীষীতি যন্নাট্যে বিনা পাত্রং প্রযুজ্যতে।

শ্রুত্বেবানুক্তমপ্যর্থং তৎ স্যাদাকাশভাষিতম্ ॥ ১৪০

যঃ কশ্চিদর্থো যস্মাদ্ গোপনীয়স্তস্যান্তরত ঊর্দ্ধং সর্ব্বাঙ্গুলিনামিতানামিকং ত্রিপতাকলক্ষণং করং কৃত্বান্যেন সহ যন্মন্ত্র্যতে তজ্জনান্তিকম্। পরাবৃত্তান্যস্য রহস্যকথনমপবারিতম্। শেষং স্পষ্টম্ ॥

স্ত্রিদশপতিরমী দেবি দেবাস্তথান্যে নৃত্যন্তি ব্যোম্নি চৈতাশ্চলচরণরণন্নূপুরা দিব্যনার্য্যঃ ॥' ইন্দ্রজালেঽথাপি তবস্তুকথনমাত্রমেবেদং নারভটীভেদঃ রৌদ্রবীভৎসান্ততরস্থচকত্বাভাবাৎ। ইতরথা শিল্পেতরেণ, নেত্রস্তরত্বম্ ব্যক্তিভেদাদ্ধর্মভেদাচ্চ ভবতি। ধর্ম্মভেদান্নেত্রন্তরত্বমাহ—যথা পরশুরামস্যেত্যাদি। বিদ্রবঃ পলায়নম্। প্রবেশাদিসম্ভবং বস্তু অবপাতনমিত্যর্থঃ। পূর্বং স্থাপককর্ত্তব্যকথনাবসরে ॥

(এ) অশ্রাব্যং পরস্য শ্রবণাযোগ্যম্। পরাবৃত্ত্য স্থানান্তরং গত্বা। অন্তরা কথাং কথামধ্যে অন্যোন্যস্য যদামন্ত্রণং গুহ্যভাষণম্, জনান্তে জনসমীপে। কিং ব্রবীষীত্যুক্ত্বা, পাত্রং শ্রোতৃনটম্। শ্রুত্বা শ্রবণাভিনয়ং কৃত্বা। দত্তামিত্যাদি। নাম্নশ্চরমাক্ষরম্ তেন দত্তান্তাদি নাম। দত্তপ্রায়াণি দত্তান্তবহুলানি বসন্তাদিষু বর্ণ্যন্ত কলহংসাদে-

## অনুবাদ

অনন্তর নাট্যোক্তি-সমূহ—

যে উক্তি অন্যের শ্রাব্য নহে, তাহাকে 'স্বগত' বলে ; সকলেই যাহা শুনিতে পাইবে তাহা হইবে 'প্রকাশ' ; অন্য পাত্রের নিকট গোপনীয় কোন বস্তু যদি পিছন ফিরিয়া বলা হয়, তাহা হইলে তাহাকে 'অপবারিত' বলে ; তিনটি পতাকার মত হস্ত দ্বারা অন্য পাত্রকে আবৃত করিয়া, অন্য সকলের কথার মধ্যে দুইজনের পরস্পর আলাপকে 'জনান্তিক' বলে। অন্য পাত্র না থাকিলে, কোন অনুক্ত বিষয় যেন শুনিয়াছে এইরূপ ভান করিয়া 'কি বলিতেছ'—এই কথা বলা হইলে, তাহাকে 'আকাশ-ভাষিত' বলা হয়।

যাহার নিকট হইতে কোন বিষয় গোপন করিতে হইবে, তাহার দিকে হাতটি ত্রিপতাকার মত করিয়া— ( অর্থাৎ ) সকল অঙ্গুলির মধ্যে অনামিকা অঙ্গুলিকে অবনত করিয়া, অপরের সহিত যে মন্ত্রণা, তাহা হইতেছে 'জনান্তিক'। অপরের দিকে পিছন ফিরিয়া যে গোপন কথোপকথন, তাহা হইতেছে 'অপবারিত'। অন্য অংশ সুস্পষ্ট।

## মূল

দত্তাং সিদ্ধাং চ সেনাং চ বেশ্যানাং নাম দর্শয়েৎ।
দত্তপ্রায়াণি বণিজাং চেটচেট্যোস্তথা পুনঃ।
বসন্তাদিষু বর্ণ্যস্য বস্তুনো নাম যদ্ভবেৎ ॥ ১৪১

বেশ্যা—যথা বসন্তসেনাদিঃ। বণিগ্বিষ্ণুদত্তাদিঃ। চেটঃ কলহংসাদিঃ। চেটী—মন্দারিকাদিঃ।

## অনুবাদ

বেশ্যা পাত্রগণের নামের শেষে 'দত্তা' 'সিদ্ধা' এবং 'সেনা' নাম দেখাইতে হইবে। বণিক পাত্রগণের নামও সাধারণতঃ 'দত্ত' হইবে।

---

যন্নাম তচ্চেটস্য চেট্যাশ্চ স্যাদিত্যর্থঃ। একশেষাভাবশ্চিন্ত্যঃ। গর্ভিতো গর্ভসন্ধিনা সূচিতো যোঽর্থঃ প্রয়োজনং তত্তৎপ্রকাশকমিত্যর্থঃ। নায়িকয়া সহিতো নায়কো

আবার বসন্তকালে বর্ণনীয় বস্তুর নামের মত চেট ও চেটী প্রভৃতির নাম হইবে।

বেশ্যা—যেমন—বসন্তসেনা প্রভৃতি। বণিক—যেমন বিষ্ণুদত্ত প্রভৃতি, চেট—কলহংস প্রভৃতি, চেটী-মন্দারিকা প্রভৃতি।

মূল

নাম কার্য্যং নাটকস্য গর্ভিতার্থপ্রকাশকম্॥ ১৪২

যথা রামাভ্যুদয়াদিঃ।

অনুবাদ

নাটকের নাম নাটকের বিষয়বস্তুর প্রকাশক হইবে।

যেমন—রামাভ্যুদয় প্রভৃতি।

মূল

নায়িকানায়কাখ্যানাং সংজ্ঞা প্রকরণাদিষু॥

যথা—মালতীমাধবাদিঃ।

অনুবাদ

প্রকরণ প্রভৃতির নাম নায়িকা বা নায়কের নাম হইতে গৃহীত হইবে।

যেমন—মালতীমাধব প্রভৃতি।

মূল

নাটিকাসট্টকাদীনাং নায়িকাভির্বিশেষণম্॥ ১৪৩

যথা, রত্নাবলী-কর্পূরমঞ্জর্য্যাদিঃ।

অনুবাদ

নাটিকা, সট্টক প্রভৃতির নামকরণ হইবে নায়িকাগণের নামানুসারে। যেমন, রত্নাবলী, কর্পূরমঞ্জরী প্রভৃতি।

মূল

(ট) প্রায়েণ ণ্যন্তকঃ সাধিগমেঃ স্থানে প্রযুজ্যতে॥

---

নায়িকানায়কঃ। অন্যথৈকশেষপ্রসঙ্গাৎ। প্রকরণাদিষিত্যাদিপদেন ভাণাদিপরিগ্রহঃ। এতৎ প্রায়িকং তেন সৌগন্ধিকাহরণাদিসংজ্ঞাপি॥

(ট) প্রায়েণেতি। 'এতেন সুহং চিট্ঠউ অজ্জউত্তো। অহং গমিস্সম্'

যথা শাকুন্তলে—ঋষী—'গচ্ছাবঃ' ইত্যর্থে সাধয়াবস্তাবৎ।

**অনুবাদ**

( গমনার্থক ) গম্ ধাতুর স্থানে প্রায়ই ( নাটকে ) ণিজন্ত 'সাধ' ধাতুর প্রয়োগ হয়।

যেমন,—শকুন্তলা নাটকে—ঋষিদ্বয়—'গচ্ছাবঃ'—এই অর্থে সাধয়াবস্তাবৎ—( ব্যবহার করিয়াছেন )।

**মূল**

রাজা স্বামীতি দেবেতি ভৃত্যৈর্ভট্টেতি চাধমৈঃ ॥ ১৪৪
রাজর্ষিভির্বয়স্যেতি তথা বিদূষকেণ চ।
রাজন্নিত্যৃষিভির্বাচ্যঃ সোঽপত্যপ্রত্যয়েন চ ॥ ১৪৫
স্বেচ্ছয়া নামভির্বিপ্রৈর্বিপ্র আর্যেতি চেতরৈঃ।
বয়স্যেত্যথবা নাম্না বাচ্যো রাজ্ঞা বিদূষকঃ ॥ ১৪৬
বাচ্যৌ নটীসূত্রধারাবার্য্যনাম্না পরস্পরম্।
সূত্রধারং বদেদ্ভাব ইতি বৈ পারিপার্শ্বিকঃ। ১৪৭
সূত্রধারো মারীষেতি হণ্ডে ইত্যধমৈঃ সমাঃ।
বয়স্যেত্যুত্তমৈর্হংহো মধ্যৈরার্য্যেতি চাগ্রজঃ ॥ ১৪৮

ইত্যুত্থায় গচ্ছতি ইতি রত্নাবল্যাং গমেঃ প্রয়োগোঽপি। রাজা বাচ্যঃ ইত্যন্বয়ঃ। স রাজা, অপত্যপ্রত্যয়েন চ, অপত্যপ্রত্যয়ান্তপদেন চেত্যর্থঃ। যথা—দাশরথে, পৌরব, পাণ্ডব ইত্যাদি। এতচ্চ পুত্রাদিসম্বন্ধিপদোপলক্ষণম্। তেন রঘুনন্দন ইত্যাদিনাপি। স্বেচ্ছয়েতি। অপত্যপ্রত্যয়েন নামভির্বা বিপ্রৈর্বিপ্রো বাচ্যঃ। ইতরৈঃ ক্ষত্রিয়াদিভিরার্যেতি বিপ্রো বাচ্য ইত্যর্থঃ। তেনানর্ঘরাঘবাদৌ বিশ্বামিত্রেতি কৌশিকেতি কুশিকনন্দনেত্যাদিনা শতানন্দেন বিশ্বামিত্র উক্তঃ। আর্য্যনাম্না আর্য্যশব্দেন নাট্যযোগ্যত্বাদার্য্যশব্দেনাহ্বানম্। তং পারিপার্শ্বিকম্। সমা আত্মতুল্যাঃ, উত্তমৈঃ সমা বয়স্যেতি বাচ্যাঃ। মধ্যমৈর্হংহো ইতি সমা বাচ্যাঃ। সর্বৈরার্য্যেহত্যগ্রজো বাচ্যঃ, ইতরো যুবা বালশ্চ। গোত্রেণ অপত্যপ্রত্যয়ান্তেন। অয়মমাত্যঃ। প্রশান্তো বীতরাগঃ। পূজ্যো জনঃ শিষ্যাদ্যৈঃ স্বগৃহীতাভিধো বিনিগদ্যতে ইত্যন্বয়ঃ। স্বগৃহীতা স্বেচ্ছয়া প্রযুক্তা অভিধা পূজ্যত্বপ্রকাশকনাম

ভগবন্নিতি বক্তব্যাঃ সর্বৈর্দেবর্ষিলিঙ্গিনঃ।
বদেদ্রাজ্ঞীং চ চেটীং চ ভবতীতি বিদূষকঃ॥ ১৪৯
আয়ুষ্মন্ রথিনং সূতো বৃদ্ধং তাতেতি চেতরঃ।
বৎসপুত্রকতাতেতি নাম্না গোত্রেণ বা সুতঃ॥ ১৫০
শিষ্যোঽনুজশ্চ বক্তব্যোঽমাত্য আর্যেতি চাধমৈঃ।
বিপ্রৈরয়মমাত্যেতি সচিবেতি চ ভণ্যতে॥ ১৫১
সাধো! ইতি তপস্বী চ প্রশান্তশ্চোচ্যতে বুধৈঃ।
স্বগৃহীতাভিধঃ পূজ্যঃ শিষ্যাদ্যৈর্বিনিগদ্যতে॥ ১৫২
উপাধ্যায়েতি চাচার্য্যো মহারাজেতি ভূপতিঃ।
স্বামীতি যুবরাজস্তু কুমারো ভর্তৃদারকঃ॥ ১৫৩
ভদ্রসৌম্যমুখেত্যেবমধমৈস্তু কুমারকঃ।
বাচ্যা প্রকৃতিভী রাজ্ঞঃ কুমারী ভর্তৃদারিকা॥ ১৫৪
পতির্যথা তথা বাচ্যা জ্যেষ্ঠমধ্যাধমৈঃ স্ত্রিয়ঃ।
হলেতি সদৃশী প্রেষ্যা হঞ্জে বেশ্যাজ্জুকা তথা॥ ১৫৫
কুট্টিন্যম্বেত্যনুগতৈঃ পূজ্যা চ জরতী জনৈঃ।
আমন্ত্রণৈশ্চ পাষণ্ডা বাচ্যাঃ স্বসময়াগতৈঃ॥ ১৫৬
শকা-(শক্যা)-দয়শ্চ সংভাষ্যা ভদ্রদত্তাদিনামভিঃ।
যস্য যৎকর্ম শিল্পং বা বিদ্যা বা জাতিরেব বা॥
তেনৈব নাম্না বাচ্যোঽসৌ জ্ঞেয়াশ্চান্যে যথোচিতম্॥ ১৫৭

---

ভগবন্নিতি মহাভাগেত্যাদি বা যস্য সঃ। মহারাজেতি। স্বামী বা ভূপতির্বিনিগদ্যতে ইত্যন্বয়ঃ। যুবরাজঃ কুমারো ভর্তৃদারকো বা বাচ্যঃ, কুমারকো যুবরাজঃ। পতির্যথেতি। উত্তমেনোত্তমা স্ত্রী বয়স্যেতি, মধ্যেন মধ্যমা হংহো ইতি, অধমেনাধমা হণ্ডে ইতি বাচ্যেত্যর্থঃ। সদৃশী আত্মতুল্যা। কুট্টিনী তথা অজ্জুকা বাচ্যা। অনুগতৈঃ সেবকৈঃ পূজ্যা অম্বেতি বাচ্যা। জরতী বৃদ্ধা জনৈরম্বেতি বাচ্যা। আমন্ত্রণৈঃ সম্বোধনপদৈঃ। স্বসময়াগতৈঃ, স্বসঙ্কেতপ্রাপ্তৈঃ কাপালিকেত্যাদিভিঃ। শকাদয়োঽন্তঃপুরসহায়াশ্চ প্রাগুক্তাঃ। কর্ম্ম মালাকরণাদি। শিল্পং কলাদিকর্ম্ম। বিদ্যা মীমাংসাদিঃ। জাতির্ব্রাহ্মণত্বাদিঃ। তেনৈব তৎকার্য্যাদিপ্রকাশকেন

## অনুবাদ

( অমাত্য প্রভৃতি ) ভৃত্যগণ রাজাকে 'স্বামী বা দেব'—শব্দে এবং অধম পাত্রগণ 'ভট্ট' শব্দে সম্বোধন করিবেন ; রাজর্ষিগণ তথা বিদূষক 'বয়স্য' বলিয়া সম্বোধন করিবেন ; ঋষিগণ রাজাকে 'রাজন্' বা অপত্য-প্রত্যয় যুক্ত শব্দে সম্বোধন করিবেন। ব্রাহ্মণগণ ব্রাহ্মণকে ইচ্ছানুযায়ী অপত্যপ্রত্যয়যুক্ত শব্দে বা নিজ বিশেষ নামে এবং অপর সকলে ব্রাহ্মণকে 'আর্য' শব্দে সম্বোধন করিবেন। রাজা বিদূষককে 'বয়স্য' বলিয়া বা নিজ নামে সম্বোধন করিবেন। নটী ও সূত্রধার পরস্পরকে 'আর্য' নামে সম্বোধন করিবেন। পারিপার্শ্বিক সূত্রধারকে 'ভাব' শব্দে সম্বোধন করিবেন; সূত্রধার পারিপার্শ্বিককে 'মারিষ' বলিবেন এবং অধম ব্যক্তিগণ পরস্পরকে আহ্বান করিবেন 'হণ্ডে' শব্দে : উত্তম ব্যক্তিগণ পরস্পরকে 'বয়স্য', মধ্যম ব্যক্তিগণ 'হংহো' এবং কনিষ্ঠগণ অগ্রজকে 'আর্য' শব্দে সম্বোধন করিবেন। সমস্ত দেবতা, ঋষি ও দণ্ড-কমণ্ডলুধারীকে 'ভগবন্' শব্দে সম্বোধন করিতে হইবে।

বিদূষক রাজ্ঞী ও চেটীকে 'ভবতি' বলিয়া সম্বোধন করিবেন। সূত রথীকে বলিবেন—'আয়ুষ্মন্' ; অন্য ব্যক্তিগণ বৃদ্ধকে 'তাত' বলিয়া সম্বোধন করিবেন। পুত্র, শিষ্য ও কনিষ্ঠ ভ্রাতাকে—বৎস, পুত্রক, তাত, নিজ নাম বা গোত্রসূচক শব্দ দ্বারা আহ্বান করিবেন। অধম পাত্রগণ—অমাত্যকে 'আর্য' বলিয়া এবং ব্রাহ্মণগণ ইহাকে 'অমাত্য' বা 'সচিব' শব্দে আহ্বান করিবেন।

তপস্বী ও প্রশান্তচিত্ত (ব্রহ্মবিদ্) ব্যক্তিকে জ্ঞানিগণ 'সাধো' শব্দে সম্বোধন করিবেন। শিষ্য প্রভৃতি ব্যক্তিবর্গ পূজ্য ব্যক্তিগণকে 'সুগৃহীতাভিধ' শব্দে সম্বোধন করিবেন। আচার্যকে 'উপাধ্যায়' এবং ভূপতিকে 'মহারাজ' অথবা 'স্বামিন্' এবং যুবরাজকে 'কুমার বা ভর্তৃদারক' শব্দে সম্বোধন করিতে হইবে। অধম পাত্রগণ কুমারকে 'ভদ্র বা সৌম্যমুখ'

---

মালাকারাদিপদেন। অসৌ মালাকারাদিঃ। জ্ঞেয়াশ্চেতি। অন্যে মিত্রাদয়ো মিত্রাদিপদেন বাচ্যা ইত্যর্থঃ॥

শব্দে সম্বোধন করিবে। প্রজাবর্গ রাজকুমারীকে 'ভর্ত্তৃদারিকা' বলিবেন।

উত্তম, মধ্যম ও অধম ব্যক্তিগণ পতিকে যেমনভাবে সম্বোধন করেন, তেমনি তাঁহাদের পত্নীদিগকেও সম্বোধন করিবেন।

আত্মতুল্য সেবিকাকে 'হলা', বেশ্যাকে 'হঞ্জে' এবং কুট্টিনীকে 'অজ্জুকা' বলিয়া সম্বোধন করিবে; পূজনীয়া বৃদ্ধা স্ত্রীলোককে অনুগত ব্যক্তিগণ 'অম্ব' বলিয়া সম্বোধন করিবে। [এই অংশের অনুবাদ এইরূপও হইতে প্যারে— "আত্মতুল্য স্ত্রীলোকগণ পরস্পরকে 'হলা', দাসীগণকে 'হঞ্জে', বেশ্যাকে ও কুট্টিনীকে 'অজ্জুকা' বলিয়া সম্বোধন করিবে। অনুগতজন কুট্টিনীকে 'অম্ব' বলিয়া সম্বোধন করিবে। পূজনীয়া বৃদ্ধাকেও 'অম্ব' বলিয়া সম্বোধন করিবে।]

পাষণ্ডগণকে (কাপালিকদিগকে) নিজ নিজ ক্রিয়ানুসারে 'কাপালিক' প্রভৃতি শব্দে সম্বোধন করিবে। শক প্রভৃতিকে 'ভদ্রদত্ত' প্রভৃতি নামে সম্বোধন করিবে। যাহার যে কার্য্য, শিল্প, বিদ্যা, বা জাতি, তাহাকে তদনুসারে সম্বোধন করিবে। অন্যান্য ক্ষেত্রেও যথোপযুক্তভাবে সম্বোধন করিবে।

## মূল

অথ ভাষাবিভাগঃ—

(ঠ) পুরুষানামনীচানাং সংস্কৃতং স্যাৎ কৃতাত্মনাম্ ॥ ১৫৮
শৌরসেনী প্রযুক্তব্যা তাদৃশীনাং চ যোষিতাম্।
আসামেব তু গাথাসু মহারাষ্ট্রীং প্রযোজয়েৎ ॥ ১৫৯
অত্রোক্তা মাগধী ভাষা রাজান্তঃপুরচারিণাম্।
চেটানাং রাজপুত্রানাং শ্রেষ্ঠানাং চার্দ্ধমাগধী ॥ ১৬০

(ঠ) অনীচানামুত্তমমধ্যমানাম্। কৃতাত্মনাং পণ্ডিতানাঞ্চেত্যর্থঃ। তাদৃশীনামনীচানাং, গাথাসু শ্লোকেষু। অত্র নাটকাদৌ। রাজান্তঃপুরচারিণাং বামনাদীনাম্। চেটানাং ভৃত্যানাম্। প্রাচ্যা গৌড়ীয়াঃ। ধূর্ত্তানামক্ষদেবিনাম্। দাক্ষিণাত্যা বৈদর্ভী। পিশাচবাক্ চেটানামপীত্যন্বয়ঃ। অনীচানামুৎকৃষ্টচেটীনাঞ্চ শৌরসেনী। গ্রহবিচারিণী দেবজ্ঞাঃ। সৈব শৌরসেনী এব। প্রাকৃতং

প্রাচ্যাং বিদূষকাদীনাং, ধূর্ত্তানাং স্যাদবন্তিজা।
যোধনাগরিকাদীনাং দাক্ষিণাত্যা হি দীব্যতাম্ ॥ ১৬১
শবরাণাং শকাদীনাং শাবরীং সংপ্রযোজয়েৎ।
বাহ্লীকভাষোদীচ্যানাং দ্রাবিড়ী দ্রাবিড়াদিষু ॥ ১৬২
আভীরেষু তথাভীরী চাণ্ডালী পুক্কসাদিষু।
আভীরী শাবরী চাপি কাষ্ঠপাত্রোপজীবিষু ॥ ১৬৩
তথৈবাঙ্গারকারাদৌ পৈশাচী স্যাৎ পিশাচবাক্।
চেটীনামপ্যনীচানামপি স্যাৎ শৌরসেনিকা ॥ ১৬৪
বালানাং ষণ্ডকানাঞ্চ নীচগ্রহবিচারিণাম্।
উন্মত্তানামাতুরাণাং সৈব স্যাৎ সংস্কৃতং ক্বচিৎ ॥ ১৬৫
ঐশ্বর্য্যেন প্রমত্তস্য দারিদ্র্যোপদ্রুতস্য চ।
ভিক্ষুবল্কধরাদীনাং প্রাকৃতং সংপ্রযোজয়েৎ ॥ ১৬৬
সংস্কৃতং সংপ্রযোক্তব্যং লিঙ্গিনীষূত্তমাসু চ।
দেবীমন্ত্রিসুতাবেশ্যাস্বপি কৈশ্চিত্তথোদিতম্ ॥ ১৬৭
যদ্দেশ্যং নীচপাত্রন্তু তদ্দেশ্যং তস্য ভাষিতম্।
কার্য্যতশ্চোত্তমাদীনাং কার্য্যো ভাষাবিপর্য্যয়ঃ ॥ ১৬৮
যোষিৎসখীবালবেশ্যাকিত বাপ্সরসাং তথা।
বৈদগ্ধ্যার্থং প্রদাতব্যং সংস্কৃতং চান্তরান্তরা ॥ ১৬৯

এষামুদাহরণান্যাকরেষু বোদ্ধব্যানি। ভাষালক্ষণানি মম তাতপাদানাং ভাষার্ণবে।

## অনুবাদ

যাঁহারা নীচ নহেন, এমন শিক্ষিত পুরুষগণের ( অর্থাৎ শিক্ষিত উত্তম ও মধ্যম পুরুষপাত্রগণের ) ভাষা হইবে সংস্কৃত। এইরূপ স্ত্রীলোকের

---

শৌরসেন্যাদিদ্রাবিড়ীপর্য্যন্তানামন্যতমাং মহারাষ্ট্রীং বা। লিঙ্গিনীষু সন্ন্যাসাদিচিহ্নধারিণীষু। কার্য্যত ইতি। উত্তমস্য রাজান্তঃপুরচারিত্বে মাগধী, ন তু সংস্কৃতম্। এবমন্যত্রাপি। অতএবানর্ঘরাঘবাদৌ রাজপুত্রস্যাপি রামচন্দ্রাদেরুত্তমকার্য্যকারিত্বেন সংস্কৃতেনৈব ব্যবহারো বর্ণিতঃ, নত্বর্দ্ধমাগধ্যা। বৈদগ্ধ্যার্থং বৈদগ্ধ্যজ্ঞাপনার্থম্।

ভাষা হইবে শৌরসেনী ( প্রাকৃত ) ; গান বা শ্লোকে এইরূপ স্ত্রীলোকের ভাষা হইবে মহারাষ্ট্রী। রাজার অন্তঃপুরবাসিগণের ভাষা হইবে মাগধী। চেট, রাজপুত্র ও শ্রেষ্ঠিগণের ভাষা হইবে অর্ধমাগধী। বিদূষক প্রভৃতির ভাষা হইবে প্রাচ্য ( অর্থাৎ গৌড়ীয় ), ধূর্ত্তগণের ( জুয়াড়ী ) ভাষা হইবে অবন্তিজা ( অবন্তিকা ) ; ক্রীড়ারত যোদ্ধা ও নাগরিক প্রভৃতিগণের ভাষা হইবে দাক্ষিণাত্যা ( বৈদর্ভী ভাষা ), শক ও শবরগণের ক্ষেত্রে শাবরী ভাষার প্রয়োগ হইবে ; উত্তর-ভারতের ব্যক্তিগণের ভাষা হইবে বাহ্লীক এবং দ্রাবিড়গণের ভাষা হইবে দ্রাবিড়ী। গোপগণের ভাষা হইবে আভীরী এবং চণ্ডাল প্রভৃতিগণের ভাষা হইবে চাণ্ডালী। কাষ্ঠোপজীবী আভীরী ভাষা এবং পত্রোপজীবী শাবরী ভাষা ব্যবহার করিবে। অঙ্গারকার ( কামার ) প্রভৃতিও আভীরী বা শাবরী ভাষা ব্যবহার করিবে। পিশাচগণ পৈশাচী ভাষা প্রয়োগ করিবে। নীচ নহে, এমন চেটিগণের ভাষা হইবে শৌরসেনী, বালক, নপুংসক, নীচ গ্রহাচার্য্য, উন্মত্ত ও আতুর ব্যক্তিগণের ভাষাও হইবে শৌরসেনী ; কিন্তু কখন কখনও ইহারা সংস্কৃতও ব্যবহার করিতে পারিবে। ধনমদে মত্ত, দারিদ্র্যক্লিষ্ট, ভিক্ষু ও সন্ন্যাসীর ভাষা হইবে প্রাকৃত। সন্ন্যাসিনীগণ ও উত্তম স্ত্রীলোকগণের ক্ষেত্রে সংস্কৃত ভাষার প্রয়োগ হইবে, কেহ কেহ বলেন—রাজ্ঞী, মন্ত্রিকন্যা এবং বেশ্যার ক্ষেত্রেও সংস্কৃত ভাষার ব্যবহার হইবে। নীচপাত্রগণের ভাষা নিজ নিজ দেশের উপযোগী হইবে। প্রয়োজন হইলে উত্তমপ্রকৃতির স্ত্রীলোকগণের ভাষার ব্যতিক্রম হইতে পারিবে। বৈচিত্র্য-সম্পাদনের জন্য স্ত্রীপাত্র, সখী, বালক, বেশ্যা, ধূর্ত্ত ও অপ্সরাগণের ক্ষেত্রে মাঝে মাঝে সংস্কৃত ভাষার প্রয়োগ হইবে।

আকর নাটকাবলীতে ইহাদের উদাহরণ খুঁজিয়া লইতে হইবে। আমার পিতৃদেবের ভাষার্ণবে ভাষালক্ষণসমূহ পাওয়া যাইবে।

---

অন্তরান্তরা তত্তদ্ভাষাণাং মধ্যে। এষাং ভাষাবিশেষাণাম্। আকরেষু নাটকাদিষু ভাষার্ণবে বোধ্যানীতি পূর্বেণান্বয়ঃ॥

### মূল

(ভ) ষট্‌ত্রিংশল্লক্ষণান্যত্র নাট্যালংকৃতয়স্তথা।
ত্রয়স্ত্রিংশৎ প্রযোজ্যানি বীথ্যঙ্গানি ত্রয়োদশ।
লাস্যাঙ্গানি দশ যথালাভং রসব্যপেক্ষয়া॥ ১৭০

যথালাভং প্রযোজ্যানীতি সম্বন্ধঃ। অত্রেতি নাটকে।

### অনুবাদ

রসের প্রয়োজন বিচার করিয়া নাটকে ছত্রিশ প্রকার লক্ষণ, তেত্রিশ প্রকার অলংকার, তের প্রকার বীথ্যঙ্গ এবং দশ প্রকার লাস্যাংগের যথাসম্ভব প্রয়োগ করিতে হইবে।

'যথাযোগ্যভাবে প্রয়োগ করিতে হইবে'—ইহাই হইতেছে সম্বন্ধ—'অত্র' অর্থ নাটকে।

### মূল

তত্র লক্ষণানি—

ভূষণাক্ষরসংঘাতৌ শোভোদাহরণং তথা।
হেতুসংশয়দৃষ্টান্তাস্তুল্যতর্কঃ পদোচ্চয়ঃ॥ ১৭১
নিদর্শনাভিপ্রায়ৌ চ প্রাপ্তির্বিচার এব চ।
দিষ্টোপদিষ্টে চ গুণাতিপাতাতিশয়ৌ তথা॥ ১৭২
বিশেষণনিরুক্তী চ সিদ্ধিভ্রংশ-বিপর্য্যয়ৌ।
দাক্ষিণ্যানুনয়ৌ মালার্থাপত্তির্গর্হণং তথা॥ ১৭৩
পৃচ্ছা প্রসিদ্ধিঃ সারূপ্যং সংক্ষেপো গুণকীর্ত্তনম্।
লেশো মনোরথোঽনুক্তসিদ্ধিঃ প্রিয়বচস্তথা॥ ১৭৪

---

(ভ) যথালাভং যথাযোগ্যম্। রসব্যপেক্ষয়া রসাকাঙ্ক্ষয়া, যস্মিন্ রসে যদাকাঙ্ক্ষিতং যোগ্যঞ্চ ভবতি তৎ তস্মিন্ বর্ণনীয়মিতি ভাবঃ। গুণৈর্মাধুর্য্যৌজঃপ্রসাদৈঃ, সালঙ্কারৈঃ যমকোপমাদ্যলঙ্কারসহিতৈঃ যোগঃ পরস্পরমেলকঃ। আক্ষিপন্তি নিন্দন্তি, কোষো বীজকোষো ভাণ্ডাগারশ্চ, দণ্ডো নালং চতুর্থোপায়শ্চ। অত্রার-বিন্দানামচেতনতয়া নিন্দা ন সম্ভবতীতি উপমা কল্প্যতে ইতি নিদর্শনা। এবঞ্চ নিদর্শনার্থান্তরন্যাসশ্লেষালঙ্কারসহিতাভ্যাং মাধুর্য্যপ্রসাদাভ্যাং যোগঃ। চিত্রো বিদগ্ধ-

### অনুবাদ

তন্মধ্যে লক্ষণসমূহ হইতেছে—

ভূষণ, অক্ষরসংঘাত, শোভা, উদাহরণ, হেতু, সংশয়, দৃষ্টান্ত, তুল্যতর্ক, পদোচ্চয়, নিদর্শন, অভিপ্রায়, প্রাপ্তি, বিচার, দিষ্ট, উপদিষ্ট, গুণাতিপাত, অতিশয়, বিশেষণ, নিরুক্তি, সিদ্ধি, ভ্রংশ, বিপর্য্যয়, দাক্ষিণ্য, অনুনয়, মালা, অর্থাপত্তি, গর্হণ, পৃচ্ছা, প্রসিদ্ধি, সারূপ্য, সংক্ষেপ, গুণকীর্ত্তন, লেশ, মনোরথ, অনুক্তসিদ্ধি ও প্রিয়বচ।

### মূল

তত্র—

লক্ষণানি গুণৈঃ সালংকারৈর্যোগস্তু ভূষণম্ ॥ ১৭৫

যথা—

আক্ষিপন্ত্যরবিন্দানি মুগ্ধে ! তব মুখশ্রিয়ম্।
কোষদণ্ডসমগ্রাণাং কিমেষামস্তি দুষ্করম্ ॥

### অনুবাদ

অলংকারসমূহের সহিত গুণাবলীর সংযোগকে ভূষণ বলা হয়। যথা—

হে মুগ্ধে ! পথসমূহ তোমার মুখশোভাকে নিন্দা করিতেছে। কোষ ( বীজকোষ ) ও দণ্ডে ( মৃণাল ) পরিপূর্ণ ইহার পক্ষে কি দুষ্কর হইতে পারে।

### মূল

বর্ণনাক্ষরসংঘাতশ্চিত্রার্থৈরক্ষরৈর্মিতৈঃ ॥

যথা, শাকুন্তলে—'রাজা—কচ্চিৎ সখীং বো নাতিবাধতে শরীর-সংতাপঃ।' প্রিয়ংবদা—'সম্পদং লধোসহো উঅসমং গমিস্সদি' [ সাম্প্রতং লব্ধৌষধমুপশমং গমিষ্যতি ]

মনোরমঃ অর্থো যেষাং তৈরক্ষরৈঃ পদৈঃ। বো যুষ্মাকং, সখীং শকুন্তলাম্, শরীরসন্তাপঃ স্মরজ্বালা। সম্পদমিতি, 'সাম্প্রতং লব্ধৌষধমুপশমং গমিষ্যতি' ইতি সংস্কৃতম্। সিদ্ধৈঃ সাধয়িতুমারব্ধৈঃ। শ্লিষ্টস্বরূপঃ চিত্রঃ অর্থো যস্যাঃ সা

### অনুবাদ

বিদগ্ধ এবং মনোরম অর্থযুক্ত পরিমিত অক্ষরের দ্বারা বিষয় বর্ণনাকে অক্ষরসংঘাত বলে।

যথা—শাকুন্তলে—'রাজা—শরীর তাপ তোমার সখীকে কষ্ট দেয় না তো ?' প্রিয়ংবদা—'উপস্থিত ঔষধ পাইয়া উপশম লাভ করিবে'।

### মূল

সিদ্ধৈরর্থৈঃ সমং যত্রাপ্রসিদ্ধোঽর্থঃ প্রকাশতে।
শ্লিষ্টশ্লক্ষ্ণচিত্রার্থা সা শোভেত্যভিধীয়তে ॥ ১৭৬

যথা—

সদ্বংশসম্ভবঃ শুদ্ধঃ কোটিদোঽপি গুণান্বিতঃ।
কামং ধনুরিব ক্রূরো বর্জনীয়ঃ সতাং প্রভুঃ ॥

### অনুবাদ

যেখানে সিদ্ধ অর্থের সহিত অপ্রসিদ্ধ অর্থও প্রকাশিত হয়, এবং শ্লেষযুক্ত বিচিত্র অর্থের যোগ থাকে সেখানে তাহাকে 'শোভা' বলা হয়।

যেমন—সদ্বংশজাত, শুদ্ধ, কোটি কোটি ধনদানকারী ও গুণান্বিত হইলেও প্রভু যদি ক্রূর প্রকৃতির হন, তাহা হইলে সৎব্যক্তিগণ তাহাকে ধনুরূপ কামের ন্যায় পরিত্যাগ করিবেন।

### মূল

(ঢ) যত্র তুল্যার্থযুক্তেন বাক্যেনাভিপ্রদর্শনাৎ।
সাধ্যতেঽভিমতশ্চার্থস্তদুদাহরণং মতম্ ॥ ১৭৭

যথা—

বর্ণনা, বংশঃ অন্ববায়ো বেণুশ্চ। কোটিঃ সংখ্যাবিশেষোঽগ্রঞ্চ, গুণঃ শৌর্য্যাদিঃ মৌর্ব্বী চ, ক্রূরঃ কুটিলঃ কঠিনশ্চ। অত্র সিদ্ধৈরন্বয়াদিভিঃ সমমেকদৈব প্রসিদ্ধো বেণ্যাদিরর্থো ভাব্যতে ॥

(ঢ) অভিপ্রদর্শনাৎ বক্তুরভিপ্রায়জ্ঞাপনাৎ, সাধ্যতে জ্ঞাপ্যতে, অভিমতো বোধয়িতুমিষ্টঃ। অনুম্রিয়স্বেতি। কান্তমরণেন দুঃখমনুভবন্ত্যা উক্তিরিয়ম্। বিনা

অনুযাত্যা জনাতীতং কান্তং সাধু ত্বয়া কৃতম্ ।
কা দিনশ্রীর্বিনার্কেন বা নিশা শশিনা বিনা ॥

অনুবাদ

যেখানে তুল্যার্থযুক্ত বাক্যের দ্বারা উদ্দিষ্ট অর্থের অভিপ্রায়বোধ করাইয়া অভিপ্রেত অর্থ সাধিত হয়, সেখানে 'উদাহরণ' নামক লক্ষণ হয়। যেমন—অসামান্য গুণশালী ( বা বনগমনোদ্যত ) স্বামীকে অনুগমন করিয়া তুমি ভাল কাজই করিয়াছ। সূর্য্য ব্যতীত দিনের শোভা কোথায়, চন্দ্র ব্যতীত রাত্রিই বা কোথায় ?

মূল

হেতুর্বাক্যং সমাসোক্তমিষ্টকৃদ্ধেতুদর্শনাৎ ॥ ১৭৮

যথা, বেণ্যাং ভীমং প্রতি—'চেটি এবং মএ ভণিদং ভানুমদি তুম্মাণং অমুক্কেসু কেসেসু কহং দেবীএ কেসা সংজমিঅন্তিত্তি। [ এবং ময়া ভণিতং ভানুমতি! যুষ্মাকমমুক্তেষু কেশেষু কথং দেব্যাঃ কেশাঃ সংযম্যন্তে— সংস্কৃতম্ ]

অনুবাদ

কারণ প্রদর্শনপূর্বক ইষ্টার্থসাধক যে সংক্ষিপ্ত বাক্য ব্যবহার করা হয়, তাহাকে 'হেতু' বলে। যেমন, বেণীসংহারে ভীমের প্রতি চেটী—'আমি এইরূপ বলিয়াছি—ভানুমতি! তোমার কেশ মুক্ত না থাকিলে দেবী ( দ্রৌপদী ) কি করিয়া কেশ-বন্ধন করিবেন ?

মূল

সংশয়োঽজ্ঞাততত্ত্বস্য বাক্যে স্যাদ্ যদনিশ্চয়ঃ ॥

যথা—যযাতিবিজয়ে—

---

দিনশ্রীরিব শশিনং বিনা নিশেব কান্তং বিনা যোষিদশোভৈবেতি প্রতীয়তে। সমাসেন সংক্ষেপেণ, উক্তমিষ্টবদভীষ্টার্থবোধকরম্। এবং ময়া ইতি। 'এবং ময়া ভণিতম্। ভানুমতি! যুষ্মাকং কেশেষু অমুক্তেষু কথমস্মাকং দেব্যাঃ কেশাঃ সংযম্যন্তে' ইতি সং। অত্র দ্রৌপদীকেশাসংযমনস্য হেতুর্ভানুমতীকেশামোক্ষণং তদ্দর্শনেন দুর্য্যোধনবধে সত্যেব দেব্যাঃ কেশবন্ধনং ভবিষ্যতীতি অভিমতার্থ-

ইয়ং স্বর্গাধিনাথস্য লক্ষ্মীঃ কিং যক্ষকন্যকা।
কিং চাস্য বিষয়স্যৈব দেবতা কিমু পার্বতী ॥

অনুবাদ

যিনি তত্ত্বসম্বন্ধে অজ্ঞ, তাঁহার বাক্যে যে অনিশ্চয়তা, তাহাকে সংশয় বলে।

যেমন—যযাতি-বিজয়ে—

ইনি কি স্বর্গপতির লক্ষ্মী, না যক্ষকন্যা, না এই দেশের অধিদেবতা, না পার্বতী?

মূল

দৃষ্টান্তো যস্তু পক্ষেঽর্থসাধনায় নিদর্শনম্ ॥ ১৭৯

যথা বেণ্যাম্,—সহদেবঃ—'আর্য! উচিতমেবৈতত্তস্যাঃ, যতো দুর্য্যোধনকলত্রং হি সা' ইত্যাদি।

অনুবাদ

বক্তব্যবিষয়ের অর্থবোধের নিমিত্ত যে হেতু প্রদর্শন করা হয় তাহাকে 'দৃষ্টান্ত' বলে।

যেমন—বেণীসংহারে—সহদেব—'আর্য! এই রমণীর পক্ষে ইহা উচিত হইয়াছে, যেহেতু সে দুর্যোধনের পত্নী।' ইত্যাদি।

মূল

তুল্যতর্কো যদর্থেন তর্কঃ প্রকৃতিগামিনা ॥*

যথা, তত্রৈব—

* 'প্রকৃতগামিনা'—ইতি পাঠান্তরম্। সেক্ষেত্রে অর্থ হইবে—আলোচ্য-বিষয়ের সহিত সংশ্লিষ্ট ব্যাপার হইতে যে তর্ক বা বিষয়ানুসন্ধান, তাহাকে তুল্যতর্ক বলে।

বোধঃ। অজ্ঞাততত্ত্বস্য অজ্ঞাতবিশেষস্য। যদিত্যব্যয়ং 'যঃ' ইত্যর্থে। বিষয়স্য দেশস্য। দৃষ্টান্ত ইতি। পক্ষেঽর্থস্য সাধ্যস্য সাধনায় জ্ঞাপনায়, নিদর্শনং হেতুদর্শনম্। তস্যাঃ ভানুমত্যাঃ। সা ভানুমতী। অর্থেন বস্তুনা তর্কো ভাবার্থসূচনম্, প্রকৃতিগামিনা প্রকৃতেন ন তু প্রকৃতিবিপর্য্যাসরূপেণ অদ্ভুতেন। প্রায়েণৈব

নায়ক। এখানে করুণ রস হইতেছে প্রধান ও ইহাতে বহু স্ত্রীলোকের বিলাপ থাকিবে। এই রূপকে প্রখ্যাত ইতিহাস-কাহিনীকে কবি স্বীয় বুদ্ধির দ্বারা বিস্তৃতভাবে দেখাইবেন। ইহাতে সন্ধি ও বৃত্তির অঙ্গসমূহ হইবে ভাণের মত এবং জয়পরাজয় বর্ণিত হইবে। যুদ্ধের বর্ণনা হইবে বাক্যের সাহায্যে এবং ইহাতে অনেক তিরস্কারবোধক বাক্য থাকিবে।

নাটকাদির অন্তর্গত অঙ্ক হইতে বিশিষ্ট বলিয়া কেহ কেহ ইহাকে উৎসৃষ্টিকাঙ্ক বলেন। কিন্তু অন্যে বলেন—বিলোমরূপা সৃষ্টিকে উল্লঙ্ঘন করে বলিয়া ইহা উৎসৃষ্টিকাঙ্ক। যেমন—শর্মিষ্ঠা-যযাতি।

### মূল

অথ বীথী—

(শ) বীথ্যামেকো ভবেদংকঃ কশ্চিদেকোঽত্র কল্প্যতে।
আকাশভাষিতৈরুক্তৈশ্চিত্রাং প্রত্যুক্তিমাশ্রিতঃ ॥ ২৫৪
সূচয়েদ্ ভূরি-শৃঙ্গারং কিঞ্চিদন্যান্ রসান্ প্রতি।
মুখনির্বহণে সন্ধী অর্থপ্রকৃতয়োঽখিলাঃ ॥ ২৫৪

কশ্চিদুত্তমো মধ্যমোঽধমো বা শৃঙ্গারবহুলত্বাচ্চাস্যাঃ কৌশিকী-বৃত্তি-বহুলত্বম্।

### অনুবাদ

অনন্তর—বীথী—

বীথী রূপকে একটি অংক থাকিবে এবং একটি নায়ক থাকিবে। ইহাতে আকাশভাষণের সাহায্যে বিচিত্র উক্তি প্রত্যুক্তি রচনা করিয়া প্রচুরভাবে শৃঙ্গার রসের এবং অল্প অল্প অন্য রসের সূচনা থাকিবে। ইহাতে মুখ ও নির্বহণ—এই দুইটি সন্ধি এবং সমস্ত অর্থ-প্রকৃতি থাকিবে।

'কশ্চিৎ' শব্দের অর্থ হইতেছে উত্তম বা মধ্যম বা অধম (যে কোন শ্রেণীর একজন)। শৃঙ্গারবহুল বলিয়া ইহা কৌশিকীবৃত্তিবহুল (হইবে)

---

ভাণে যথা মুখনির্বহণে সন্ধী, কৈশিকীভারত্যৌ বৃত্তী, দশলাস্যাঙ্গানি, তত্রাপীত্যর্থঃ অস্মিন্নঙ্কে, জয়পরাজয়ৌ বর্ণনীয়ৌ। ইমঞ্চ অঙ্কং॥

(শ) বীথীমাহ—বীথ্যামিতি। একোঽদ্বিতীয়ো নায়ক ইতি শেষঃ, কল্প্যতে

### মূল

অস্যাস্ত্রয়োদশাঙ্গানি নির্দ্দিশন্তি-মনীষিণঃ।
উদ্‌ঘাত্য-(ত)-কাবলগিতে প্রপঞ্চস্ত্রিগতং ছলম্॥ ২৫৫
বাক্কেল্যধিবলে গণ্ডমবস্যন্দিতনালিকে
অসৎ-প্রলাপব্যাহার মৃদ-( মার্দ )-বাণি চ তানি তু॥ ২৫৬

তত্রোদ্‌ঘাত্য-(ত)-কাবলগিতে প্রস্তাবনাপ্রস্তাবে সোদাহরণং লক্ষিতে।

### অনুবাদ

পণ্ডিতগণ বলেন—এই বীথীর অঙ্গ হইতেছে তেরটি—উদ্‌ঘাত্য-(ত)-ক, অবলগিত, প্রপঞ্চ, ত্রিগত, ছল, বাক্‌কেলি, অধিবল, গণ্ড, অবস্যন্দিত, নালিকা, অসৎপ্রলাপ, ব্যাহার ও মৃদব (মার্দ্দব)। তন্মধ্যে উদ্‌ঘাত্যক-(ত)-ক ও অবলগিতের বিষয় প্রস্তাবনায় আলোচিত হইয়াছে।

### মূল

মিথো বাক্যমসদ্‌ভূতং প্রপঞ্চো হাস্যকৃন্মতঃ॥

যথা, বিক্রমোর্বশ্যাম্—বলভীস্থবিদূষক-চেটয়োরন্যোন্যবচনম্।

### অনুবাদ

পরস্পর দুইজনের মধ্যে মিথ্যা হাস্যকর কথোপকথনকে 'প্রপঞ্চ' বলে। যথা—বিক্রমোর্বশীতে—চিলে-কোঠায় বিদূষক ও চেটের মধ্যে পরস্পর কথোপকথন।

### মূল

(ষ) ত্রিগতং স্যাদনেকার্থযোজনং শ্রুতি-সাম্যতঃ॥ ২৫৭

যথা, তত্রৈব, রাজা—

কল্পয়িত্বা বর্ণ্যতে, অর্থপ্রকৃতয়ো বীজাদয়ো পঞ্চ। অস্যাঃ বীথ্যাঃ। প্রপঞ্চমাহ—মিথ ইতি। পরস্পরমিত্যর্থঃ। অসদ্ভূতং মিথ্যাস্বরূপম্। বলভী গৃহাবস্থিত-কাষ্ঠবিশেষঃ॥

(ষ) ত্রিগতমাহ—ত্রিগতমিতি। সর্বক্ষিতিভৃতাং নাথেতি প্রশ্নপক্ষে পর্বতঃ, উত্তরপক্ষে রাজা সম্বোধ্যঃ, রাজাত্র পুরূরবা। 'রামা উর্বশী ময়া বিরহিতা ত্বয়া

সর্ব্বক্ষিতিভৃতাং নাথ ! দৃষ্টা সর্ব্বাঙ্গসুন্দরী ।
রামা রম্যে বনান্তেঽস্মিন্ ময়া বিরহিতা ত্বয়া ।

( নেপথ্যে তত্রৈব প্রতিশব্দঃ ) রাজা—কথং দৃষ্টেত্যাহ। অত্র প্রশ্নবাক্যমেবোত্তরত্বেন যোজিতম্ । নটাদিত্রিতয়বিষয়মেবেদমিতি কশ্চিৎ ।

অনুবাদ

শ্রুতিসাম্যবশতঃ অনেক প্রকার অর্থের কল্পনা হইলে—'ত্রিগত' হইবে। যেমন—সেইখানেই রাজা—

হে পর্ব্বতাধীশ ! এই রমণীয় বনপ্রান্তে আমার বিরহে ব্যাকুল কোন সর্ব্বাঙ্গসুন্দরী রমণীকে কি দেখিয়াছ ! ( নেপথ্যে সেইখানেই প্রতিশব্দ হইল ) রাজা—কি ! 'দেখিয়াছি'—ইহা বলিল ? এইখানে প্রশ্নবাক্যই উত্তরবাক্যরূপে প্রযুক্ত হইল । কেহ কেহ বলেন—নটাদি (নট, নটী, প্রতিনট ) তিনটি বিষয়ে প্রযুক্ত বলিয়া ইহাকে 'ত্রিগত বলা হয় ।

মূল

প্রিয়াভৈরপ্রিয়ৈর্বাক্যৈর্বিলোভ্যচ্ছলনাচ্ছলম্ ॥

যথা বেণ্যাম্—ভীমার্জ্জুনৌ—

কর্ত্তা দ্যূতচ্ছলানাং, জতুময়শরণোদ্দীপনঃ, সোঽভিমানী
রাজা দুঃশাসনাদেগু রুরনুজশতস্যাঙ্গরাজস্য মিত্রম্ ।
কৃষ্ণাকেশোত্তরীয়ব্যপনয়নপটুঃ পাণ্ডবাঃ যস্য দাসাঃ
ক্বাঽস্তে দুর্য্যোধনোঽসৌ কথয়তঃ, ন রুষা, দ্রষ্টুমভ্যাগতৌ স্বঃ ॥

অনুবাদ

প্রিয়তুল্য অথচ অপ্রিয় বাক্যের দ্বারা প্রলুব্ধ করিয়া ছলনা করাকে 'ছল' বলে। যেমন, বেণীসংহারে ভীম ও অর্জ্জুন ( বলিলেন ) —পাণ্ডবগণ যাহার দাস—যে দ্যূতক্রীড়ার কর্ত্তা, জতুগৃহদহনের হেতু, দুঃশাসনাদি শত অনুজের গুরু, অঙ্গরাজের মিত্র, কৃষ্ণার কেশ ও

---

দৃষ্টে'তি প্রশ্নঃ। 'ত্বয়া বিরহিতা ময়া দৃষ্টে'ত্যুত্তরম্। ত্রিগতপদ ব্যুৎপত্তিমাহ—নটাদীতি। আদিনা নটীপ্রতিনটয়োর্গ্রহণম্, ইদং ত্রিগতম্। ছলমাহ—প্রিয়াভৈরিতি। প্রিয়তুল্যৈরিত্যর্থঃ, ছলনা বঞ্চনা। জতুময়শরণোদ্দীপনঃ জতুময়-

বস্ত্র আকর্ষণে দক্ষ সেই গর্ব্বিত রাজা দুর্য্যোধন কোথায় আছে বল। ক্রুদ্ধ হইয়া আমরা তাহাকে দেখিতে আসি নাই।

### মূল

অন্যে ত্বাহুশ্ছলং কিঞ্চিৎ কার্য্যমুদ্দিশ্য কস্যচিৎ ॥ ২৫৮
উদীর্য্যতে যদ্বচনং বঞ্চনাহাস্যরোষকৃৎ।

(স) বাক্‌কেলির্হাস্যসম্বন্ধো দ্বিত্রিপ্রত্যুক্তিতো ভবেৎ ॥ ২৫৯

দ্বিত্রীত্যুপলক্ষণম্। যথা—

ভিক্ষো! মাংসনিষেবণং প্রকুরুষে? কিং তেন মদ্যং বিনা,
মদ্যং চাপি তব প্রিয়ং? প্রিয়মহো! বারাঙ্গনাভিঃ সহ।
বেশ্যাপ্যর্থরুচিঃ কুতস্তব ধনং? দ্যূতেন চৌর্যেণ বা
চৌর্য্যদ্যূতপরিগ্রহোঽপি ভবতো, নষ্টস্য কান্যা গতিঃ ॥

কেচিৎ—'প্রক্রান্তবাক্যস্য সাকাঙ্ক্ষস্যৈব নিবৃত্তির্বাক্‌কেলিঃ—ইত্যাহুঃ। অন্যে—'অনেকস্য প্রশ্নস্যৈকমুত্তরম্'।

### অনুবাদ

কিন্তু অপরে বলেন—কোন কার্য্যকে উদ্দেশ্য করিয়া, বঞ্চনাকারী ও হাস্যরোষযুক্ত যে বাক্য বলা হয়, তাহাকে 'ছল' বলে।

দুই বা তিন প্রত্যুক্তি হইতে উদ্ভূত হাস্য সম্বন্ধকে বাক্‌কেলি বলে। 'দুই-তিন'—এটি উপলক্ষণ। যেমন—

হে ভিক্ষো! তুমি কি মাংস খাও? মদ্য ব্যতীত মাংস কি হইবে? মদ্যও তোমার প্রিয়? প্রিয়—তবে বারাঙ্গনাগণের সহিত; বেশ্যা তো ধনে অভিলাষিণী! তোমার ধন কোথায়? দ্যূতক্রীড়া দ্বারা বা চৌর্য্যের দ্বারা (ধন আসিবে)। তুমি চৌর্য্য ও দ্যূতক্রীড়াও অবলম্বন কর! নষ্টের আর কি গতি আছে?

---

গৃহদাহকঃ, অঙ্গরাজস্য কর্ণস্য কৃষ্ণা দ্রৌপদী, তস্যাঃ কেশোত্তরীয়য়োরাকর্ষণে পটুঃ, স্বো ভবাবঃ 'আবা'মিতি শেষঃ ॥

(স) বাক্কেলিমাহ—বাক্কেলিরিতি। দ্বে বা ত্রিস্রো বা প্রত্যুক্তয়স্তাভ্যঃ। সমাসপ্রত্যয়ানামনিত্যত্বাদত্র ডপ্রত্যয়াভাবঃ। অনেকবাক্যস্যৈকমুত্তরমিতি বাক্কেলি-

কেহ কেহ বলেন—আরব্ধ বাক্যের ( সমাপিকা ক্রিয়াযুক্ত ) সাকাঙ্ক্ষ বাক্যের ন্যায় নিবৃত্তি হয় বলিয়া ইহাকে 'বাক্‌কেলি' বলে।

অন্যে বলেন—অনেক প্রশ্নের এক উত্তর হয় বলিয়া ইহাকে 'বাক্‌কেলি' বলে।

**মূল**

অন্যোন্যবাক্যাধিক্যোক্তিঃ স্পর্দ্ধয়াধিবলং মতম্।

যথা, মম প্রভাবত্যাম্—বজ্রনাভঃ—

অস্য বক্ষঃ ক্ষণেনৈব নির্মথ্য গদয়ানয়া।
লীলয়োন্মূলয়াম্যেষ ভুবনদ্বয়মদ্য বঃ।

প্রদ্যুম্নঃ—অরে রে অসুরাপসদ ! অলমমুনা বহুপ্রলাপেন।

মম খলু—

অদ্যপ্রচণ্ডভুজদণ্ডসমর্পিতোরুকোদণ্ডনির্গলিতকাণ্ডসমূহপাতৈঃ॥
আস্তাং সমস্তদিতিজক্ষতজোক্ষিতেয়ং ক্ষৌণিঃ ক্ষণেন পিশিতাশনলোভনীয়া।

**অনুবাদ**

স্পর্দ্ধাসহকারে পরস্পরের আতিশয্যপূর্ণবাক্য ব্যবহারকে 'অধিবল' বলে। যেমন, আমার প্রভাবতী নাটকে—বজ্রনাভ—

একদণ্ডে এই গদার আঘাতে ইহার বক্ষ বিদীর্ণ করিয়া অবলীলাক্রমে তোমাদের ভুবনদ্বয়কে ধ্বংস করিব।

প্রদ্যুম্ন—ওরে অসুরাধম ! অনেক প্রলাপবাক্য বলিয়াছ ! আমার—

প্রচণ্ড ভুজদণ্ডে ধৃত বিশাল ধনু হইতে নির্গত শরসমূহের আঘাতে সমস্ত দৈত্যগণের ক্ষতজাত শোণিতে এই পৃথিবী সিক্ত হইয়া মাংস-ভোজী প্রাণিগণের লোভনীয় হইয়া উঠুক।

**মূল**

(হ) গণ্ডং প্রস্তুতসংবন্ধি ভিন্নার্থং সত্বরং বচঃ॥ ২৬০

---

রিত্যাহরিত্যন্বয়ঃ। অধিবলমাহ—অন্যোন্যেতি। বাক্যাধিক্যেন বাক্যাতিশয়েনোক্তিঃ, অস্য প্রদ্যুম্নস্য, বো দেবানাম্॥

(হ) গণ্ডমাহ—গণ্ডমিতি। প্রস্তুতসম্বন্ধি প্রস্তুতার্থসম্বন্ধম্। পর্য্যাণ্ডং

যথা বেণ্যাম্, রাজা—

অধ্যাসিতুং তব চিরাজ্জঘনস্থলস্য
পর্য্যাপ্তমেব করভোরু ! মমোরুযুগ্মম্ ।

অনন্তরম্—( প্রবিশ্য ) কঞ্চুকী—দেব ! ভগ্নং ভগ্নমিত্যাদি ।

অত্র রথকেতনভঙ্গার্থং বচনমূরুভঙ্গার্থে সম্বন্ধে সম্বদ্ধম্ ।

**অনুবাদ**

বর্ণনীয় বিষয়ের সহিত সম্বন্ধযুক্ত অথচ ভিন্নার্থবোধক দ্রুত বাক্য হইতেছে গণ্ড । যেমন—

বেণীসংহারে রাজা—হে করভোরু ! আমার উরুযুগল তোমার জঘনদেশে চিরকালের জন্য অবস্থানের পক্ষে পর্য্যাপ্ত ।

অতঃপর ( প্রবেশ করিয়া ) কঞ্চুকী—দেব ! ভগ্ন, ভগ্ন ইত্যাদি ।

এখানে রথের পতাকাভঙ্গসূচক অর্থ, উরুভঙ্গ-সূচক ( প্রস্তুত ) অর্থের সহিত সম্বন্ধযুক্ত হইয়াছে ।

**মূল**

ব্যাখ্যানং স্বরসোক্তস্যান্যথাবস্যন্দিতং ভবেৎ ॥

যথা, ছলিতরামে—সীতা—জাদ ! কল্লং ক্খু অওজ্ঝাএণ গন্তব্যম্, তহিং সো রাআ বিণএণ পণয়িদব্বো । লবঃ—অথ কিমাবাভ্যাং রাজোপজীবিভ্যাং ভবিতব্যম্ । সীতা—জাদ ! সো ক্খু তুম্হাণং পিদা ! লবঃ—কিমাবয়োঃ রঘুপতিঃ পিতা ! সীতা ( সাশংকম্ )—মা অণ্ণধা সঙ্কদ্ধম্, ন ক্খু তুম্হাণং সঅলাএ জ্জেব পুহবী এত্তি ! *

*[ জাত ! কল্যং খলু অযোধ্যায়াং গন্তব্যম্, তত্র স রাজা বিনয়েন প্রণয়িতব্যঃ ; জাত ! স খলু যুষ্মাকং পিতা : মা অন্যথা শঙ্কধ্বম্ । ন খলু যুষ্মাকং সকলায়া এব পৃথিব্যাঃ ।—ইতি সংস্কৃতম্ ]

সমর্থম্, সম্বন্ধে প্রস্তুতে । অবস্যন্দিতমাহ—ব্যাখ্যানমিতি । স্বরসোক্তস্য 'বাক্যস্যে'তি শেষঃ । জাদ ইতি । 'পুত্র ! কল্যং খলু উপাধ্যায়েন গন্তব্যম্, তত্র স রাজা বিনয়েন প্রণয়িতব্যঃ' ইতি সংস্কৃতম্ । 'পুত্র ! স খলু যুষ্মাকং পিতা' ইতি সংস্কৃতম্ । মা ইতি । 'মা অন্যথা শঙ্কধ্বম্, ন খলু যুষ্মাকং সকলায়া এব

## অনুবাদ

নিজের অভিপ্রায়বোধক উক্তির অন্যপ্রকার' ব্যাখ্যান হইতেছে—অবস্যন্দিত। যেমন ছলিতরামে—সীতা—বৎস! কাল অযোধ্যায় যাইবে। সেখানে রাজার প্রতি নম্র আচরণ করিবে। লব—তাহা হইলে আমরা দুইজনে কি রাজার আশ্রয়ে থাকিব? সীতা—বৎস! তিনি তোমাদের পিতা। লব—কি? রঘুপতি আমাদের দুইজনের পিতা? সীতা (আশংকা সহকারে) না—না—অন্য প্রকার ভাবিও না, তিনি কেবল তোমাদের দুইজনের নন, সমস্ত পৃথিবীর পিতা।

## মূল

(ক) প্রহেলিকৈব হাস্যেন যুক্তা ভবতি নালিকা ॥ ২৬১

সংবরণকার্য্যুত্তরং প্রহেলিকা। যথা রত্নাবল্যাম্—সুসংগতা—সহি, জস্স কিদে তুমং আঅদা সো ইদ জ্জেব চিঠ্ঠদি। সাগরিকা—কস্স কিদে অহং আঅদা। সুসংগতা—ণং কৃখু চিত্তফলঅস্স।*

অত্র ত্বং রাজ্ঞঃ কৃতে আগতেত্যর্থঃ সংবৃতঃ

## অনুবাদ

হাস্যযুক্ত প্রহেলিকা হইতেছে 'নালিকা'।

অভিপ্রেত অর্থগোপনকারী উত্তর হইতেছে—প্রহেলিকা। যেমন, রত্নাবলীতে—সুসংগতা—সখি! যাহার জন্য আসিয়াছ, সে এখানেই আছে। সাগরিকা—কাহার জন্য আসিয়াছি? সুসংগতা—এই চিত্রফলকের জন্য।

এখানে—তুমি রাজার জন্য আসিয়াছ—এই অর্থ হইয়াছে।

* যস্য কৃতে ত্বমাগতা স ইত এব তিষ্ঠতি। কস্য কৃতে অহমাগতা? ননু চিত্রফলকস্য।

---

পৃথিব্যাঃ' ইতি সং। অত্র সীতয়া যুবয়োর্জনকঃ শ্রীরামঃ ইত্যভিপ্রায়েণোক্তং বাক্যম্। 'পালকঃ' ইত্যন্যথা ব্যাখ্যাতম্ ॥

(ক) নালিকামাহ—প্রহেলিকৈবেতি। সহি ইতি। 'সখি! যস্য কৃতে ত্বমাগতা স গৃহ এব তিষ্ঠতি' ইতি সংস্কৃতম্। কস্স ইতি। 'কস্য কৃতে

মূল

অসৎপ্রলাপো যদ্‌বাক্যমসংবদ্ধং তথোত্তরম্ ।
অগৃহ্নতোঽপি মূর্খস্য পুরো যচ্চ হিতং বচঃ ॥ ২৬২

তত্রাদ্যং—যথা, মম প্রভাবত্যাম্—প্রদ্যুম্নঃ ( সহকারবল্লীমবলোক্য সানন্দম্ ) অহো ! কথমিহৈব—

অলিকুলমঞ্জুলকেশী পরিমলবহুলা রসাবহা তন্বী ।
কিসলয়পেশলপাণিঃ কোকিলকলভাষিণী প্রিয়তমা মে ॥

এবং অসংবদ্ধোত্তরেঽপি । তৃতীয়ং যথা, বেণ্যাম্—দুর্যোধনং প্রতি গান্ধারী-বাক্যম্ ।

অনুবাদ

যে বাক্য বা তাহার উত্তর অসংবদ্ধ এবং গ্রহণ না করিলেও মূর্খের সম্মুখে যে হিতবাক্য বলা হয়—তাহা হইতেছে—অসৎপ্রলাপ ।

তন্মধ্যে প্রথম প্রকারের উদাহরণ হইতেছে, যেমন, আমার প্রভাবতী নাটকে—প্রদ্যুম্ন—(আম্রলতা দেখিয়া আনন্দসহকারে )—অহো ! যাহার কেশরাশি ভ্রমরকুঞ্জের ন্যায় সুন্দর, যাহার দেহ সুগন্ধে পূর্ণ, যিনি রসিকা ও তন্বী, কিসলয়ের মত যাহার হাত দুইটি কোমল এবং যিনি কোকিলের মত মঞ্জুভাষিণী—আমার সেই প্রিয়তমা কি এইখানেই আছে !

এইরূপ অসংবদ্ধ উত্তরের ক্ষেত্রেও হইবে । তৃতীয় প্রকার—যথা—বেণীসংহারে দুর্যোধনের প্রতি গান্ধারীবাক্য ।

মূল

ব্যাহারো যৎপরস্যার্থে হাস্যক্ষোভকরং বচঃ ॥

যথা—মালবিকাগ্নিমিত্রে—(লাস্যপ্রয়োগাবসানে মালবিকা নির্গন্তুমিচ্ছতি) বিদূষকঃ—মা দাব উবদেসমুদ্ধা গমিস্‌সসি । (ইত্যুক্তক্রমেণ)

---

মহমাগতা' ইতি সং । ণং ইতি । 'নহু খলু চিত্রফলকস্য' ইতি সং । ইয়ং হাস্যযুক্তেত্যবস্যান্দিতাদস্যা ভেদঃ । অসৎপ্রলাপ ইতি । অসম্বদ্ধং বাক্যম্ উত্তরং বা ইত্যর্থঃ । অলিকুলেতি । অত্রাম্রলতায়াং স্বপ্রিয়ারোপ ইতি বাক্যমসম্বদ্ধম্ । ব্যাহারমাহ—ব্যাহার ইতি । পরস্য নায়কাদেঃ, অর্থে প্রয়োজনে ।

গণদাসঃ—(বিদূষকং প্রতি) আর্য ! উচ্যতাং যত্ত্বয়া ক্রমভেদো লক্ষিতঃ।
বিদূষকঃ—পঢমং বহ্মণপুআ ভোদি, সা ইমাএ লঙ্ঘিদা ।*

(মালবিকা স্মর্যতে) ইত্যাদিনা নায়কস্য বিশুদ্ধনায়িকাদর্শনপ্রযুক্তেন হাস-লোভকারিণা বচসা ব্যাহারঃ।

### অনুবাদ

অপরের নিমিত্ত হাস্য ও ক্ষোভজনক বাক্যপ্রয়োগকে 'ব্যাহার' বলে।

যেমন, মালবিকাগ্নিমিত্রে ( লাস্যনৃত্যের শেষে মালবিকা যাইতে ইচ্ছা করিলে) বিদূষক—তোমার শিক্ষা যে ত্রুটিহীন, তাহার প্রমাণ দিয়া যাও (তোমার শিক্ষা শেষ না করিয়া যাইও না)। (ইহার উপক্রম করিলে) গণদাস (বিদূষকের প্রতি) আর্য ! আপনি কর্ত্তব্যের পৌর্বা-পর্য্যের কি দোষ দেখিয়াছেন বলুন। বিদূষক—প্রথমে ব্রাহ্মণপূজা করিতে হয়, তাহা মালবিকা লংঘন করিয়াছে। (মালবিকা ঈষৎ হাস্য করিল)

ইত্যাদি দ্বারা বিশুদ্ধনায়িকা-দর্শনের নিমিত্ত নায়কের হাস্য ও লোভ-জনক বাক্যের ব্যবহার হওয়ায় 'ব্যাহার' হইয়াছে।

### মূল

(ক) দোষা গুণা গুণা দোষা যত্র স্যুর্ম্‌দবং (মার্দবং) হি তৎ ॥ ২৬৩

ক্রমেণ যথা—

প্রিয় ! জীবিততাক্রৌর্যং নিঃস্নেহত্বং কৃতঘ্নতা।
ভূয়স্ত্বদ্দর্শনাদেব মমৈতে গুণতাং গতাঃ ॥

* মা তাবতুপদেশমুগ্ধা গমিষ্যসি ; প্রথমং ব্রাহ্মণপূজা ভবতি সা অনয়া লঙ্ঘিতা।

মা দাব ইতি। 'মা তাবতুপদেশমুগ্ধা গমিষ্যসি' ইতি সং। 'প্রথমং ব্রাহ্মণ-পূজা ভবতি, সা অনয়া লঙ্ঘিতা, ইতি সং ॥

(ক) মার্দ্দবমাহ—দোষাইতি। প্রিয়েতি। জীবিততাক্রৌর্য্যং জীবন-কাঠিন্যং, ত্বদ্বিরহে মম স্নেহসত্ত্বে মরণমেব স্যাদিত্যেবং তদা মরণমেব প্রত্যুপকার-

তস্যাস্তদ্রূপসৌন্দর্য্যং ভূষিতং যৌবন-শ্রিয়া।
সুখৈকায়তনং জাতং দুঃখায়ৈব মমাধুনা।

অনুবাদ

যেখানে দোষসমূহ গুণ হয় ও গুণসমূহ দোষ হয় সেখানে মৃদব (মার্দব) হয়। যথাক্রমে উদাহরণ, যথা—হে প্রিয়! জীবনের কঠিনতা, স্নেহশূন্যতা ও কৃতঘ্নতা আমার এই দোষসমূহ তোমাকে দেখিয়াই গুণে পরিণত হইয়াছে।

নায়িকার সেই যৌবনশ্রীমণ্ডিত রূপ যাহা আমার সুখনিকেতনস্বরূপ ছিল, তাহাই এখন আমার দুঃখের কারণ হইয়াছে।

মূল

এতানি চাঙ্গানি নাটকাদিষু সম্ভবন্ত্যপি বীথ্যামবশ্যং বিধেয়ানি স্পষ্টতয়া নাটকাদিষু বিনিবিষ্টান্যপীহোদাহৃতানি। বীথীব নানারসানাং চাত্র মালারূপতয়া স্থিতত্বাদ্-বীথী। যথা মালবিকা।

অনুবাদ

এই সমস্ত অঙ্গ নাটকাদিতে প্রয়োগ করা যাইলেও এবং সেখানে সুস্পষ্টরূপে বিনিবিষ্ট হইলেও বীথীতে অবশ্যই ইহাদের প্রয়োগ করিতে হইবে বলিয়া এখানে ইহাদের উদাহরণসমূহ দেওয়া হইয়াছে। তরুবীথির মত এখানে নানা প্রকার রস মালার মত থাকে বলিয়া ইহাকে বীথী বলে। যেমন, মালবিকা।

মূল

অথ প্রহসনম্-

স্তদনাচরণাৎকৃতঘ্নতা। এতে জীবনক্রৌর্য্যাদয়ঃ। যদ্বা, জীবিততা জীবনমেব ক্রৌর্য্যাদয়ঃ, তদ্বিরহে মম জীবনেনৈব ক্রৌর্য্যাদয়ঃ সুব্যক্তা ইতি ভাবঃ। তস্যা ইতি। বিরহিণো নায়কস্যোক্তিরিয়ম্। এতানি চেতি। বীথ্যঙ্গানাং নাটকাঙ্গতয়া নাটক এব বক্তুং যুক্তত্বম্। তথা সতি প্রকরণাদৌ তল্লাভে সিদ্ধে যৎ তেষামিহ কীর্তনং তদত্র তেষামাবশ্যকত্বম্, অন্যত্রানিয়তত্বমিতি ভাবঃ॥

(খ) ভাণবৎ-সন্ধিসন্ধ্যঙ্গলাস্যাঙ্গাঙ্কৈর্বিনির্মিতম্ ।
ভবেৎ প্রহসনং বৃত্তং নিন্দ্যানাং কবিকল্পিতম্ ॥ ২৬৪
অত্র নারভটী, নাপি বিষ্কম্ভক-প্রবেশকৌ ।
অঙ্গী হাস্যরসস্তত্র বীথ্যঙ্গানাং স্থিতির্নবা ॥ ২৬৫

**অনুবাদ**

যাহার সন্ধি, সন্ধ্যঙ্গ, লাস্যাঙ্গ ও অংক ভাণের মত এবং যাহাতে নিন্দনীয় ব্যক্তিগণের ব্যাপার কবিকল্পনার সাহায্যে উপস্থাপিত হয়, তাহাকে প্রহসন বলে। ইহাতে আরভটী বৃত্তি, বিষ্কম্ভক ও প্রবেশক থাকিবে না। হাস্যরস ইহার অঙ্গীরস হইবে এবং বীথ্যঙ্গসমূহ কোথাও থাকিবে, কোথাও বা থাকিবে না।

**মূল**

তত্র—

তপস্বি-ভগবদ্বিপ্রপ্রভৃতিষ্বত্র নায়কঃ ।
একো যত্র ভবেদ্ধৃষ্টো হাস্যং তচ্ছুদ্ধমুচ্যতে ॥

যথা—কন্দর্পকেলিঃ ।

**অনুবাদ**

প্রহসনে—তপস্বী, সন্ন্যাসী ও ব্রাহ্মণ প্রভৃতির মধ্যে একজন নায়ক হইবে। যে প্রহসনে একটি ধৃষ্ট নায়ক থাকে—তাহাকে শুদ্ধ হাস্য (প্রহসন) বলে। যেমন, কন্দর্পকেলি।

**মূল**

আশ্রিত্য কঞ্চনজনং সকীর্ণমিতি তদ্বিদুঃ। ২৬৬
যথা—ধূর্ত্তচরিতম্ ।

---

(খ) প্রহসনমাহ—ভাণবদিতি। ভাণে যথা মুখনির্বহণে সন্ধী, নানা-সন্ধ্যঙ্গানি দশ লাস্যানি একোঽঙ্কস্তথাত্রাপীত্যর্থঃ। তপস্বীতি। অত্র প্রহসনে, তাপসাদিষু মধ্যে কশ্চিন্নায়কো বাচ্যঃ। ভগবান্ সন্ন্যাসী। প্রহসনস্য শুদ্ধসঙ্কীর্ণ-বিকৃতত্বভেদেন ত্রৈবিধ্যমাহ—এক ইতি। ধৃষ্টঃ প্রগল্ভঃ 'নায়কঃ' ইত্যনুষজ্যতে, হাস্যং প্রহসনম্। কঞ্চন ধৃষ্টভিন্নং নায়কমাশ্রিত্য যৎ প্রহসনং ক্রিয়তে তৎ সঙ্কীর্ণমিত্যর্থঃ ॥

অনুবাদ

ধৃষ্ট ব্যতীত অপর যে কোন ব্যক্তিকে লইয়া রচিত হইলে তাহাকে সংকীর্ণ প্রহসন বলে। যেমন—ধূর্ত্তচরিত।

মূল

(গ) বৃত্তং বহূণাং ধৃষ্টানাং সংকীর্ণং কেচিদূচিরে।
তৎ পুনর্ভবতি দ্ব্যঙ্কমথবৈকাঙ্কনির্মিতম্ ॥ ২৬৭

যথা—লটকমেলকাদিঃ

অনুবাদ

কেহ কেহ বলেন—বহু ধৃষ্ট ব্যক্তির ঘটনা বর্ণিত হইলে 'সংকীর্ণ' প্রহসন হয়। এইরূপ প্রহসন দুইটি বা একটি অংকে গঠিত হয়। যেমন, লটক-মেলকাদি।

মূল

মুনিস্ত্বাহ—
বেশ্যাচেটনপুংসকবিটধূর্ত্তা বন্ধকী চ যত্র স্যুঃ।
অবিকৃতবেশ-পরিচ্ছদচেষ্টিত-করণং তু সংকীর্ণম্ ॥ ইতি।

অনুবাদ

কিন্তু ভরতমুনি বলেন—

যে প্রহসনে—বেশ্যা, চেট, নপুংসক, বিট, ধূর্ত্ত ও সুদখোরের বৃত্তান্ত থাকে এবং স্বাভাবিক বেশভূষা ও আচরণের বর্ণনা থাকে—তাহাই সংকীর্ণ নামক প্রহসন।

মূল

বিকৃতং তু বিদুর্যত্র ষণ্ডকঞ্চুকিতাপসাঃ
ভুজঙ্গচারণভট-প্রভৃতের্বেশবাগ্‌যুতাঃ ॥ ২৬৮

ইদং তু সংকীর্ণেনৈব গতার্থমিতি মুনিনা পৃথঙ্‌নোক্তম্ ॥

---

(গ) বৃত্তমিতি। 'যত্র তদি'তি পূরণীয়ম্। তৎ সঙ্কীর্ণপ্রহসনম্। যত্র বেশ্যাদয়ো বর্ণনীয়াঃ স্যুস্তদবিকৃতবেশাদীনাং করণমনুকরণং প্রহসনং সঙ্কীর্ণমিত্যর্থঃ। ইদন্তু বিকৃতপ্রহসনন্তু। নাটিকামাহ—নাটিকেতি। ক্লৃপ্তবৃত্তা কবিকল্পিতনায়ক-

## অনুবাদ

যে রূপকে ক্লীব, কঞ্চুকী ও তপস্বী—বিট, চারণ ও যোদ্ধা প্রভৃতির বেশ ও ভাষা অবলম্বন করিয়া অভিনয় করে—তাহাকে 'বিকৃত' নামক প্রহসন বলে।

## মূল

অথোপরূপকাণি। তত্র—

নাটিকা ক্লৃপ্তবৃত্তা স্যাৎ স্ত্রীপ্রায়া চতুরঙ্কিকা।
প্রখ্যাতো ধীরললিতস্তত্র স্যান্নায়কো নৃপঃ॥ ২৬৯
স্যাদন্তঃপুরসম্বদ্ধা সঙ্গীতব্যাপৃতাথবা।
নবানুরাগা কন্যাত্র নায়িকা নৃপবংশজা॥ ২৭০
সম্প্রবর্ত্তেত নেতাস্যাং দেব্যাস্ত্রাসেন শঙ্কিতঃ।
দেবী ভবেৎ পুনর্জ্যেষ্ঠা প্রগল্ভা নৃপবংশজা॥ ২৭১
পদে পদে মানবতী তদ্বশঃ সঙ্গমো দ্বয়োঃ।
বৃত্তিঃ স্যাৎ কৌশিকী স্বল্পবিমর্ষাঃ সন্ধয় পুনঃ॥ ২৭২

দ্বয়োর্নায়িকানায়কয়োঃ। যথা—রত্নাবলী-বিদ্ধশালভঞ্জিকাদিঃ!

## অনুবাদ

অনন্তর উপরূপকসমূহ—

যে উপরূপকের বর্ণনীয় বিষয় কবি-কল্পিত, যাহা স্ত্রীচরিত্রবহুল এবং যাহাতে চারিটি অংক থাকে, তাহাকে 'নাটিকা' বলে। ইহাতে ধীরললিত-লক্ষণযুক্ত বিখ্যাত রাজা নায়ক হইবেন এবং নায়িকা হইবেন—অন্তঃপুর-বাসিনী গীতনিপুণা ও নবানুরাগসম্পন্না রাজকন্যা। ইহাতে নায়ক মহিষীর ভয়ে শংকিত হইয়া থাকিবেন। এই মহিষী আবার বয়সে জ্যেষ্ঠা, প্রগল্ভা ও রাজবংশজাতা হইবেন। এই মহিষী পদে পদে মানবতী হইবেন। তাহাদের উভয়ের ( নায়ক-নায়িকার ) মিলন—তাহার আয়ত্তাধীন। ইহার বৃত্তি হইবে কৌশিকী, ইহাতে সকল সন্ধিই থাকিবে,

---

চরিত্রা, স্ত্রীপ্রায়া নটীবহুলাঃ, প্রখ্যাতো লোকে সুপ্রসিদ্ধঃ। তত্র নাটিকায়াং

কিন্তু বিমর্ষ সন্ধি অল্প থাকিবে, "দ্বয়োঃ"—শব্দের অর্থ হইতেছে—নায়ক ও নায়িকার। যেমন,—রত্নাবলী—বিদ্ধশালভঞ্জিকা প্রভৃতি।

**মূল**

অথ ত্রোটকম্,—

(ঘ) সপ্তাষ্টনবপঞ্চাঙ্কং দিব্যমানুষসংশ্রয়ম্।
ত্রোটকং নাম তৎ প্রাহুঃ প্রত্যঙ্কং সবিদূষকম্॥ ২৭৩

প্রত্যঙ্কসবিদূষকত্বাদত্র শৃঙ্গারোঽঙ্গী। সপ্তাঙ্কং যথা—সত্মিতরম্ভম্। পঞ্চাঙ্কং—যথা, বিক্রমোর্বশী।

**অনুবাদ**

অনন্তর ত্রোটক—

সপ্ত, অষ্ট, পঞ্চ বা নব অঙ্কসম্পন্ন, দিব্যপুরুষ ও মনুষের বৃত্তান্ত অবলম্বনে রচিত এবং প্রত্যেকটি অংকেই বিদূষকের উপস্থিতি-যুক্ত উপরূপককে—ত্রোটক বলে।

প্রত্যেক অংকেই বিদূষক থাকে বলিয়া—এই উপরূপকের অঙ্গীরস হইতেছে—শৃঙ্গার। সপ্তাংক ত্রোটক—যথা—স্তম্ভিতরম্ভম্। পঞ্চাঙ্ক যথা—বিক্রমোর্বশী।

**মূল**

অথ গোষ্ঠী—

প্রাকৃতৈর্নবভিঃ পুংভির্দশভির্বাপ্যলংকৃতা।
নোদাত্তবচনা গোষ্ঠী কৌ(কৈ)শিকীবৃত্তিশালিনী॥ ২৭৪
হীনা গর্ভবিমর্ষাভ্যাং পঞ্চষড়্যোষিতান্বিতা।
কামশৃঙ্গারসংযুক্তা স্যাদেকাঙ্কবিনির্মিতা॥ ২৭৫

যথা—রৈবতমদনিকা।

অস্যাং নাটিকায়াং, স্বল্পবিমর্ষাঃ বিমর্ষহীনাঃ। 'নায়কনায়িকয়ো'রিত্যেকশেষাভাবশ্চিন্ত্যঃ॥

(ঘ) ত্রোটকমাহ—সপ্তেতি। সপ্তাদীনামন্ততমা অঙ্কা যত্র, দিব্যমানুষসংশ্রয়ং দিব্যাদিব্যনায়কম্। গোষ্ঠীমাহ—প্রাকৃতৈরিতি। নাতিবিদগ্ধৈরিত্যর্থঃ। পঞ্চভিঃ

## অনুবাদ

অনন্তর গোষ্ঠী—

গোষ্ঠী উপরূপকে নয়টি বা দশটি সাধারণ নায়ক থাকে ও সংস্কৃত বাক্য থাকে না। ইহাতে বৃত্তি হইতেছে কৌ(কৈ)শিকী; ইহা গর্ভ ও বিমর্ষসন্ধি-বিহীন ও ইহাতে পাঁচ ছয়জন স্ত্রীচরিত্র থাকে। ইহার রস হইতেছে কামশৃঙ্গার ও ইহা একটি মাত্র অংকে রচিত।

যেমন—রৈবতমদনিকা।

## মূল

অথ সট্টকম্—

সট্টকং প্রাকৃতাশেষপাঠ্যং স্যাদপ্রবেশকম্।
ন চ বিষ্কম্ভকোঽপ্যত্র প্রচুরশ্চাদ্ভুতো রসঃ॥
অঙ্কা জবনিকাখ্যাঃ স্যুঃ স্যাদন্যন্নাটিকাসমম্॥ ২৭৬

যথা—কর্পূরমঞ্জরী।

## অনুবাদ

সট্টক উপরূপকে সমস্ত সংলাপই প্রাকৃতে হয়, ইহাতে প্রবেশক ও বিষ্কম্ভক থাকে না এবং প্রচুর অদ্ভুত রস থাকে। ইহার অংকগুলিকে যবনিকা বলে। ইহার অন্যান্য বিষয় নাটিকার মত। যেমন—কর্পূরমঞ্জরী।

## মূল

অথ নাট্যরাসকম্—

(ঙ) নাট্যরাসকমেকাঙ্কং বহুতাললয়স্থিতি॥ ২৭৭
উদাত্তনায়কং তদ্বৎ পীঠমর্দোপনায়কম্।
হাস্যোঽঙ্গ্যত্র সশৃঙ্গারো নারী বাসকসজ্জিকা॥ ২৭৮

---

ষড়্ভির্বা যোষিদ্ভিরন্বিতা। ডপ্রত্যয়স্যানিত্যত্বাৎ তদ্রূপসিদ্ধিঃ। কামশৃঙ্গারঃ প্রাগুক্তঃ। সট্টকমাহ—সট্টকমিতি। প্রাকৃতং সংস্কৃতে ভিন্নমশেষং পাঠ্যং শ্লোকাদিকং যত্র, অন্যদঙ্কসংখ্যাদি॥

(ঙ) নাট্যরাসকমাহ—নাট্যরাসকমিতি। 'তালঃ কালক্রিয়ামানঃ লয়ঃ

মুখনির্বহণে সন্ধী লাস্যাঙ্গানি দশাপি চ।
কেচিৎ প্রতিমুখং সন্ধিমিহ নেচ্ছন্তি কেবলম্‌ ॥ ২৮৯

তত্র সন্ধিদ্বয়বতী—যথা—নর্মবতী। সন্ধি-চতুষ্টয়বতী—যথা—বিলাসবতী।

অনুবাদ

নাট্যরাসক হইতেছে—একাঙ্ক, বহুতাল ও লয় সমন্বিত, উদাত্ত নায়ক-ও পীঠমর্দ্দ উপনায়ক-যুক্ত। ইহাতে অঙ্গীরস হইতেছে হাস্য ও বাসক-সজ্জা নায়িকা হইবে। ইহাতে মুখ ও নির্বহণ সন্ধি ও দশটি লাস্যাংগ থাকিবে। কেহ কেহ বলেন যে ইহাতে কেবল প্রতিমুখসন্ধি থাকিবে না।

তন্মধ্যে দুইটি সন্ধিযুক্ত নাট্যরাসক—যথা—নর্মবতী, চারিটি সন্ধি-যুক্ত নাট্যরাসক—যেমন—বিলাসবতী।

মূল

অথ প্রস্থানকম্‌—

প্রস্থানে নায়কো দাসো হীনঃ স্যাদুপনায়কঃ।
দাসী চ নায়িকা বৃত্তিঃ কৌ(কৈ)শিকী ভারতী তথা ॥ ২৮০
সুরাপানসমাযোগাদুদ্দিষ্টার্থস্য সংহৃতিঃ।
অঙ্কৌ দ্বৌ লয়তালাদির্বিলাসো বহুলস্তথা ॥ ২৮১

যথা—শৃঙ্গারতিলকম্‌।

অনুবাদ

অনন্তর প্রস্থানক—

প্রস্থানক উপরূপকে—নায়ক হইবে দাসজাতীয়, উপনায়ক হইবে তদপেক্ষা হীন এবং দাসী হইবে নায়িকা। ইহাতে কৌ(কৈ)শিকী ও ভারতী বৃত্তি থাকিবে। মদ্যপানের বিষয় অবলম্বন করিয়া উদ্দিষ্ট বিষয়ের উপসংহার হইবে; ইহাতে দুইটি অংক থাকিবে এবং লয়তাল প্রভৃতি প্রচুর বিলাস থাকিবে। যথা—শৃঙ্গারতিলকম্‌।

---

দাস্যম্' ইত্যমরঃ। পীঠমর্দলক্ষণং প্রাগুক্তম্‌। নারী নায়িকা, বাসকসজ্জিকা-প্রাগুক্তা। প্রস্থানকমাহ—প্রস্থান ইতি। সংহৃতিঃ সমাপনম্‌।

অথোল্লাপ্যম্—

(চ) উদাত্তনায়কং দিব্যবৃত্তমেকাঙ্কভূষিতম্।
শিল্পকাঙ্গৈর্যুতং হাস্যশৃঙ্গারকরুণৈ রসঃ ॥ ২৮২
উল্লাপ্যং বহুসংগ্রামমশ্রগীতমনোহরম্।
চতস্রো নায়িকাস্তত্র ত্রয়োঽঙ্কা ইতি কেচন ॥ ২৮৩

শিল্পকাঙ্গানি বক্ষ্যমাণানি। যথা—দেবীমহাদেবম্।

### অনুবাদ

অনন্তর, উল্লাপ্য—

এই উপরূপকে নায়ক ধীরোদাত্তলক্ষণযুক্ত ও বৃত্তান্ত দিব্য হয়। ইহাতে একটি অংক থাকে, ইহা শিল্পকাঙ্গসংযুক্ত হয় এবং ইহাতে হাস, শৃঙ্গার ও করুণরস থাকে। ইহাতে বহুযুদ্ধের বর্ণনা ও অগ্রগীত নামক মনোহর সংগীত থাকে। ইহাতে চারিজন নায়িকা থাকে। কেহ কেহ বলেন ইহাতে তিনটি অঙ্ক থাকে। শিল্পকাংগসমূহের কথা পরে বলা হইবে। উদাহরণ যেমন—দেবীমহাদেবম্।

### মূল

অথ কাব্যম্—

কাব্যমারভটীহীনমেকাংকং হাস্যসংকুলম্।
খণ্ডমাত্রাদ্বিপদিকাভগ্নতালৈরলংকৃতম্ ॥ ২৮৪
* বর্ণমাত্রাচ্ছড্ডণিকাযুতং শৃঙ্গারভাষিতম্।
নেতা স্ত্রী চাপ্যুদাত্তাত্র সন্ধী আদ্যৌ তথান্তিমঃ ॥

* 'ছগনিকা'—ইতি পাঠান্তরম।

(চ) উল্লাপ্যমাহ—উদাত্তেতি। দিব্যচিত্রং দিব্যনায়কোচিতচরিত্রং যত্র। অন্যসম্মতমুল্লাপ্যমাহ—উল্লাপ্যমিতি। অশ্রগীতেন ত্রিপদীগীতেন মনোহরম্। কাব্যমাহ—কাব্যমিতি। খণ্ডমাত্রাদয়ো গীতপ্রভেদাঃ। বর্ণমাত্রাচ্ছড্ডলিকে ছন্দোবিশেষৌ। বর্ণমাত্রাচ্ছগণিকাঃ ইত্যপি পাঠঃ। শৃঙ্গারভাষিতং শৃঙ্গারসূচকম্। নেতা উদাত্তঃ। নায়িকাপ্যুদাত্তেত্যন্বয়ঃ। প্রেঙ্খণমাহ—গর্ভবিমর্ষেতি। অবমর্ষো বিমর্ষাখ্যসন্ধিঃ, হীননায়কং নীচনায়কম্। সম্ফেটো রোষভাষণম্। নন্থ সূত্রধার-

যথা যাদবোদয়ম্।

অনুবাদ

আরভটীবৃত্তিহীন, একাংক, হাসসংকুল, খণ্ডমাত্রা, দ্বিপদিকা ও ভগ্ন-তালের দ্বারা শোভিত, বর্ণমাত্রা ও ছড্ডনিকানামক ছন্দোযুক্ত, শৃঙ্গার-রসপূর্ণসংলাপসমন্বিত উপরূপককে 'কাব্য' বলে। ইহাতে নায়ক ও নায়িকা ধীরোদাত্ত লক্ষণসম্পন্ন হয় এবং ইহাতে প্রথম, দ্বিতীয় ও শেষ সন্ধি (মুখ, প্রতিমুখ ও নির্বহণ) থাকে। যেমন—যাদবোদয়ম্।

মূল

অথ প্রেঙ্খণম্—

গর্ভাবমর্ষরহিতং প্রেঙ্খনং হীননায়কম্।
অসূত্রধারমেকাংকমবিষ্কম্ভপ্রবেশকম্ ॥ ২৮২
নিযুদ্ধ-সম্ফেটযুতং সর্ববৃত্তিসমাশ্রিতম্।
নেপথ্যে গীয়তে নান্দী তথা তত্র প্ররোচনা ॥ ২৮৭

যথা, বালিবধঃ।

অনুবাদ

অনন্তর প্রেঙ্খণ—যে উপরূপকে গর্ভ ও বিমর্ষসন্ধি থাকে না এবং হীনচরিত্র নায়ক হয়, যাহা সূত্রধার, বিষ্কম্ভক ও প্রবেশক-হীন এবং একটি অংকযুক্ত, যাহাতে দ্বন্দ্বযুদ্ধ, রোষভাষণ ও সমস্ত বৃত্তি থাকে এবং যে উপরূপকে নেপথ্য হইতে নান্দী ও প্ররোচনা গীত হয়, তাহাকে 'প্রেঙ্খন' বলে। যেমন, বালিবধ।

রহিতং চেন্নান্দী কেন পাঠ্যা, প্ররোচনা বা কেন কার্য্যা? ইত্যত আহ—নেপথ্যেতি। গীয়তে পঠ্যতে। তত্র নেপথ্যে, প্ররোচনে চ ভারতী বৃত্ত্যঙ্গ-বিশেষঃ। সা চ কবিপরিষদাদীনাং প্রশংসয়া সামাজিকানামুন্মুখীকরণম্। তথা চাত্র নেপথ্যস্থেন যেন কেনাপি নায়কেন নটেন নান্দী পাঠ্যা, প্ররোচনা চ কর্ত্তব্যেতি ভাবঃ ॥

### মূল

(ছ) অথ রাসকম্—

রাসকং পঞ্চপাত্রং স্যান্মুখনির্বহণান্বিতম্ ।
ভাষা-বিভাষা-ভূয়িষ্ঠং ভারতী-কৌ(কৈ)শিকীযুতম্ ॥ ২৮৮
অসূত্রধারমেকাংকং সবীথ্যঙ্গকলান্বিতম্ ।
শ্লিষ্টনান্দীযুতং খ্যাতনায়িকং মূর্খনায়কম্ ॥ ২৮৯
উদাত্ত-ভাববিন্যাসসংশ্রিতং চোত্তরোত্তরম্ ।
ইহ প্রতিমুখং সন্ধিমপি কেচিৎ প্রচক্ষতে ॥২৯০

যথা—মেনকাহিতম্ ।

### অনুবাদ

অনন্তর 'রাসক'—

যে উপরূপকে পাঁচজন মাত্র চরিত্রক, মুখ ও নির্বহণ সন্ধি এবং প্রচুর পরিমাণে সংস্কৃত ও প্রাকৃত ভাষার প্রয়োগ থাকে; যাহাতে ভারতী ও কৌ(কৈ)শিকী বৃত্তি থাকে, ও সূত্রধার থাকে না; যাহাতে একটি অংক, বীথীর অংগ এবং চৌষটি প্রকার কলাসমূহ থাকে; যাহার নান্দী শ্লেষযুক্ত, নায়িকা প্রসিদ্ধ চরিত্রের এবং নায়ক মূর্খ হয় এবং যাহাতে নায়কের উদাত্তভাবের ক্রমপ্রকাশ দেখান হয়, সেই উপরূপককে 'রাসক' বলে। কেহ কেহ বলেন—এই উপরূপকে প্রতিমুখ সন্ধিও থাকিবে। যেমন—'মেনকাহিতম্'।

### মূল

অথ সংলাপকম্—

সংলাপকেঽঙ্কাশ্চত্বারস্ত্রয়ো বা নায়কঃ পুনঃ ।
পাষণ্ডঃ স্যাদ্ রসস্তত্র শৃঙ্গার-করুণেতরঃ ॥ ২৯১
ভবেয়ুঃ পুরসংরোধচ্ছলসংগ্রামবিদ্রবাঃ ।
ন তত্র বৃত্তির্ভবতি ভারতী ন চ কৌ(কৈ)শিকী ॥ ২৯২

যথা, মায়াকাপালিকম্ ।

---

(ছ) রাসকমাহ—রাসকমিতি। উদাত্তভাবস্য নায়কমহত্বস্য বিন্যাসেন

### অনুবাদ

অনন্তর, সংলাপক—

সংলাপক উপরূপকে তিনটি বা চারিটি অঙ্ক থাকে। পাষণ্ড ব্যক্তি ইহার নায়ক হয়; ইহাতে শৃঙ্গার ও করুণ ব্যতীত অন্যান্য রস এবং নগর-অবরোধ, ছল, যুদ্ধ ও ভয়ে পলায়ন থাকে। ইহাতে ভারতী ও কৌ(কৈ)শিকী বৃত্তি থাকে না। যেমন—'মায়াকাপালিকম্।

### মূল

অথ শ্রীগদিতম্—

(জ) প্রখ্যাতবৃত্তমেকাঙ্কং প্রখ্যাতোদাত্তনায়কম্।
প্রসিদ্ধ-নায়িকং গর্ভবিমর্ষাভ্যাং বিবর্জ্জিতম্ ॥ ২৯৩
ভারতীবৃত্তিবহুলং শ্রীতিশব্দেন সংকুলম্।
মতং শ্রীগদিতং নাম বিদ্বদ্ভিরুপরূপকম্ ॥ ২৯৪

যথা—ক্রীড়ারসাতলম্।

### অনুবাদ

অনন্তর শ্রীগদিত—

যে উপরূপকের ঘটনা ইতিহাস বা পুরাণপ্রসিদ্ধ, নায়ক ধীরোদাত্তলক্ষণযুক্ত ও বিখ্যাত এবং নায়িকা খ্যাতনামা,—যাহাতে গর্ভ ও বিমর্ষসন্ধি থাকে না, এবং ভারতীবৃত্তির ও 'শ্রী' শব্দের বহুলপ্রয়োগ থাকে—পণ্ডিতগণ তাহাকে 'শ্রীগদিত' বলে। যেমন ক্রীড়ারসাতলম্।

### মূল

শ্রীরাসীনা শ্রীগদিতে গায়েৎ কিঞ্চিৎ পঠেদপি।
একাংকো ভারতীপ্রায় ইতি কেচিৎ প্রচক্ষতে ॥ ২৯৫

উহ্যমুদাহরণম্।

---

বর্ণনেন সংশ্রিতম্'। সংলাপকমাহ—সংলাপক ইতি। 'প্রিয়াভৈরপ্রিয়ৈর্বাক্যৈর্বিলোভ্য চ্ছলনা ছল' মিত্যুক্তলক্ষণং ছলম্। 'শঙ্কাভয়ত্রাসকৃতঃ সম্ভ্রমো বিদ্রবো মতঃ' ইত্যুক্তলক্ষণো বিদ্রবঃ ॥

(জ) শ্রীগদিতমাহ—প্রখ্যাতেতি। 'শ্রী' ইতি শব্দেন সঙ্কুলং বহুলম্।

অনুবাদ

কেহ কেহ বলেন—শ্রীগদিত উপরূপকে কোন নটী লক্ষ্মীর বেশ ধারণ করিয়া বসিয়া বসিয়া কিছু গান ও কিছু পাঠ করিবে ও ইহাতে ভারতীবৃত্তিবহুল একটি অংক থাকিবে। উদাহরণ অনুমান করিয়া লইতে হইবে।

মূল

অথ শিল্পকম্—

চত্বারঃ শিল্পকেঽঙ্কাঃ স্যুশ্চতস্রো বৃত্তয়স্তথা।
অশান্তহাস্যাশ্চ রসাঃ নায়কো ব্রাহ্মণো মতঃ॥ ২৯৬
বর্ণনাত্র শ্মশানাদের্হীনঃ স্যাদুপনায়কঃ।
সপ্তবিংশতিরঙ্গানি ভবন্ত্যেতস্য তানি তু॥ ২৯৭
আশংসা তর্ক-সন্দেহতাপোদ্বেগপ্রসক্তয়ঃ।
প্রযত্নগ্রথনোৎকণ্ঠাবহিত্থাপ্রতিপত্তয়ঃ॥ ২৯৮
বিলাসালস্যবাষ্পাণি প্রহর্ষাশ্বাসমূঢ়তাঃ।
সাধনানুগমোচ্ছ্বাসবিস্ময়প্রাপ্তয়স্তথা॥ ২৯৯
লাভবিস্মৃতিসংফেটা বৈশারদ্যং প্রবোধনম্।
চমৎকৃতিশ্চেত্যমীষাং স্পষ্টত্বাল্লক্ষ্ম নোচ্যতে॥ ৩০০

সংফেট-গ্রথনয়োঃ পূর্বমুক্তত্বাদেব লক্ষ্ম সিদ্ধম্। যথা—কনকাবতী-মাধবঃ।

অনুবাদ

অনন্তর, শিল্পক—

শিল্পক উপরূপকে—চারিটি অঙ্ক, চারিটি বৃত্তি, শান্ত ও হাস্যরস ব্যতীত অন্য রস, ব্রাহ্মণ নায়ক, শ্মশানাদির বর্ণনা ও নীচ জাতীয় উপনায়ক থাকে। ইহার অঙ্গসংখ্যা হইতেছে সপ্তবিংশতি—সেগুলি হইতেছে—আশংসা, তর্ক, সন্দেহ, তাপ, উদ্বেগ, প্রসক্তি, প্রযত্ন,

---

শ্রীলক্ষ্মীবেশধারিণী নটী। শিল্পকমাহ—চত্বার ইতি। শ্মশানাদেরিত্যাদিনা শবাদের্গ্রহণম্। এতস্য শিল্পকস্য, 'সম্ফেটো রোষভাষণম্' 'উপন্যাসস্তু কার্য্যাণাং

গ্রথন, উৎকণ্ঠা, অবহিত্থা, প্রতিপত্তি, বিলাস, আলস্য, বাষ্প, প্রহর্ষ, শ্বাস, মূঢ়তা, সাধনা, অনুগম, উচ্ছ্বাস, বিস্ময়, প্রাপ্তি, লাভ, বিস্মৃতি, সংফেট, বৈশারদ্য, প্রবোধন এবং চমৎকৃতি। অর্থ সুস্পষ্ট বলিয়া ইহাদের লক্ষণ বলা হইল না।

'সংফেট' ও 'গ্রথণের' লক্ষণ পূর্বেই বলা হইয়াছে। উদাহরণ, যথা—কনকাবতী-মাধব।

## মূল

অথ বিলাসিকা—

শৃঙ্গারবহুলৈকাঙ্কা দশলাস্যাংগসংযুতা।
বিদূষক-বীটাভ্যাং চ পীঠমর্দেনভূষিতা॥ ৩০১
হীনা গর্ভবিমর্ষাভ্যাং সন্ধিভ্যাং হীননায়কা।
স্বল্পবৃত্তা সুনেপথ্যা বিখ্যাতা সা বিলাসিকা॥ ৩০২

কেচিত্তু—তত্র বিলাসিকাস্থানে বিনায়িকেতি * পঠন্তি। তস্যাস্তু 'দুর্মল্লিকায়ামন্তর্ভাবঃ' ইত্যন্যে।

## অনুবাদ

অনন্তর—বিলাসিকা

যে উপরূপকে শৃঙ্গাররসের বহুলপ্রয়োগ, একটি অংক, দশটি লাস্যাঙ্গ, বিদূষক, বীট ও পীঠমর্দ্দ থাকে, গর্ভ ও বিমর্ষ সন্ধি থাকে না, নায়ক হীনশ্রেণীর হয়, এবং যাহার ঘটনা স্বল্প এবং বেশরচনা মনোহর—তাহা হইতেছে বিখ্যাত 'বিলাসিকা'।

কেহ কেহ 'বিলাসিকা'-র পরিবর্তে 'বিনায়িকা' পাঠ করেন। আবার কেহ কেহ বলেন—'বিলাসিকা' 'দুর্মল্লিকা' উপরূপকের অন্তর্ভুক্ত।

---

* 'লাসিকা' ইতি চ পাঠম্।

---

গ্রহনম্' ইত্যুক্তলক্ষণে সম্ফেটগ্রথনে। বিলাসিকামাহ শৃঙ্গারেতি। স্বল্পং বৃত্তং লোক ইতিবৃত্তং বা যত্র। তস্যাস্তু বিলাসিকায়ান্তু॥

## মূল

অথ দুর্মল্লিকা—

(ঝ) দুর্মল্লী চতুরংকা স্যাৎ কৌ(কৈ)শিকীভারতীযুতা।
অগর্ভা নাগরনরা ন্যূননায়ক-ভূষিতা ॥ ৩০৩
ত্রিনালিঃ প্রথমোঽঙ্কোস্যাং বীটক্রীড়াময়ো ভবেৎ।
পঞ্চনালির্দ্বিতীয়োঽঙ্কো বিদূষকবিলাসবান্ ॥ ৩০৪
ষণ্নালিকস্তৃতীয়স্তু পীঠমর্দবিলাসবান্।
চতুর্থো দশনালিঃ স্যাদঙ্কঃ ক্রীড়িতনাগরঃ। ২০৫

যথা—বিন্দুমতী।

## অনুবাদ

দুর্মল্লী উপরূপক চতুরঙ্ক এবং কৌ(কৈ)শকীভারতীবৃত্তিযুক্ত হয়; ইহাতে গর্ভসন্ধি থাকে না, পাত্রগণ সর্ববিষয়ে দক্ষ হয় এবং নীচ নহে—এমন ব্যক্তি নায়ক হয়। ইহাতে প্রথমাংক বীটের ক্রীড়াবহুল ও তিন নালিতে সম্পূর্ণ হয়; পঞ্চনালিতে সম্পন্ন দ্বিতীয়াংকে বিদূষকের বিলাস-বর্ণনা থাকে; ছয় নালিতে সম্পন্ন তৃতীয় অংকে পীঠমর্দ্দের বিলাস-বৃত্তান্ত এবং দশনালিতে সম্পন্ন চতুর্থ অংকে নায়কের ক্রীড়াবৃত্তান্ত প্রদর্শিত হয়। যেমন—বিন্দুমতী।

## মূল

অথ প্রকরণিকা—

নাটিকৈব প্রকরণী সার্থবাহাদিনায়কা।
সমানবংশজা নেতুর্ভবেদত্র চ নায়িকা ॥ ৩০৬

মৃগ্যামুদাহরণম্।

## অনুবাদ

অনন্তর—প্রকরণিকা।

'প্রকরণী' হইতেছে নাটিকা; ইহাতে বণিক্ জাতির ব্যক্তি নায়ক হয় এবং নায়কের সমান বংশজাত রমণী নায়িকা হয়।

---

(ঝ) দুর্মল্লিকামাহ—দুর্মল্লীতি। 'নাড়িকা ঘটিকাদ্বয়মি'তি প্রাগেবোক্তম্।

প্রকরণীর উদাহরণ অন্বেষণ করিয়া লইতে হইবে।

## মূল

অথ হল্লীশঃ—

হল্লীশ এব একাঙ্ক সপ্তাষ্টৌ দশ বা স্ত্রিয়ঃ।
বাগুদাত্তৈকপুরুষঃ কৌ(কৈ)শিকীবৃত্তিরুজ্জ্বলা।
মুখান্তিমৌ তথা সন্ধী বহুতাললয়স্থিতিঃ॥ ৩০৭

যথা—কেলি-রৈবতকম্।

## অনুবাদ

অনন্তর হল্লীশ—

হল্লীশ উপরূপকের একটি অঙ্ক, সাত, আট বা দশটি স্ত্রীচরিত্র ও উদাত্ত সংস্কৃত বচনযুক্ত একটি পুরুষ চরিত্র থাকে। ইহা কৌ(কৈ)শিকী-বৃত্তিতে উজ্জ্বল নয়, ইহাতে মুখসন্ধি ও নির্বহণ সন্ধি এবং বহু তাল ও লয় থাকে। যেমন—কেলি-রৈবতকম্।

## মূল

অথ ভাণিকা—

ভাণিকা শ্লক্ষ্ণনেপথ্যা মুখনির্বহণান্বিতা।
কৌ(কৈ)শিকী-ভারতীবৃত্তিযুক্তৈকাঙ্কবিনির্মিতা॥ ৩০৮
উদাত্তনায়িকা-মন্দানায়কাত্রাঙ্গসপ্তকম্।
উপন্যাসোঽথ বিন্যাসো বিবোধঃ সাধ্বসং তথা॥ ৩০৯
সমর্পণং নিবৃত্তিশ্চ সংহার ইতি সপ্তমঃ।
উপন্যাসঃ প্রসঙ্গেন ভবেৎ কার্য্যস্য কীর্ত্তনম্॥ ৩১০
নির্বেদবাক্যব্যুৎপত্তির্বিন্যাস ইতি স স্মৃতঃ।
ভ্রান্তিনাশো বিবোধঃ স্যান্মিথ্যাখ্যানং তু সাধ্বসম্॥ ৩১১
সোপালম্ভবচঃ কোপপীড়য়েহ সমর্পণম্।
নিদর্শনস্যোপন্যাসো নিবৃত্তিরিতি কথ্যতে॥
সংহার ইতি চ প্রাহুর্যৎকার্য্যস্য সমাপনম্॥ ৩১২

---

প্রকরণিকামাহ—নাটিকেবেতি। সার্থবাহো বণিক্। হল্লীশমাহ—হল্লীশ ইতি।

স্পষ্টান্যুদাহরণানি। যথা—কামদত্তা।

এতেষাং সর্ব্বেষাং নাটকপ্রকৃতিত্বেঽপি যথৌচিত্যং যথালাভং নাটকোক্তবিশেষপরিগ্রহঃ। যত্র চ নাটকোক্তস্যাপি পুনরুপাদানং তত্র তৎসদ্ভাবস্য নিয়মঃ।

## অনুবাদ

অনন্তর ভাণিকা—

ভাণিকা উপরূপকে—বেশভূষা মনোহর হয়; ইহাতে মুখ ও নির্বহণ-সন্ধি, কৌ(কৈ)শিকী ও ভারতী বৃত্তি এবং একটি অংক থাকে। ইহার নায়িকা হয় উত্তমশ্রেণীর এবং নায়ক হয় নীচশ্রেণীর ব্যক্তি; ইহাতে সাতটি অঙ্গ থাকে, যথা—উপন্যাস, বিন্যাস, বিবোধ, সাধ্বস, সমর্পণ, নিবৃত্তি ও সংহার। প্রসঙ্গক্রমে ঘটনার পরিণাম বর্ণনাকে উপন্যাস, নির্বেদসূচক বাক্যের বিশেষ প্রয়োগকে বিন্যাস, ভ্রমদূরকরাকে বিবোধ, মিথ্যা ঘটনা বর্ণনাকে সাধ্বস, ক্রোধে বা যন্ত্রণায় তিরস্কারপূর্ণ ভাষণকে সমর্পণ, উদাহরণ দেওয়াকে নিবৃত্তি এবং কার্য্যসমাপ্তিকে সংহার বলে। *

(এগুলির) উদাহরণ সুস্পষ্ট। যেমন—কামদত্তা।

## মূল

অথ শ্রব্যকাব্যানি—

(এ) শ্রব্যং শ্রোতব্যমাত্রং তৎগদ্যপদ্যময়ং দ্বিধা॥ ৩১৩

## অনুবাদ

অনন্তর শ্রব্য-কাব্যসমূহ—

* ইহাদের সকলের প্রকৃতি নাটকের মত হইলেও, যথাসম্ভব ও উচিতমত, ইহাদের নাটকোক্ত বিশেষত্বগুলিকে গ্রহণ করিবে। কিন্তু যেখানে নাটকে বর্ণিত বস্তুসমূহের গ্রহণ পুনরায় আবশ্যক হয়, সেইখানে তাহার ব্যবহারই নিয়ম।

---

একপুরুষঃ একনটঃ। ভাণিকামাহ—ভাণিকেতি। মন্দপুরুষা হীননায়িকা। এতেষাং নাটিকাদীনাম্॥

(এ) দৃশ্যকাব্যমুক্ত্বা শ্রব্যমাহ—শ্রব্যমিতি। মাত্রপদেন দৃশ্যব্যবচ্ছেদঃ।

যে কাব্য কেবল শোনা যায়, তাহাকে শ্রব্য কাব্য বলে। গদ্যময় ও পদ্যময় ভেদে ইহা দ্বিবিধ।

মূল

তত্র পদ্যময়ান্যাহ—

ছন্দোবদ্ধপদং পদ্যং তেন মুক্তেন মুক্তকম্।
দ্বাভ্যাং তু যুগ্মকং সাংদানতিকং ত্রিভিরিষ্যতে।
কলাপকং চতুর্ভিশ্চ পঞ্চভিঃ কুলকং মতম্ ॥ ৩১৪

তত্র মুক্তকং, যথা মম—

'সান্দ্রানন্দমনন্তমব্যয়মজং যদ্‌যোগিনোঽপি ক্ষণং
সাক্ষাৎ-কর্ত্তুমুপাসতে প্রতি মুহুর্ধ্যানৈকতানাঃ পরম্।
ধন্যাস্তা মথুরাপুরীযুবতয়স্তদ্ ব্রহ্ম যাঃ কৌতুকা-
দালিঙ্গন্তি সমালপন্তি শতধাকর্ষন্তি চুম্বন্তি চ ॥'

যুগ্মকং, যথা, মম—

''কিং করোষি করোপান্তে কান্তে! গণ্ডস্থলীমিমাম্
প্রণয়প্রবণে কান্তেঽনৈকান্তে নোচিতাঃ ক্রুধঃ ॥
ইতি যাবৎ কুরঙ্গাক্ষীং বক্তুমীহামহে বয়ম্।
তাবদাবিরভূচ্চূতে মধুরো মধুপধ্বনিঃ ॥'

এবমন্যান্যপি।

অনুবাদ

তন্মধ্যে পদ্যময় শ্রব্যকাব্যসমূহের কথা বলা হইতেছে—

ছন্দোযুক্ত পদসমান্বিত বাক্য হইতেছে 'পদ্য'; অন্যনিরপেক্ষ সম্পূর্ণ একটি পদ্যকে 'মুক্তক' বলে। দুইটি পদ্যকে যুগ্মক, তিনটিকে—সাংদানতিক, চারিটিকে—কলাপক এবং পাঁচটিকে কুলক বলে।

---

ছন্দো গায়ত্র্যাদি, তচ্চ ছন্দঃশাস্ত্রপ্রসিদ্ধলক্ষণম্। তেন পদ্যেন মুক্তেন পদ্যান্তর-নিরপেক্ষেণ একেন। 'তেনৈকেন চ মুক্তকমি'তি ক্বচিৎ পাঠঃ। দ্বাভ্যাং পরস্পরাপেক্ষাভ্যাং পদ্যাভ্যামেবমগ্রেঽপি। পঞ্চভিরিতি ন্যূনসংখ্যাব্যবচ্ছেদঃ, তেন মাষাদৌ দশাদিভিঃ শ্লোকৈঃ কুলকং সঙ্গচ্ছতে। ক্ষণং ক্ষণমপি। ধ্যানৈ-

তন্মধ্যে, মুক্তক—যথা, আমার—

আনন্দঘন, অনন্ত, অব্যয় ও অজ—যে ব্রহ্মপুরুষকে দর্শন করিতে ইচ্ছুক হইয়া যোগিগণ প্রতিমুহূর্ত্তে গভীব ধ্যানে মগ্ন থাকেন, মথুরাপুরীর যুবতীগণ তাঁহাকে পরম কৌতুকে শত শতবার আলিঙ্গন করেন, চুম্বন করেন ও তাঁহার সহিত আলাপ করেন। তাহারা ধন্য!

যুগ্মক, যথা, আমার—

প্রিয়ে! গণ্ডস্থলে কেন হাত রাখিয়াছ? তোমার প্রেমে উন্মত্ত ও অব্যভিচারী এই নায়কের প্রতি ক্রোধপ্রকাশ করা উচিত নয়। সেই হরিণনয়নাকে যখন এই কথা বলিতে চেষ্টা করিলাম, তখনই আম্রকুঞ্জে মধুর ভ্রমরগুঞ্জন আরম্ভ হইল।

এইরূপ অন্যান্য উদাহরণসমূহ।

মূল

(ট) স্বর্গবন্ধো মহাকাব্যং তত্রৈকো নায়কঃ সুরঃ ॥ ৩১৫
সদ্বংশঃ ক্ষত্রিয়ো বাপি ধীরোদাত্তগুণান্বিতঃ।
একবংশভবা ভূপাঃ কুলজা বহবোঽপি বা ॥ ৩১৬
শৃঙ্গার-বীর-শান্তানামেকোঽঙ্গী রস ইষ্যতে।
অঙ্গানি সর্ব্বেঽপি রসাঃ সর্বে নাটকসন্ধয়ঃ ॥ ৩১৭
ইতিহাসোদ্ভবং বৃত্তমন্যদ্বাবা সজ্জনাশ্রয়ম।
চত্বারস্তস্য বর্গাঃস্যুস্তেষ্বেকং চ ফলং ভবেৎ ॥ ৩১৮
আদৌ নমস্ক্রিয়াশীর্বা বস্তুনির্দ্দেশ এব বা।
ক্বচিন্নিন্দা খলাদীনাং সতাং চ গুণকীর্ত্তনম্ ॥ ৩১৯

---

কতানাঃ ধ্যানৈকাগ্রচিত্তাঃ। আকর্ষন্তি ক্রীড়ার্থমাহরন্তি, অনৈকান্তে অব্যভিচারিণি ত্বন্মাত্রপরায়ণে ইত্যর্থঃ।

(ট) মহাকাব্যমাহ—সর্গবন্ধ ইতি। সর্গৈরবান্তরার্থবর্ণ নৈরূপলক্ষিতো বন্ধঃ পদ্যবন্ধ ইত্যর্থঃ। অত্র মহাকাব্যে বহবো নায়কা ইত্যর্থঃ। নাটকসন্ধয়ো মুখ-প্রতিমুখগর্ভবিমর্ষনির্বহণাখ্যাঃ। ইতিহাসোদ্ভবং ভারতাদিপ্রসিদ্ধম্। অন্যৎ লোকপ্রসিদ্ধম্। চত্বারো বর্গাঃ ধর্মার্থকামমোক্ষাঃ, তেষু চতুর্ষু বর্গেষু মধ্যে,

একবৃত্তময়ৈঃ পদ্যৈরবসানেঽন্যবৃত্তকৈঃ।
নাতিস্বল্পা নাতিদীর্ঘাঃ সর্গা অষ্টাধিকা ইহ ॥ ৩২০
নানা বৃত্তময়ঃ কাপি সর্গঃ কশ্চন দৃশ্যতে।
সর্গান্তে ভাবিসর্গস্য কথায়াঃ সূচনং ভবেৎ ॥ ৩২১
সন্ধ্যা-সূর্যেন্দু-রজনীপ্রদোষধ্বান্তবাসরাঃ।
প্রাতর্মধ্যাহ্ন-মৃগয়াশৈলর্তু বনসাগরাঃ ॥ ৩২২
সম্ভোগ-বিপ্রলম্ভৌ চ মুনিস্বর্গপুরাধ্বরাঃ।
রণপ্রয়াণোপযমমন্ত্রপুত্রোদয়াদয়ঃ ॥ ৩২৩
বর্ণনীয়া যথাযোগং সাঙ্গোপাঙ্গা অমী ইহ।
কবের্বৃত্তস্য বা নাম্না নায়কস্যেতরস্য বা।
নামাস্য স্বর্গোপাদেয়কথয়া সর্গনাম তু ॥ ৩২৪

সন্ধ্যঙ্গানি যথালাভমত্র বিধেয়ানি। 'অবসানেঽন্যবৃত্তকৈঃ' ইতি বহুবচনমবিবক্ষিতম্। 'সাঙ্গোপাঙ্গা' ইতি জলকেলিমধুপানাদয়ঃ। যথা— রঘুবংশ-শিশুপালবধ-নৈষধাদয়ঃ। যথা বা মম—রাঘববিলাসাদি।

### অনুবাদ

সর্গ-দ্বারা গঠিত পদ্যময় কাব্যবিশেষকে মহাকাব্য বলে। ইহার নায়ক হইবেন—ধীরোদাত্তগুণসম্পন্ন দেবতা বা সদ্বংশজাত ক্ষত্রিয় প্রভৃতি কিংবা একই বংশে জাত, কুলীন বহু রাজাও নায়ক হইতে পারে; ইহার অঙ্গীরস হইবে—শৃঙ্গার, বীর ও শান্তরসের মধ্যে যে কোন একটি ও বাকী সমস্ত রস হইবে অঙ্গরস; ইহাতে সব নাট্য-সন্ধিসমূহ থাকিবে। ইহার বিষয়বস্তু হইবে ঐতিহাসিক বা কোন সজ্জন ব্যক্তিকে আশ্রয় করিয়া রচিত; ইহাতে চারিবর্গের কথাই থাকিবে এবং তন্মধ্যে একটি বর্গই মুখ্য ফলরূপে বর্ণিত হইবে। ইহার প্রথমে আশীর্বাদ, নমস্কার বা বস্তুনির্দেশ থাকিবে; কখনও কখনও দুষ্ট ব্যক্তির নিন্দা এবং সাধু

---

একঞ্চেতি চকারো বার্থঃ, ফলং বর্গঃ। আদৌ আরম্ভে, বস্তুনো বর্ণনীয়নায়কস্য নাম্না নির্দেশো বস্তুনির্দেশঃ, একবৃত্তময়ৈরেকজাতীয়পদ্যৈরুপলক্ষিতাঃ, অষ্টাধিকা অষ্টান্যূনাঃ, ইহ মহাকাব্যে, উপযমো বিবাহঃ, যথাযোগং যথাসম্ভবম্। এতেন

ব্যক্তির গুণকীর্ত্তন থাকিবে। প্রত্যেকটি সর্গে একপ্রকার ছন্দে রচিত পদ্য থাকিবে, কেবল সর্গের শেষে অন্য ছন্দের পদ্য হইবে; ইহাতে নাতিহ্রস্ব ও নাতিদীর্ঘ আটের বেশী সর্গ থাকিবে; কোন কোন মহাকাব্যে নানা ছন্দে রচিত একটি সর্গ দেখা যায়। প্রত্যেক সর্গের শেষে পরবর্ত্তী সর্গের বিষয়বস্তুর সূচনা থাকিবে। সন্ধ্যা, সূর্য্য, চন্দ্র, রাত্রি, প্রদোষ, অন্ধকার, দিন, প্রাতঃকাল, মধ্যাহ্নকাল, মৃগয়া, পর্বত, ঋতু, বন, সাগর, সম্ভোগ, বিরহ, মুনি, স্বর্গ, নগর, যজ্ঞ, যুদ্ধযাত্রা, বিবাহ, মন্ত্রণা, পুত্রজন্ম প্রভৃতি বিষয়সমূহ যথাসম্ভব সাঙ্গোপাঙ্গসহকারে বর্ণনা করিতে হইবে। কবির, বিষয়বস্তুর, নায়কের বা অন্য কাহারো নামে ইহার নামকরণ হইবে। সর্গে যে কথার উপস্থাপন হইবে—তদনুসারে সর্গের নাম হইবে।

মহাকাব্যে সন্ধির অঙ্গসমূহ যথাসম্ভব বর্ণনা করিবে। মূলে যে 'অবসানেঽন্যবৃত্তকৈঃ' আছে, তাহাতে বহুবচনের প্রয়োগ বক্তার অভিপ্রেত নহে। 'সাঙ্গোপাঙ্গাঃ'—শব্দের অর্থ হইতেছে জলকেলিমধুপান প্রভৃতি। যেমন—রঘুবংশ-শিশুপালবধ-নৈষধ প্রভৃতি। অথবা যেমন—আমার রাঘববিলাসাদি।

## মূল

অস্মিন্নার্ষে পুনঃ সর্গা ভবন্ত্যাখ্যানসংজ্ঞকাঃ ॥ ৩২৫

অস্মিন্ মহাকাব্যে। যথা, মহাভারতম্।

## অনুবাদ

ঋষিরচিত মহাকাব্যে সর্গগুলিকে 'আখ্যান' বলা হয়।

'অস্মিন্' শব্দের অর্থ—মহাকাব্যে। যেমন—মহাভারত।

## মূল

প্রাকৃতৈর্নির্মিতে তস্মিন্ সর্গা আশ্বাসসংজ্ঞকাঃ।
ছন্দসা স্কন্ধকেনৈতৎ কচিদ্গলিতকৈরপি ॥ ৩২৬

---

ন যেন কেনাপ্যঙ্গেন হীনমপি কাব্যং ন দুষ্টমিতি ভাবঃ। বৃত্তস্য বর্ণনীয়চরিত্রস্য, অন্য মহাকাব্যস্য, কবিনামকং মহাকাব্যং মাঘভারবিপ্রভৃতি। বৃত্তনামকং কুমার-

যথা—সেতুবন্ধঃ। যথা, বা মম—কুবলয়াশ্বচরিতম্।

**অনুবাদ**

প্রাকৃতভাষায় রচিত মহাকাব্যে সর্গগুলিকে 'আশ্বাস' বলা হয়; ইহার কতকগুলি সর্গ 'স্কন্ধক' ও কতকগুলি সর্গ 'গলিতক' ছন্দে রচিত হয়।

যেমন, সেতুবন্ধ, অথবা আমার কুবলয়াশ্বচরিতম্।

**মূল**

অপভ্রংশনিবদ্ধেঽস্মিন্ সর্গাঃ কুড়বকাভিধাঃ।
তথাপভ্রংশযোগ্যানি ছন্দাংসি বিবিধান্যপি ॥ ৩২৭

যথা—কর্ণপরাক্রমঃ।

**অনুবাদ**

অপভ্রংশে রচিত মহাকাব্যে সর্গকে বলে কুড়বক।

ইহাতে অপভ্রংশভাষার উপযুক্ত বিবিধ ছন্দের প্রয়োগ হইবে। যথা—কর্ণপরাক্রম।

**মূল**

(ঠ) ভাষাবিভাষানিয়মাৎ কাব্যং সর্গসমুত্থিতম্।
একার্থপ্রবণৈঃ পদ্যৈঃ সন্ধিসামগ্র্যবর্জিতম্ ॥ ৩২৮

যথা—ভিক্ষাটনম্, আর্য্যাবিলাসশ্চ।

**অনুবাদ**

সংস্কৃত ভাষা ও প্রাকৃতাদি বিভাষার নিয়মানুসারে রচিত, একার্থ-প্রবণ, সর্গ ও সন্ধিসমূহ-বিবর্জিত পদ্যময় রচনাকে কাব্য বলে। যেমন—ভিক্ষাটনম্ এবং আর্যবিলাস।

---

সন্তবাদি। নায়ক-নামকং রঘুপ্রভৃতি। ইতরনামকং ভট্টিপ্রভৃতি। মহাভারতাদৌ গদ্যসত্ত্বেঽপি পদ্যপ্রাচুর্যেণৈব মহাকাব্যত্বব্যবহারঃ। তস্মিন্ মহাকাব্যে। এতৎ প্রাকৃতকৃতং মহাকাব্যম্। গলিতানি ছন্দোবিশেষাঃ ॥

(ঠ) কাব্যমাহ—ভাষেতি। ভাষা সংস্কৃতাদিঃ, বিভাষা অপভ্রংশাদিঃ, একার্থপ্রবণৈঃ একবাক্যতাপন্নৈঃ যাবৎসন্ধিরহিতং যৎ তৎ কাব্যমিত্যর্থঃ। খণ্ডকাব্য-

মূল

খণ্ডকাব্যং ভবেৎ কাব্যস্যৈকদেশানুসারি চ ॥

যথা, মেঘদূতাদি।

অনুবাদ

মহাকাব্যের লক্ষণসমূহকে অংশতঃ অনুসরণ করিয়া রচিত পদ্যময় কাব্যকে—খণ্ডকাব্য বলে। যেমন—মেঘদূতাদি।

মূল

কোষঃ শ্লোকসমূহস্তু স্যাদন্যোন্যানপেক্ষকঃ।

ব্রজ্যাক্রমেণ রচিতঃ স এবাতিমনোরমঃ ॥ ৩২৯

সজাতীয়ানামেকত্রসন্নিবেশো ব্রজ্যা। যথা, মুক্তাবল্যাদিঃ।

অনুবাদ

একজাতীয় বলিয়া একত্র সন্নিবিষ্ট এবং সেই কারণেই অতি মনোহর—এবং পরস্পরের উপর নির্ভরশীল নহে—এমন শ্লোকসমূহকে কোষ-কাব্য বলে। যেমন—মুক্তাবলী ইত্যাদি।

মূল

অথ গদ্য-কাব্যানি। তত্র গদ্যম্—

বৃত্তগন্ধোজ্ঝিতং গদ্যং মুক্তকং বৃত্তগন্ধি চ। ৩৩০

ভবেদুৎকলিকাপ্রায়ং চূর্ণকং চ চতুর্বিধম্ ॥

আদ্যং সমাসরহিতং বৃত্তভাগযুতং পরম্।

অন্যদ্দীর্ঘসমাসাঢ্যং তূর্যং চাল্পসমাসকম্ ॥

মুক্তকং যথা—'গুরুর্বচসি পৃথুরুরসি' ইত্যাদি।

বৃত্তকং যথা মম—'সমরকণ্ডূয়ন-নিবিড়-ভুজদণ্ড-কুণ্ডলীকৃতকোদণ্ড-শিঞ্জিনীটংকারোজ্জাগরিতবৈরিনগর ইত্যাদি। অত্র 'কুণ্ডলীকৃতকোদণ্ড-

---

মাহ—খণ্ডেতি। কাব্যস্যানন্তরনিরূপিতস্য, একদেশানুসারি যৎ কিঞ্চিল্লক্ষণহীনম্। তেনাত্র ভাষানিয়মো নাস্তি, একার্থপ্রবণৈঃ সংস্কৃতপদ্যৈর্নির্ম্মিতং খণ্ডকাব্যমিত্যর্থঃ। কোষমাহ—কোষ ইতি। স এব কোষ এব। সংস্কৃতবৃত্তবন্ধোজ্ঝিতমিতি পাঠে পদ্যবন্ধরহিতমিত্যর্থঃ। বৃত্তস্য গন্ধেন লবেনাপি উজ্ঝিতং শ্রব্যকাব্যং গদ্যম্,

দণ্ড'—ইত্যনুষ্টুব্‌বৃত্তস্য পাদঃ'। 'সমরকণ্ডূয়নে' ইতি প্রথমাক্ষরদ্বয়রহিত-স্তস্যৈব পাদঃ। উৎকলিকাপ্রায়ং যথা—মমৈব।

(ভ) অণিসবিস্ুমরণিসিদসরবিসর-বিদলিদসমরপরিগদপবরপবল—। [অনিশবিস্মর-নিশিত-শর-বিসর-বিদলিত-সমর-পরিগতপ্রবর-পরবল ইতি —সংস্কৃতম্] ইত্যাদি। চূর্ণকং, যথা মম গুণরত্নসাগর! জগদেকনাগর! কামিনীমদন! জনরঞ্জন! ইত্যাদি।

## অনুবাদ

অনন্তর গদ্যকাব্যসমূহ। তন্মধ্যে গদ্য হইতেছে—ছন্দের গন্ধও যে রচনায় থাকে না—তাহা হইতেছে গদ্য। এই গদ্য চারিপ্রকার—মুক্তক, বৃত্তগন্ধি, উৎকলিকাপ্রায় ও চূর্ণক। প্রথমটি হইতেছে সমাসবিহীন; দ্বিতীয়টি হইতেছে অল্প অল্প ছন্দযুক্ত; তৃতীয়টি হইতেছে দীর্ঘসমাস-বহুল এবং চতুর্থটি হইতেছে অল্পসমাসযুক্ত।

'মুক্তক'—যেমন 'গুরুর্বচনি পৃথুরুরসি' ইত্যাদি। বৃত্তগন্ধি—যেমন, আমার—যুদ্ধের জন্য চঞ্চল তোমার বিশাল ভুজদণ্ডের দ্বারা কুণ্ডলীকৃত ধনুর টংকারে শত্রুনগর চমকিত হইয়াছে' ইত্যাদি। এখানে 'কুণ্ডলীকৃত-কোদণ্ডদণ্ড' ইহা অনুষ্টুপ্‌ ছন্দের পাদ; 'সমরকণ্ডূয়ণ' ইত্যাদিতে প্রথম দুইটি অক্ষররহিত সেই অনুষ্টুপ ছন্দেরই পাদ; উৎকলিকাপ্রায়—যেমন, আমারই—অবিশ্রান্তভাবে নিক্ষিপ্ত যাহার তীক্ষ্ণ তীরসমূহের দ্বারা যুদ্ধক্ষেত্রে আগত শত্রুসৈন্যসমূহ বিদলিত হইতেছে।' চূর্ণক—যথা—আমার 'গুণ-রত্নসাগর! জগতের একমাত্র নাগর, কামিনীমনোহারিণ্‌। লোকরঞ্জন! ইত্যাদি।

আদ্যং মুক্তকম্। বৃত্তস্য ছন্দসো ভাগঃ পাদঃ, পরং বৃত্তগন্ধি, অন্যদুৎকলিকাপ্রায়ম্। তুর্যং কুলকম্ (চূর্ণকম্)॥

(ভ) অণিস ইতি। 'অনিশবিস্মরনিশিতশরবিসরবিদলিতসমরপরিগত-প্রবরপরবল!' ইতি সংস্কৃতম্। গদ্যকাব্যপ্রভেদয়োঃ কথাখ্যায়িকয়োর্বিশেষ-মাহ—কথায়ামিতি। পদ্যানাং বিশেষমাহ—ক্বচিদিতি। বক্ত্রাপবক্ত্রকে ছন্দোবিশেষৌ, 'পদ্যৈ'রিত্যুভয়ত্র সম্বধ্যতে। আখ্যায়িকামাহ—আখ্যায়িকেতি।

**মূল**

কথায়াং সরসং বস্তু গদ্যৈরেব বিনির্মিতম্ । ৩৩২
ক্বচিদত্র ভবেদার্যা ক্বচিদ্ বক্ত্রাপবক্ত্রকে ।
আদৌ পদ্যৈর্নমস্কারঃ খলাদের্বৃত্তকীর্ত্তনম্ ॥ ৩৩৩

যথা—কাদম্বর্য্যাদিঃ

**অনুবাদ**

মুখ্যতঃ শৃঙ্গার রসের বিষয় লইয়া গদ্যে রচিত কাব্যকে 'কথা' বলে। ইহার কোন অংশে আর্যা, কোন অংশে বক্ত্র এবং কোন অংশে অপবক্ত্র ছন্দের রচনা থাকে। এই শ্রেণীর শ্রব্যকাব্যের প্রথমে পদ্যে রচিত নমস্কার এবং দুষ্ট ব্যক্তির ঘটনা বিবৃত হয়। যেমন—কাদম্বরী প্রভৃতি।

**মূল**

আখ্যায়িকা কথাবৎ স্যাৎ কবের্বংশানুকীর্তনম্ ।
অস্যামন্যকবীনাং চ বৃত্তং পদ্যং ক্বচিৎ ক্বচিৎ ।
কথাংশানাং ব্যবচ্ছেদঃ আশ্বাস ইতি বধ্যতে ॥ ৩৩৪
আর্যাবক্ত্রাপবক্ত্রানাং ছন্দসা যেন কেনচিৎ ।
অন্যাপদেশেনাশ্বাসমুখে ভাব্যর্থ-সূচনম্ ॥ ৩৩৫

যথা—হর্ষচরিতাদি। 'অপি ত্বনিয়মো দৃষ্টস্তত্রাপ্যন্যৈরুদীরণাৎ' ইতি দণ্ড্যাচার্য্যবচনাৎ কেচিৎ আখ্যায়িকা নায়কেনৈব নিবদ্ধব্যা' ইত্যাহুঃ, তদযুক্তম্। আখ্যানাদয়শ্চ কথাখ্যায়িকয়োরেবান্তর্ভাবান্ন পৃথগুক্তাঃ। যদুক্তং দণ্ডিনৈব—অত্রৈবান্তর্ভবিষ্যন্তি শেষাশ্চাখ্যানজাতয়ঃ। ইতি।

এষামুদাহরণম্—পঞ্চতন্ত্রাদি।

**অনুবাদ**

'আখায়িকা'—কথার মত হইবে; কবির নিজ বংশের বা অন্য কবির বৃত্তান্ত থাকিবে; মাঝে মাঝে পদ্য থাকিবে। কথাংশের পরিচ্ছেদ-

কথাবদিতি। যথা কথায়াং পদ্যৈর্নমস্কারখলবৃত্তকীর্ত্তনসরসবস্তুবর্ণনাগুথাত্রাপীত্যর্থঃ। বিশেষমাহ—কবেরিতি। অস্যামাখ্যায়িকায়াম্। বৃত্তং চরিত্রম্। দণ্ড্যাচার্য্য-

সমূহ 'আশ্বাস' নামে কথিত হইবে; আর্য্যা, বক্ত্র বা অপবক্ত্র—ইহাদের মধ্যে যে কোন একটি ছন্দে অন্য বিষয়ের বর্ণনা প্রসঙ্গে ভাবী অর্থের সূচনা থাকিবে।

যেমন—হর্ষচরিত প্রভৃতি। 'নায়ক ব্যতীত অন্যের দ্বারা কাহিনী বিবৃত হওয়ায় অনিয়মই দেখা যায়'—আচার্য্য দণ্ডীর এই বচনের জন্য কেহ কেহ যে বলেন—আখ্যায়িকা নায়ক কর্ত্তৃকই বিবৃত হইবে—ইহা যুক্তিসঙ্গত নহে।

আখ্যান প্রভৃতি গদ্যকাব্য 'কথা' ও 'আখ্যায়িকার' অন্তর্ভুক্ত বলিয়া—ইহার বিষয়ে পৃথকভাবে কিছু বলা হইল না। দণ্ডী নিজেই বলিয়াছেন—আখ্যান শ্রেণীর অবশিষ্ট গদ্য কাব্যসমূহ—ইহারই অন্তর্ভুক্ত হইবে।

### মূল

অথ গদ্যপদ্যময়ানি—

গদ্যপদ্যময়ং কাব্যং চম্পূরিত্যভিধীয়তে ॥ ৩৩৫

যথা দেশরাজচরিতম্—

### অনুবাদ

অনন্তর গদ্য-পদ্যময় শ্রব্যকাব্যসমূহ—

গদ্য-পদ্যময় কাব্যকে চম্পূ বলে। যেমন—দেশরাজচরিতম্।

### মূল

গদ্যপদ্যময়ী রাজস্তুতির্বিরুদমুচ্যতে ॥

যথা—বিরুদমণিমালা।

### অনুবাদ

গদ্য ও পদ্যযুক্ত রাজস্তুতিকে 'বিরুদ' কাব্য বলে। যেমন—বিরুদমণিমালা।

বচনাদিতি। হেতুস্তদযুক্তমিত্যত্রান্বেতি। এষামাখ্যায়িকাদীনাম্। গদ্যপদ্যময়ানি শ্রব্যকাব্যানীত্যর্থঃ। ভেদাঃ শ্রব্যকাব্যবিশেষাঃ। উদ্দেশমাত্র-প্রসিদ্ধত্বাৎ নামমাত্রেণ খ্যাতত্বাৎ। তথা চ তেষাং সংজ্ঞয়ৈব ভিন্নত্বম্, ন তু বস্তুত ইতি ভাবঃ ॥

## মূল

করম্ভকং তু ভাষাভির্বিবিধাভির্বিনির্মিতম্ ॥ ৩৩৭

যথা, মম, ষোড়শভাষাময়ী প্রশস্তিরত্নাবলী।

এবমন্যেঽপি ভেদা উদ্দেশমাত্রপ্রসিদ্ধত্বাদুক্তভেদানতিক্রমাচ্চ ন পৃথগ লক্ষিতাঃ।

ইতি সাহিত্যদর্পণে দৃশ্যশ্রব্যকাব্যনিরূপণো নাম ষষ্ঠঃ পরিচ্ছেদঃ।

## অনুবাদ

নানা ভাষায় রচিত কাব্যকে 'করম্ভক' বলে। যেমন, আমার—ষোড়শ ভাষায় রচিত প্রশস্তিরত্নাবলী।

এইরূপ শ্রব্যকাব্যের অন্যান্য ভেদসমূহ নামেমাত্র প্রসিদ্ধ এবং যেসব ভেদের কথা বলা হইয়াছে এগুলি তাহাদেরই অন্তর্গত বলিয়া—এ সম্বন্ধে পৃথকভাবে বলা হইল না।

ইতি সাহিত্যদর্পণে দৃশ্যশ্রব্যকাব্য-নিরূপণ নামক ষষ্ঠ পরিচ্ছেদ।

॥ ইতি শ্রীরামচরণতর্কবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং
সাহিত্যদর্পণবিবৃতৌ ষষ্ঠঃ প্রকাশঃ ॥